ওয়াক্ফ্ লাজিম

إِلَىٰ جَهَنَّمَ وِرْدًا ۝ ٨٧- لَا يَمْلِكُونَ الشَّفَاعَةَ إِلَّا مَنِ اتَّخَذَ

ইলা জ্বাহান্নামা বির্‌দা। ৮৭। লাইয়াম্‌লিকুনাশ্‌ শাফাআ'তা ইল্লা মানিত্তাখাজা

দোজখের দিকে পিপাসিত অবস্থায়। (৮৭) তথায় লোক কাহারও সুপারীশের অধিকার রাখিবে না, কিন্তু যে ব্যক্তি গ্রহণ করিয়াছে

---

ওয়াক্ফ্ লাজিম

عِنْدَ الرَّحْمَٰنِ عَهْدًا ۝ ٨٨ وَقَالُوا اتَّخَذَ الرَّحْمَٰنُ وَلَدًا ط ٨٩- لَقَدْ جِئْتُمْ

ই'ন্দার্‌রাহ্‌মানি আ'হ্‌দা। ৮৮। ওয়া ক্বালুত্তা খাজার্‌রাহ্‌মানু ওয়ালাদা। ৮৯। লাকাদ্ জ্বি'তুম্

রহ্‌মানের নিকট হইতে ওয়াদা। (৮৮) আর কেহ কেহ বলিয়া থাকে যে, নিশ্চয়ই তোমরা বানাইয়া আনিয়াছ

---

شَيْئًا إِدًّا ٩٠- تَكَادُ السَّمٰوٰتُ يَتَفَطَّرْنَ مِنْهُ وَتَنْشَقُّ

শাইআন্ ইদ্দা। ৯০। তাকাদুছ্ ছামাওয়াতু ইয়াফাত্তার্‌না মিন্‌হু ওয়া তান্‌শাক্‌কুল্

অতি কঠিন কথা যাহাতে অসম্ভব নহে যে আছমানগুলি ফাটিয়া যায় আর খণ্ডিত হইয়া যায়

---

الْأَرْضُ وَتَخِرُّ الْجِبَالُ هَدًّا ۝ ٩١- أَنْ دَعَوْا لِلرَّحْمَٰنِ وَلَدًا ج

আরদ্বু ওয়া তাখির্‌রুল্ জ্বিবালু হাদ্দা। ৯১। আন্ দাআ'উ লির্‌রাহ্‌মানি ওয়ালাদা।

ভুমি এবং পাহাড়গুলি কাঁপিতে কাঁপিতে পড়িয়া যায়। (৯১) এতদ্‌ফলে যে লোক রহ্‌মানের জন্য সন্তান স্থির করিয়াছে।

---

٩٢- وَمَا يَنْبَغِي لِلرَّحْمَٰنِ أَنْ يَتَّخِذَ وَلَدًا ط ٩٣- إِنْ كُلُّ مَنْ

৯২। ওয়ামা ইয়াম্বাগি লির্‌রাহ্‌মানি আঁইয়াত্তাখিজা ওয়ালাদা। ৯৩। ইন্ কুল্লু মান্

(৯২) অথচ রহ্‌মনের উপযুক্তই নহে যে তিনি সন্তান গ্রহণ করেন। (৯৩) যত কিছু

---

فِي السَّمٰوٰتِ وَالْأَرْضِ إِلَّا آتِي الرَّحْمَٰنِ عَبْدًا ٩٤- لَقَدْ

ফিছ্ ছামাওয়াতি ওয়াল আরদ্বি ইল্লা আ-তির্‌রাহ্‌মানি আ'ব্দা। ৯৪। লাকাদ

আছমানগুলিতে ও জমিনে রহিয়াছে, সমস্তই ত রহমানের সম্মুখে তাঁহার গোলাম সাজিয়া উপস্থিত হইবে। (৯৪) অবশ্য নিশ্চয়ই

---

(৯০) আকাশ বিলয় হইয়া যাওয়া কোন কঠিন কাজ নহে। ইহা কিয়ামতের সময় সংগঠিত হইবে। যাহারা নাস্তিক তাহাদিগকে আকাশ বিদীর্ণ করিবার জন্য বলা হইতেছে। যদি তাহাদের সাধ্য থাকে। (তাফহিম)

أَحْصٰىهُمْ وَعَدَّهُمْ عَدًّا ۝٩٥ وَكُلُّهُمْ اٰتِيْهِ يَوْمَ الْقِيٰمَةِ

আহ্‌ছাহুম্ ওয়া আ'দ্দাহুম্ আ'দ্দা। ৯৫। ওয়া কুল্লুহুম্ আতীহি ইয়াউমাল্ ক্বিয়ামাতি

আল্লাহ উহাদিগকে ঘিরিয়া রাখিয়াছেন আর উহাদের সকলকে গণনা করিয়াও রাখিয়াছেন গণনা করার মত। (৯৫) আর উহারা সকলে কেয়ামত-দিবসে তাঁহার হুজুরে হাজীর হইবে

فَرْدًا ۝٩٦ اِنَّ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ سَيَجْعَلُ

ফার্‌দা। ৯৬। ইন্নাল্লাজীনা আ-মানু ওয়া আমিলুছ্ ছালি হা তি ছাহিয়াজ্ আলু

একাকী। (৯৬) নিঃসন্দেহ যাহারা ঈমান আনিয়াছে আর সৎকাজও করিয়াছে, অতি সত্বর করিবেন

لَهُمُ الرَّحْمٰنُ وُدًّا ۝٩٧ فَاِنَّمَا يَسَّرْنٰهُ بِلِسَانِكَ

লাহুমুর্ রাহ্‌মানু বুদ্দা। ৯৭। ফাইন্নামা ইয়াছ্ ছার্‌নাহু বিলিছানিকা

রহ্‌মান তাহাদের জন্য ভালবাসা লোকদিগের অন্তঃকরণে। (৯৭) অতএব ইহা ছাড়া নহে যে হে নবী। আমি ইহাকে তোমার আরবী ভাষায় সহজ করিয়া দিয়াছি,

لِتُبَشِّرَ بِهِ الْمُتَّقِيْنَ وَتُنْذِرَ بِهٖ قَوْمًا لُّدًّا

লিতুবাশ্‌শিরা বিহিল্ মুত্তাক্বিনা ওয়া তুন্‌জিরা বিহী ক্বাউমাল্লুদ্দা।

যাহাতে তুমি ইহার দ্বারা পরহেজগারদিগকে সুসংবাদ শুনাও, আর ইহার দ্বারা কলহকারী লোকদিগকে আল্লাহর আজাব হইতে ভয় প্রদর্শন কর।

۝٩٨ وَكَمْ اَهْلَكْنَا قَبْلَهُمْ مِّنْ قَرْنٍ ؕ هَلْ تُحِسُّ مِنْهُمْ

৯৮। ওয়া কাম্ আহ্‌লাক্‌না ক্বাব্‌লাহুম্ মিন্ ক্বার্‌নিন্ হাল তুহিস্সু মিন্‌হুম্

(৯৮) আর আমি ইহাদের পূর্ব্বে কত দলকে ধ্বংস করিয়া দিয়াছি, তুমি কি দেখিতেছ তাহাদের মধ্যেকার

مِّنْ اَحَدٍ اَوْ تَسْمَعُ لَهُمْ رِكْزًا ع

মিন্ আহাদিন আউ তাছ্‌মাউ' লাহুম রিক্‌যা। ع

কাহাকেও অথবা তাহাদের সাড়াও শুনিতেছ কি?

রুকু ৬ | ৬ ৫ অর্দ্ধাংশ

(৯৮) আল্লাহ্‌র নাফরমানী করাতে অনেক কওম ধ্বংস হইয়া গিয়াছে। সুতরাং মুছলমানদের জন্য এই গুলি হইল হেদায়েতের পথে থাকিবার সতর্ক বাণী। (কবীর)

| ছুরা—ত্বা হা<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা হির্ রাহ্‌মানির্ রাহীম<br>অতি দয়াময় ও পরম কৃপাময় আল্লাহ্‌র নামে | ইহাতে ১৩৫ আয়াত ও<br>এবং ৮ রুকু |
|---|---|---|

١- طٰهٰ ج ٢- مَا اَنْزَلْنَا عَلَيْكَ الْقُرْاٰنَ لِتَشْقٰى ۝ لا ٣- اِلَّا

১। ত্বা-হা। ২। মা-আনআল্‌না আ'লাইকাল কোর্‌আনা লিতাশ্‌ক্বা। ৩। ইল্লা

(১) ত্বা-হা (২) হে নবী! আমি তোমার প্রতি কোরআন এইজন্য নাজেল করি নাই যে, তুমি কষ্ট বরণ কর। (৩) কোরআন ত

تَذْكِرَةً لِّمَنْ يَّخْشٰى ۝ لا ٤- تَنْزِيْلًا مِّمَّنْ خَلَقَ الْاَرْضَ

তাজ্‌কিরাতাল্‌ লিমাঁইয়াখ্‌শা। ৪। তান্‌যিলাম্‌ মিম্মান্‌ খালাক্বাল্‌ আরদ্বা

উপদেশ তাহারই জন্য যে ব্যক্তি আল্লাহ্‌কে ভয় করে। (৪) এই কোরআন তাঁহার কর্তৃক অবতারিত যিনি সৃজন করিয়াছেন জমীন

وَالسَّمٰوٰتِ الْعُلٰى ۝ ط ٥- اَلرَّحْمٰنُ عَلَى الْعَرْشِ اسْتَوٰى ۝ ٦- لَهٗ مَا

ওয়াছ্‌ ছামাওয়াতিল্‌ উ'লা। ৫। আর্‌রাহ্‌মানু আলাল্‌ আর্‌শিছ্‌তাওয়া। ৬। লাহুমা

ও উচ্চ আছমানগুলি। (৫) তাঁহারই এক নাম রহ্‌মান যিনি অরশের উপর হইতে শোভা বিস্তার করিয়াছেন। (৬) তাঁহারই যাহা কিছু

فِى السَّمٰوٰتِ وَمَا فِى الْاَرْضِ وَمَا بَيْنَهُمَا وَمَا تَحْتَ الثَّرٰى ۝

ফিছ্‌ ছামাওয়াতি ওয়ামা ফিল্‌ আরদ্বি ওয়ামা বাইনাহুমা ওয়ামা তাহ্‌তাছ্‌ ছারা

আছমানসমূহে আর যাহা কিছু জমীনে আর যাহা কিছু এতদুভয়ের মধ্যস্থলে রহিয়াছে আর যাহা কিছু মৃত্তিকা খণ্ডের নিম্নে।

٧- وَاِنْ تَجْهَرْ بِالْقَوْلِ فَاِنَّهٗ يَعْلَمُ السِّرَّ وَاَخْفٰى ۝ ٨- اَللّٰهُ

ওয়া ইন্‌ তাজ্‌হার বিল্‌ ক্বাউলি ফান্নাহু ইয়া'লামুছ্‌ ছির্‌রা ওয়া আখ্‌কা। ৮। আল্লাহু

(৭) আর তুমি যদি সশব্দে কথা বল তবে তিনি নিঃশব্দ আর গুপ্ততথ্যও জ্ঞাত আছেন। (৮) তিনিই আল্লাহ্‌

(২) এই ছুরায় হজরত মূসা (আঃ) এর ঘটনা বর্ণনা করা হইয়াছে। যেহেতু তৌরাত গ্রন্থ হজরত মূসার (আঃ) জন্য ভারী ছিল না তদ্রূপ পবিত্র কোরআনও হুজুর করিম (দঃ) এর জন্য ভারী ও কষ্টকর ছিল না। (তাফহীম)

لَا إِلٰهَ إِلَّا هُوَ لَهُ الْأَسْمَاءُ الْحُسْنَىٰ ۝ ٩ وَهَلْ أَتَاكَ

লা-ইলাহা ইল্লাহু, লাহুল্ আছ্‌মাউল্ হুছ্‌না। ৯। ওয়া হাল্ আতাকা

তাঁহার ছাড়া কেহই মা'বুদ নাই, তাঁহারই রহিয়াছে উত্তম নাম সমূহ। (৮) আর হে নবী। তোমার কাছে পৌঁছিয়াছে কি

حَدِيثُ مُوسَىٰ ۝ ١٠ إِذْ رَأَىٰ نَارًا فَقَالَ لِأَهْلِهِ امْكُثُوا إِنِّي

হাদিছু মুছা। ১০। ইজ্‌রাআ নারান্ ফাক্বালা লিআহ্‌লিহিম্ কুছু ইন্নী

মূসার বর্ণনা। (১০) যখন মূসা দূর হইতে আগুন দেখিতে পাইয়াছিল, তখন মূসা নিজের গৃহের লোকদিগকে বলিয়াছিল যে তোমরা একটু অপেক্ষা কর আমি

ওয়াক্‌ফে লাজিম

آنَسْتُ نَارًا لَعَلِّي آتِيكُمْ مِنْهَا بِقَبَسٍ أَوْ أَجِدُ

আ-নাছতু না-রাল্, লাআ'ল্লি আতিকুম্ মিন্‌হা বিক্বাবাছিন্ আউ আজ্বিদু

আগুন দেখিয়াছি ঐস্থানে আশ্চর্য্যের নয় যে উহা হইতে তোমাদের জন্য একটি ফিন্‌কী লইয়া আসি, অথবা আমি খুঁজিয়া লই

عَلَى النَّارِ هُدًى ۝ ١١ فَلَمَّا أَتَاهَا نُودِيَ يَا مُوسَىٰ ۝ ١٢ إِنِّي أَنَا

আ'লান্নারি হুদা। ১১। কালাম্মা আতাহা নুদিয়া ইয়া মুছা। ১২। ইন্নী আনা

অগুনের আলোক দ্বারা পথ। (১১) অনন্তর মূসা যখন তথায় উপস্থিত হইল। (১২) তখন শব্দ শুনিতে পাইল যে, হে মুছা,—আমিই

(আছ্‌মাউল হুছ্‌না) আল্লাহ্‌র ৯৯টি উত্তম নাম রহিয়াছে। তাহা ছাড়া আল্লাহ্ নামটি হইল ইছমে জাত। বাকী ৯৯টি হইল ইছমে ছিফাত। আল্লাহ্‌র এই নামগুলি পবিত্র ক্বোরআনে রছিয়াছে। এই নামগুলির ফজিলত ও মর্তবা অত্যন্ত বেশী। যাহারা এই নামগুলি নিয়মিত পাঠ করিবে, তাহাদের অশেষ নেকী হাছিল হইবে। এই আয়াতের দ্বারা বুঝা যাইতেছে যে, অধম নামের সঙ্গে আল্লাহ্‌র কোনও গুণের সংমিশ্রণ অত্যন্ত দোষণীয়। যাহারা এই রূপ করিবে, তাহাদের কাফের হইয়া যাওয়ার আশঙ্কা রহিয়াছে। আল্লাহর নামের বিকৃত সাধন করা কুফুরীর শামিল। (আজিজী)

رَبُّكَ فَاخْلَعْ نَعْلَيْكَ ج اِنَّكَ بِالْوَادِ الْمُقَدَّسِ طُوًى ط ٥

রাব্বুকা ফাখ্‌লা' না'লাইকা, ইন্নাকা বিল ওয়াদিল্ মুকাদ্দাছি ত্বুয়া।

তোমার প্রভু এখন তুমি নিজের জুতা খুলিয়া ফেল, কারণ তুমি পবিত্র ময়দানে উপস্থিত হইয়াছ।

১৩- وَاَنَا اخْتَرْتُكَ فَاسْتَمِعْ لِمَا يُوْحٰى ٥ ১৪- اِنَّنِیْٓ اَنَا اللّٰهُ

১৩। ওয়া আনাখ্‌তার তুকা ফাছ্‌তামি' লিমা ইউহা। ১৪। ইন্নানী আনাল্লাহু

(১৩) আর আমি তোমাকে পয়গাম্বরীর জন্য পছন্দ করিয়াছি অতএব যাহা কিছু নির্দ্দেশ করা যাইতেছে তাহা তুমি শুন। (১৪) নিঃসন্দেহ আমিই আল্লাহ্‌,

لَآ اِلٰهَ اِلَّآ اَنَا فَاعْبُدْنِیْ لا وَاَقِمِ الصَّلٰوةَ لِذِكْرِیْ ٥

লা-ইলাহা ইল্লা আনা ফা'বুদ্‌নি, ওয়া আক্বিমিছ্ ছালাতা লিজিক্‌রী।

আমার ছাড়া কেহই মা'বুদ নাই, অতএব তুমি আমারই এবাদত কর, আর আমারই স্মরণার্থে নামাজ পড়িতে থাক।

১৫- اِنَّ السَّاعَةَ اٰتِیَةٌ اَكَادُ اُخْفِیْهَا لِتُجْزٰی كُلُّ نَفْسٍ

১৫। ইন্নাছ্ ছাআ'তা আতিয়াতুন্ আকাদু উখ্‌ফীহা লিতুজ্ব্‌যা কুল্লু নাফছিম্

(১৫) নিশ্চয় কেয়ামত আগমন করিবে আর আমি তাহার সময়কে গোপন রাখিয়াছি, যাহাতে প্রত্যেক লোক কেয়ামতের ভয়ে সৎকাজ করিতে চেষ্টা করে আর কেয়ামতে তাহাকে ফল মিলে

بِمَا تَسْعٰی ٥ ১৬- فَلَا یَصُدَّنَّكَ عَنْهَا مَنْ لَّا یُؤْمِنُ بِهَا

বিমা তাছআ'। ১৬। ফালা ইউ ছাদ্দান্নাকা আ'ন্‌হা মাল্লা ইউ'মিনু বিহা

তাহার চেষ্টার। (১৬) সুতরাং উহার চিন্তায় তোমাকে আবদ্ধ না রাখে যে, যে ব্যক্তি কেয়ামতে বিশ্বাসী নহে।

وَاتَّبَعَ هَوٰهُ فَتَرْدٰی ٥ ১৭- وَمَا تِلْكَ بِیَمِیْنِكَ یٰمُوْسٰی ٥

ওয়াত্তাবাআ' হাওয়াহু ফাতার্‌দা। ১৭। ওয়ামা তিল্‌কা বিয়ামিনিকা ইয়া মুছা।

আর নিজেরা কু-খেয়ালের পশ্চাতে পড়িয়া থাকে তাহা হইলে তুমি ধ্বংস হইয়া যাইবে। (১৭) আর ইহা কি তোমার দক্ষিণ হস্তে—হে মূসা।

১৮ قَالَ هِیَ عَصَایَ ج اَتَوَكَّؤُا عَلَیْهَا وَاَهُشُّ بِهَا عَلٰی

১৮। ক্বালা হিয়া আ'ছায়া ; আতাওয়াক্ কাউ আ'লাইহা ওয়া আহুশ্ শু-বিহা আ'লা

(১৮) মূসা আরজ করিল, ইহা আমার লাঠি, আমি ইহার প্রতি ভর দিয়া থাকি আর আমি ইহার দ্বারা বৃক্ষ পত্র ঝাড়িয়া থাকি

غَنَمِي وَلِيَ فِيهَا مَآرِبُ أُخْرَىٰ ۝ ١٩- قَالَ أَلْقِهَا يَا مُوسَىٰ ۝

গ্বানামি ওয়ালিয়া ফীহা মাআরিবু উখ্‌রা। ১৯। ক্বালা আল্‌ক্বিহা ইয়া মুছা।

নিজের ছাগিদিগের আর ইহার মধ্যে আমার আরও উপকার রহিয়াছে। আল্লাহ্‌ ফরমাইলেন হে মূসা, ইহাকে ভূমিতে নিক্ষেপ কর।

---

٢٠- فَأَلْقَاهَا فَإِذَا هِيَ حَيَّةٌ تَسْعَىٰ ۝ ٢١- قَالَ خُذْهَا وَلَا تَخَفْ قف

২০। ফাআল্‌ক্বাহা ফাইজা হিয়া হাইয়্যাতুন্ তাছ্‌আ। ২১। ক্বালা খুজ্‌হা ওয়ালা তাখাফ্‌ ;

(২০) অনন্তর মূসা লাঠি নিক্ষেপ করিল তখন হঠাৎ দেখিল যে, উহা আজ্‌দাহা দৌড়িতেছে। (২১) আল্লাহ্‌ ফরমাইলেন মূসা উহাকে ধর, আর তুমি ভয় করিও না,

---

سَنُعِيدُهَا سِيرَتَهَا الْأُولَىٰ ۝ ٢٢- وَاضْمُمْ يَدَكَ إِلَىٰ جَنَاحِكَ

ছানুয়ী'দুহা ছিরাতাহাল্‌ উলা। ২২। ওয়াদ্ব্‌মুম ইয়াদাকা ইলা জানাহিকা

আমি এখনই উহাকে প্রথম অবস্থা করিয়া দিব। (২২) আর হে মূসা তুমি নিজের হস্তকে নিজের বগলের মধ্যে রাখিয়া দাও,

---

تَخْرُجْ بَيْضَاءَ مِنْ غَيْرِ سُوءٍ آيَةً أُخْرَىٰ لا ٢٣- لِنُرِيَكَ

তাখরুজ্ব বাইদ্বাআ মিন্ গ্বাইরি ছুইন্ আইয়াতান্ উখ্‌রা। ২৩। লিনুরিয়াকা

এবং তৎপর বাহির কর শ্বেত অবস্থায় বাহির হইবে বিনা পীড়া সত্ত্বে দ্বিতীয় মো'জেযাহ্‌। (২৩) যে আমি আগামীতে তোমাকে দেখাইব

---

مِنْ آيَاتِنَا الْكُبْرَى ج ٢٤- اذْهَبْ إِلَىٰ فِرْعَوْنَ إِنَّهُ طَغَىٰ ع

মিন্ আইয়াতিনাল কুব্‌রা। ২৪। ইজ্‌হাব্‌ ইলা ফির্‌আ'উনা ইন্নাহু ত্বাগ্বা। ع

নিজের মহা নিদর্শনসমূহ (২৪) এখন তুমি ফেরআউনের নিকট গমন কর, কারণ ফেরআউন খুব উদ্ধত হইয়াছে।

ع ১ — ১ রুকু

---

٢٥- قَالَ رَبِّ اشْرَحْ لِي صَدْرِي لا ٢٦- وَيَسِّرْ لِي أَمْرِي لا ٢٧- وَاحْلُلْ عُقْدَةً

২৫। ক্বালা রাব্বিশ্‌ রাহ্‌লী ছাদ্‌রী। ২৬। ওয়া ইয়াছ্‌ ছির্‌লী আম্‌রী। ২৭। ওয়াহ্‌লুল্‌ উ'ক্বদাতাম্

(২৫) মূসা আরজ করিল হে আমার প্রভু আমার অন্তঃকরণকে খুলিয়া দিন। (২৬) আর সহজ করুন আমার জন্য আমার কাজকে। (২৭) আর খুলিয়া দিন গাঁইট

---

مِنْ لِسَانِي لا ٢٨- يَفْقَهُوا قَوْلِي ص ٢٩ وَاجْعَلْ لِي وَزِيرًا مِنْ أَهْلِي ط ٣٠- هَارُونَ

মিল্লিছানী। ২৮। ইয়াফ্‌ক্বাহু কাউলী। ২৯। ওয়াজ্বআ'ল্লী ওয়াজিরাম্ মিন্ আহ্‌লী। ৩০। হারূনা

আমার জিহ্বা হইতে। (২৮) যাহাতে লোক আমার কথা ভালরূপ বুঝিতে পারে। (২৮) আর করুন আমার জন্য মন্ত্রী, আমার আত্মীয় হইতে। (৩০) আমার ভ্রাতা

أَخِى ۙ ٣١ اشْدُدْ بِهٖٓ أَزْرِىْ ۙ ٣٢ وَأَشْرِكْهُ فِىْٓ أَمْرِىْ ۙ ٣٣ كَىْ نُسَبِّحَكَ

আখি। ৩১। উশ্‌দুদ্ বিহী আয্‌রী। ৩২। ওয় আশ্‌রিক্‌হু ফী আম্‌রী। ৩৩। কাই নুছাব্বিহাকা

হারূণকে। (৩১) সুদৃঢ় করুন উহার সাথে আমার শক্তিকে। (৩২) আর অংশী করুন উহাকে আমার কাজের মধ্যে। (৩৩) যাহাতে আমরা অপনার তছবীহ, করিতে থাকি

كَثِيْرًا ۙ ٣٤ وَنَذْكُرَكَ كَثِيْرًا ط ٣٥ إِنَّكَ كُنْتَ بِنَا بَصِيْرًا ٣٦ قَالَ

কাছীরা। ৩৪। ওয়া নাজ্‌কুরাকা কাছীরা। ২৫। ইন্নাকা কুন্তা বিনা বাছীরা। ৩৬। ক্বালা

অধিক সংখ্যায়। (৩৪) আর আপনার স্মরণে লাগিয়া থাকি অধিক সংখ্যায়। (৩৫) নিশ্চয় আপনি আমাদের অবস্থা বিশেষরূপে দেখিতেছেন। (৩৬) আল্লাহ, ফরমাইলেন

قَدْ أُوْتِيْتَ سُؤْلَكَ يٰمُوْسٰى ٣٧ وَلَقَدْ مَنَنَّا عَلَيْكَ مَرَّةً أُخْرٰىٓ ۙ

ক্বাদ্ উতীতা ছু'লাকা ইয়া মুছা। ৩৭। ওয়া লাক্বাদ্ মানান্না আ'লাইকা মার্‌রাতান্ উখ্‌রা।

তোমার প্রার্থনা মঞ্জুর করিলাম হে মুছা। (৩৭) আর আমি তোমার প্রতি আরও একবার এহ্‌ছান করিয়া চুকিয়াছি,

٣٨ إِذْ أَوْحَيْنَآ إِلٰىٓ أُمِّكَ مَا يُوْحٰىٓ ۙ ٣٩ أَنِ اقْذِفِيْهِ فِى التَّابُوْتِ

৩৮। ইজ্ আওহাইনা ইলা উম্মিকা মা ইউহা। ৩৯। আনিক্‌জি ফীহি ফিত্তাবুতি

(৩৮) যখন আমি তোমার মাতার কাছে অহী প্রেরণ করিয়াছিলাম। (৩৯) অহী দ্বারা তোমাকে জানান যাইতেছে যে,—মুছাকে সিন্দুক পুরিয়া

فَاقْذِفِيْهِ فِى الْيَمِّ فَلْيُلْقِهِ الْيَمُّ بِالسَّاحِلِ يَأْخُذْهُ

ফাক্বজি ফীহি ফিল্ ইয়াম্মি ফাল্ ইউল্ ক্বিহিল্ ইয়াম্মু বিছ্‌ছা-হিলি ইয়া' খুজ্‌হু

উহাকে সমুদ্র ফেলিয়া দাও, যাহাতে সমুদ্র সিন্দুককে কিনারায় ধাক্কা দিয়া দেয়, যাহাতে মুসাকে লইয়া লয়

عَدُوٌّ لِّىْ وَعَدُوٌّ لَّهٗ ط وَأَلْقَيْتُ عَلَيْكَ مَحَبَّةً مِّنِّىْ ج

আদুব্বুল্লী ওয়া আদুব্বুল্লাহু; ওয়া আল্‌ক্বাইতু আ'লাইকা মুহাব্বাতাম্ মিন্নী

আমার শত্রু ও মূসার শত্রু আর আমি তোমার প্রতি নিজের পক্ষ হইতে ভালবাসা নিক্ষেপ করিয়াছি

وَلِتُصْنَعَ عَلٰى عَيْنِىْ م ٤٠ إِذْ تَمْشِىْٓ أُخْتُكَ فَتَقُوْلُ هَلْ أَدُلُّكُمْ

ওয়ালি তুছ্‌নাআ' আলা আইনি। ৪০। ইজ্ তাম্‌শি উখ্‌তুকা ফাতাকুলু হাল আদুল্লুকুম

আর উদ্দেশ্য এই যে তুমি আমার তত্ত্বাবধানে প্রতিপালিত হও। (৪০) যখন তোমার ভগ্নি ফেরাউনের লোকদিগকে বলিতে বলিতে চলিয়া যাইতেছিল যে তোমরা যদি বল তবে আমি তোমাদিগকে এক দাইয়ের সন্ধান বলিয়া দিই

ওয়াক্‌ফে নাজিম

عَلٰى مَنْ يَّكْفُلُهٗ ؕ فَرَجَعْنٰكَ اِلٰٓى اُمِّكَ كَيْ تَقَرَّ عَيْنُهَا

আ'লা মাইয়াক্ ফুলুহু ; ফারাজ্বা'নাকা ইলা উম্মিকা কাই তাক্বার্‌রা আ'ইনুহা
যে ইহাকে পালন করে, অথচ হে মূসা। তোমাকে পুনর্ব্বার তোমার মাতার কাছে পৌঁছাইয়া ছিলাম যাহাতে উহার চক্ষু ঠাণ্ডা থাকে

وَلَا تَحْزَنَ ؕ وَقَتَلْتَ نَفْسًا فَنَجَّيْنٰكَ مِنَ الْغَمِّ وَفَتَنّٰكَ

ওয়ালা তাহজান্ ; ওয়া ক্বাতাল্‌তা নাফছান্ ফানাজ্জাইনাকা মিনাল্ গাম্মি ওয়া ফাতান্নাকা
আর কষ্ট না করে আর হে মূসা তুমি একজন কিব্‌তীকে মারিয়া ফেলিয়াছ তখন আমি সেই পেরেশানী হইতেও তোমাকে মুক্তি দিয়াছিলাম, আর আমি তোমাকে পরীক্ষা করিয়াছি

فُتُوْنًا ۟ فَلَبِثْتَ سِنِيْنَ فِيْٓ اَهْلِ مَدْيَنَ ۙ ثُمَّ جِئْتَ عَلٰى

ফুতুনান্ ফালাবিছ্‌তা ছিনিনা ফী আহ্‌লি মাদ্‌ইয়ানা, ছুম্মা জ্বি'তা আলা
পরীক্ষা করার মত, তারপর তুমি কয়েক বৎসর মদ্‌য়্যানের লোকের মধ্যে ছিলে। তারপর তুমি আমার হুজুরে হাজীর হইয়াছিলে

قَدَرٍ يّٰمُوْسٰى ۝٤٠ وَاصْطَنَعْتُكَ لِنَفْسِيْ ۝٤١ اِذْهَبْ اَنْتَ وَاَخُوْكَ

ক্বাদারিইয়া মুছা। ৪১। ওয়াছ্‌ত্বানা'তুকা লিনাফ্‌ছী। ৪২। ইজ্‌হাব আন্তা ওয়া আখুকা
বয়সের পরিপক্কতার সীমায় পোঁছিয়া হে মূসা। (৪১) আর আমি তোমাকে নিজের জন্য পছন্দ করিয়াছি (৪২) অতএব তুমি ও তোমার ভ্রাতা গমন কর।

(৪১) আল্লাহ তাআলা নিজের মনোনিত দ্বীনের হেদায়েত ও বাস্তবায়নের জন্য যুগে যুগে বিশিষ্ট বান্দাগণকে প্রেরণ করিয়া থাকেন। যাহাতে পথ হারা বান্দাগণ সুপথ পাইতে পারে। যাহারা আল্লাহর মনোনীত বান্দাগণের কথা ও কাজ অনুযায়ী জীবনকে পরিচালনা করে, তাহারাই আল্লাহ্‌র দয়া রহমত এবং করুনা লাভে ধন্য হয়। আর যাহারা আল্লাহ্‌র প্রদর্শিত জীবন ব্যবস্থাতে নিজের জীবন প্রতিপালিত করে না, তাহারা পৃথিবীর জীবনে যেমন গজবে পতিত হয়, তদ্রূপ আখেরাতেও কঠিন আজাবে নিপতিত হইবে। তাহাদের মুক্তির কোন ব্যবস্থাই তাহারা পাইবে না। দুনিয়াতেও না এবং আখেরাতেও না। ইহাই হইল আল্লাহর বিধান। এই বিধান লঙ্ঘন হইবার যো নাই। ইহা চির সত্য শাশ্বত ব্যবস্থা। (মোয়ালেম)

بِـاٰيٰتِىْ وَلَا تَنِيَا فِىْ ذِكْرِىْ ٥ ٤٣- اِذْهَبَآ اِلٰى فِرْعَوْنَ اِنَّهٗ

বিআইয়াতী ওয়ালা তানিয়া ফী জিক্‌রী। ৪৩। ইজ্‌হাবা ইলা ফিরআ'উনা ইন্নাহু

আমার মো'জেযাহ, সহ এবং আমার স্মরণ বিষয়ে শৈথিল্য করিও না। (৪৩) তোমরা উভয়ে ফেরাউনের নিকট গমন কর, কারণ ফেরাউন

طَغٰى ع صلے ٤٤- فَقُوْلَا لَهٗ قَوْلًا لَّيِّنًا لَّعَلَّهٗ يَتَذَكَّرُ اَوْ

ত্বাগা। ৪৪। ফাক্বুলা লাহু ক্বাউলাল্ লাইয়্যিনাল্ লাআ'ল্লাহু ইয়াতাজাক্কারু আউ

ছেরকশী করিয়াছে। (৪৪) অথচ তোমরা উভয়ে তাহার সাথে নরম ভাবে কথা বলিও, যাহাতে সে বুঝ মানে অথবা

يَخْشٰى ٥ ٤٥- قَالَا رَبَّنَآ اِنَّنَا نَخَافُ اَنْ يَّفْرُطَ عَلَيْنَآ

ইয়াখ্‌শা। ৪৫। ক্বালা রাব্বানা ইন্নানা নাখাফু আঁইয়্যাফ্‌রুত্বা আ'লাইনা

আমাকে ভয় করে। (৪৫) উভয়ে আরজ করিল হে আমাদের প্রভু আমরা ভয় করিতেছি যে ফেরাউন আমাদের প্রতি দুর্ব্ব্যবহার করে,

اَوْ اَنْ يَّطْغٰى ٥ ٤٦- قَالَ لَا تَخَافَآ اِنَّنِىْ مَعَكُمَآ اَسْمَعُ

আউ আঁইয়াত্ব্‌গা। ৪৬। ক্বালা লা তাখাফা ইন্নানী মাআ'কুমা আছমাউ'

অথবা আরও বেশী ছের্‌কশী করিতে লাগে। (৪৬) আল্লাহ্ ফরমাইলেন, তোমরা ভয় করিও না, নিশ্চয় আমি তোমাদের সঙ্গে রহিয়াছি আর সমস্তই শুনিতেছি

وَاَرٰى ٥ ٤٧- فَاْتِيٰهُ فَقُوْلَآ اِنَّا رَسُوْلَا رَبِّكَ فَاَرْسِلْ مَعَنَا

ওয়া আরা। ৪৭। ফা'তিয়াহু ফাকুলা ইন্না রাছুলা রাব্বিকা ফাআর্‌ছিল্ মাআ'না

ও দেখিতেছি। (৪৭) অতএব তোমরা উহার নিকট গমন কর এবং বল যে, আমরা আপনার প্রভুর প্রেরিত, অতএব আপনি আমার সাথে পাঠাইয়া দিন

بَنِىْٓ اِسْرَآءِيْلَ لا وَلَا تُعَذِّبْهُمْ ط قَدْ جِئْنٰكَ بِاٰيَةٍ

বানী ইছরাইলা, ওয়ালা তুআ'জ্জিব্‌হুম্; ক্বাদ্ জ্বি'নাকা বিআইয়াতিম্

বানী—ইসরায়ীলকে,- আর উহাদিগকে কষ্ট দিবেন না, নিশ্চয়ই আমরা আপনার কাছে আনিয়াছি মো'জেযাহ্।

(৪৩) তোমরা উভয়ে ফেরাউনের নিকট যাও কেননা সে অত্যন্ত ছেরকশ। এই আয়াতের দ্বারা বুঝা যাইতেছে যে, শক্তিমানদের কাছেই সর্ব প্রথম দ্বীনের দাওয়াত পেশ করিতে হইবে। অধিকন্তু শক্তি ও বীর্য বত্তার মধ্যে সেই দ্বীনকে কায়েম করিতে ও ইহার সৌন্দর্য্য ফুটাইয়া তুলিতে হইবে। মোয়ালেম

مِن رَّبِّكَ ط وَالسَّلٰمُ عَلٰى مَنِ اتَّبَعَ الْهُدٰى ○ ٤٨۔ اِنَّا قَدْ اُوْحِىَ

মির্‌রাব্বিকা, ওয়াছ্‌ ছালামু আ'লা মানিত্তাবাআ'ল্‌ হুদা। ৪৮। উহিয়া

আপনার প্রভুর নিকট হইতে, আর নিরাপদ তাহারই জন্য যে-ব্যক্তি সোজা পথের অনুসরণ করে। (৪৮) নিশ্চয় আল্লার পক্ষ হইতে অহী নাজেল হইয়াছে

اِلَيْنَآ اَنَّ الْعَذَابَ عَلٰى مَنْ كَذَّبَ وَتَوَلّٰى ○ ٤٩۔ قَالَ

ইলাইনা আন্নাল্‌ আ'জাবা আ'লা মান্‌ কায্‌যাবা ওয়াতাওয়াল্লা। ৪৯। ক্বালা

আমাদের প্রতি এই যে আল্লার আজাব তাহারই প্রতি নাজেল হইবে যে ব্যক্তি আল্লার আয়াত-গুলিকে মিথ্যা জানে আর তাহার হুকুম হইতে মুখ ঘুরায়। (৪৯) ফেরাউন গর্ব্ব ভরে জিজ্ঞাসা করিল,

فَمَنْ رَّبُّكُمَا يٰمُوْسٰى ٥٠۔ قَالَ رَبُّنَا الَّذِىْٓ اَعْطٰى كُلَّ

ফামার্‌ রাব্বুকুমা ইয়া মুছা। ৫০। ক্বালা রাব্বুনাল্লাজি আ'ত্বা কুল্লা

কে তোমাদের প্রভু ওহে মূসা। (৫০) মূসা বলিল আমাদের প্রভু তিনি, যিনি দান করিয়াছেন প্রত্যেক

شَىْءٍ خَلْقَهٗ ثُمَّ هَدٰى ○ ٥١۔ قَالَ فَمَا بَالُ الْقُرُوْنِ الْاُوْلٰى ○ ٥٢۔ قَالَ

শাইয়ীন্‌ খাল্‌ক্বাহু ছুম্মা হাদা। ৫১। ক্বালা ফামা বালুল্‌ কুরুনিল্‌ উলা। ৫২। ক্বালা

সৃষ্টিকে তাহার জন্ম-তথ্য তৎপর পথ প্রদর্শন করিয়াছেন (৫১) ফেরাউন জিজ্ঞাসা করিল, তবে পূর্ব্ববর্ত্তী লোকদিগের কি অবস্থা হইবে। (৫২) মূসা বলিল

عِلْمُهَا عِنْدَ رَبِّىْ فِىْ كِتٰبٍ ج لَا يَضِلُّ رَبِّىْ وَلَا يَنْسَى ز ٥٣۔ الَّذِىْ

ই'ল্‌মুহা ই'ন্দা রাব্বী ফী কিতাব; লাইউদ্বিল্লু রাব্বী ওয়ালা ইয়ান্‌ছা। ৫৩। আল্লাজি

উহার এল্‌ম আমার প্রভুর নিকটে লওহে-মাহ্‌ফুজ গ্রন্থে মওজুদ রহিয়াছে, আমার প্রভু বিচ্যুত হন না এবং বিস্মৃত হন না। (৫৩) যিনি

جَعَلَ لَكُمُ الْاَرْضَ مَهْدًا وَّسَلَكَ لَكُمْ فِيْهَا سُبُلًا وَّاَنْزَلَ

জ্বাআ'লা লাকুমুল্‌ আরদ্বা মাহ্‌দাউ ওয়া ছালাকা লাকুম্‌ ফীহা ছুবুলাউ ওয়া আন্‌যালা

তোমাদের জন্য মৃত্তিকাকে শয্যা করিয়াছেন আর তোমাদের গমনের জন্য মৃত্তিকার বহু পথ বাহির করিয়াছেন আর বসাইয়াছেন।

(৫৩) এই আয়াত ও পরবর্ত্তি আয়াতে আল্লাহর কতিপয় শ্রেষ্ঠ গুনের কথার উল্লেখ রহিয়াছে। যেমন প্রত্যেক জীবকে আল্লাহ্‌ উৎপাদন ক্ষমতা প্রদান করিয়াছেন তারপর প্রত্যেকের জন্য হেদায়েতের পূর্ণ ব্যবস্থা করিয়াছেন। এবং তিনিই মানুষের জন্য পৃথিবীকে বসবাসের উপযোগী করিয়াছেন। গমনাগমনের জন্য রাস্তা ঘাটের ব্যবস্থা তিনিই করিয়াছেন। (থাজেন)

مِنَ السَّمَاءِ مَاءً ط فَاَخْرَجْنَا بِهٖۤ اَزْوَاجًا مِّنْ نَّبَاتٍ

মিনাছ্ ছামাই মাআ ; ফাআখরাজ্না বিহী আজওয়াজাম্ মিন্নাবাতিন্

আসমান হইতে পানি, আমি পানির দ্বারা উৎপাদন করিয়াছি

شَتّٰى ط ٥٤- كُلُوْا وَارْعَوْا اَنْعَامَكُمْ ط اِنَّ فِيْ ذٰلِكَ لَاٰيٰتٍ

শাত্তা। ৫৪। কুলু ওয়ারআ'উ আন্আ'মাকুম্ ; ইন্না ফি জালিকা লাআইয়াতিল্

বিভিন্ন রকমের শস্য। (৫৪) যাহাতে সেগুলিকে তোমরাও ভক্ষণ কর আর তোমাদের পশুগুলিকেও চারণ করাও, নিঃসন্দেহ ইহাতে বহু নিদর্শন রহিয়াছে

ع ২ — ২ রুকু

لِّاُولِى النُّهٰى ع ٥٥- مِنْهَا خَلَقْنٰكُمْ وَفِيْهَا نُعِيْدُكُمْ وَمِنْهَا

লিউলিন্ নুহা। ৫৫। মিন্হা খালাক্নাকুম্ ওয়া ফীহা নুয়ী'দুকুম্ ওয়া মিন্হা

জ্ঞানীগণের জন্য। (৫৫) হে লোক সকল, আমি মৃত্তিকা হইতে তোমাকে সৃজন করিয়াছি, আর উহারই মধ্যে পুনর্ব্বার আমি তোমাদিগকে লইয়া যাইব, আর মৃত্তিকা হইতেই

نُخْرِجُكُمْ تَارَةً اُخْرٰى ٥ ٥٦- وَلَقَدْ اَرَيْنٰهُ اٰيٰتِنَا كُلَّهَا

নুখ্রিজুকুম্ তারাতান্ উখ্রা। ৫৬। ওয়ালাকাদ আরাইনাহু আইয়াতিনা কুল্লাহা

আমি আবার তোমাদিগকে বাহির করিব। (৫৬) আর ফেরাউনকে আমি নিজের সমস্ত নিদর্শন প্রদর্শন করা সত্ত্বেও

فَكَذَّبَ وَاَبٰى ٥ ٥٧ قَالَ اَجِئْتَنَا لِتُخْرِجَنَا مِنْ اَرْضِنَا

ফাকায্যাবা ওয়া আবা। ৫৭। ক্বালা আজি'তানা লিতুখ্রিজানা মিন্ আরদ্বিনা

সে মিথ্যা জানিতে ও অস্বীকার করিতে থাকে। (৫৭) বলিল যে, হে মুসা তুমি কি আমাদের নিকট এই জন্য আসিয়াছ যে, আমাদিগকে আমাদের দেশ হইতে বাহির করিয়া দিবে।

(৫৫) আল্লাহ তাআলা মানুষের দেহ কাঠামোকে মাটির দ্বারা তৈরী করিয়াছেন। এই দেহ কাঠামো মাটি হইতে উদ্ভূত ফল ও ফসলের সুষ্ঠু ব্যবহারের দ্বারাই শক্তি, ও উৎকর্ষতা লাভ করিয়া থাকে। বস্তুতঃ দেহ কাঠামোর উন্নতি, অবনতি ও ভালমন্দ মাটির সঙ্গেই সর্বোতভাবে জড়িত। পৃথিবীর এই ভূমণ্ডলকেই আল্লাহ, তাআলা মানুষের ব্যবহারের প্রয়োজনীয় উপাদানে পরিপূর্ণ করিয়া রাখিয়াছেন। অধিকন্তু মানুষের মৃত্যুর পর এই মাটিতেই তাহাদিগকে দাফন কাফন করা হয়। এই ভাবে মাটির দেহ আবার মাটিতে মিশিয়া যায়। অতঃপর কেয়ামতের দিন মানুষের কৃতকর্মের হিসাব নিকাশের জন্য আল্লাহ তাআলা কবর হইতেই মানুষকে উত্থিত করিবেন। (বারজাখী)

بِسِحْرِكَ يٰمُوْسٰى ۝ ٥٨ فَلَنَأْتِيَنَّكَ بِسِحْرٍ مِّثْلِهٖ فَاجْعَلْ

বিছিহ্রিকা ইয়া মুছা। ৫৮। ফালা না'তিয়ান্নাকা বিছিহ্রীম্ বিমিছ্লিহী ফাজ্আ'ল্

নিজের যাদু মন্ত্রের বলে ওহে মূসা। (৫৭) অতএব ছবর কর নিশ্চয় আমিও তোমার কাছে আনিয়া উপস্থিত করিতেছি ঐ প্রকারই যাদু অতএব ধার্য্য কর

بَيْنَنَا وَبَيْنَكَ مَوْعِدًا لَّا نُخْلِفُهٗ نَحْنُ وَلَآ اَنْتَ مَكَانًا

বাইনানা ওয়া বাইনাকা মাউই'দাল্ লানুখ্লিফুহু নাহ্নু ওয়ালা আন্তা মাকানান্

আমাদের ও তোমাদের মধ্যস্থলে একটা ওয়াদা-স্থান, যাহাতে না-ত আমরা উহার খেলাপ করি, আর না তুমি এক সমতল

سُوًى ۝ ٥٩ قَالَ مَوْعِدُكُمْ يَوْمُ الزِّيْنَةِ وَاَنْ يُّحْشَرَ النَّاسُ ضُحًى ۝

ছুয়া। ৫৯। কালা মাউয়ি'দুকুম্ ইয়াউমাজ্ জীনাতি ওয়া আইয়ুহ্ শারান্নাছু দ্বুহা।

ক্ষেত্রে, মূসা বলিল আমার তোমাদের ওয়াদা-স্থান সাধারণ শোভনের দিনে আর এই-যে দিন চড়িয়া উঠিলে, যেন লোক জড় করা হয়

٦٠ فَتَوَلّٰى فِرْعَوْنُ فَجَمَعَ كَيْدَهٗ ثُمَّ اَتٰى ۝ ٦١ قَالَ لَهُمْ مُّوْسٰى

৬০। ফাতাওয়াল্লা ফির্আ'উনু ফাজামাআ' কাইদাহু ছুম্মা আতা। ৬১। কালা লাহুম্ মুছা

অনন্তর ফেরাউন ফিরিয়া গেল, তৎপর ফেরাউন নিজের যাদুগরকে জড় করিল তারপর উপস্থিত হইল। (৬১) মূসা উহাদিগকে বলিল

وَيْلَكُمْ لَا تَفْتَرُوْا عَلَى اللّٰهِ كَذِبًا فَيُسْحِتَكُمْ

ওয়াইলাকুম লাতাফ্তারু আ'লাল্লাহি কাজিবান্ ফাইউছ্হিতাকুম্

তোমাদের বিপদ উপস্থিত, তোমরা আল্লার প্রতি যাদুর মিথ্যা দুর্ণাম চাপাইওনা, তাহা হইলে তিনি তোমাদিগকে নিপাত করিয়া দিবেন,

(৫৯) হজরত মূসা (আঃ) ফেরাউনের লোকদিগকে বলিয়াছিলেন যে, তোমাদের এবং আমাদের মধ্যে উৎসবের দিন ফায়ছালা হইয়া যাইবে। উৎসবের দিন বলতে সপ্তাহের নির্দিষ্ট দিন কিংবা ফেরাউনের জন্ম দিন অথবা ঈদের দিনের প্রতি ইঙ্গিত প্রদান করা হইয়াছে। কেননা এই দিন কোনও কাজ বা বৈঠকে সমবেত ভাবে অনেকেই উপস্থিত থাকিতে পারে। মানুষকে ব্যাপকভাবে আল্লাহ্র কুদরতের নমুনা দেখাইবার জন্যই আল্লাহ তাআলা এই ব্যবস্থার কথা বলিয়া দিয়াছেন। কেননা আল্লাহ্র প্রত্যেক কাজেই হেকমত রহিয়াছে। (আজিজী)

بِعَذَابٍ ۚ وَقَدْ خَابَ مَنِ افْتَرَىٰ ٦٢ فَتَنَازَعُوا أَمْرَهُمْ بَيْنَهُمْ

বিআজাব ; ওয়া ক্বাদ খাবা মানিফ্‌তারা। ৬২। ফাতানাজাউ' আমরাহুম বাইনাহুম্

আজাব দ্বারা, আর যে ব্যক্তি আল্লার প্রতি মিথ্যা দুর্ণাম চাপাইবে সে ব্যক্তি নিশ্চয় বরবাদ হইয়া গেল। (৬২) অতঃপর উহারা নিজেদের কার্য্য সম্বন্ধে ঝগড়া শুরু করিল আপোষে

---

وَأَسَرُّوا النَّجْوَىٰ ٦٣ قَالُوا إِنْ هَٰذَانِ لَسَاحِرَانِ يُرِيدَانِ

ওয়া আছারুরুন্ নাজ্‌ওয়া। ৬৩। ক্বালু ইন্ হাজানি লাছাহিরানি ইউরিদানি

আর গোপনে গোপনে ছেরকশী করিতে লাগিল। (৬৩) অবশেষে সকলে বলিল যে, ইহারা উভয় ভ্রাতাই যাদুকর, ইহারা এই ইচ্ছা করিতেছে

---

أَنْ يُخْرِجَاكُمْ مِنْ أَرْضِكُمْ بِسِحْرِهِمَا وَيَذْهَبَا بِطَرِيقَتِكُمُ

আইয়ুখ্‌রিজাকুম্ মিন্ আরদ্বিকুম্ বিছিহ্‌রিহিমা ওয়া ইয়াজ্‌হাবা বিত্বারিক্বাতি কুমুল্‌

যে, ইহারা তোমাদিগকে তোমাদের দেশ হইতে বাহির করিয়া দেয় নিজেদের যাদু দ্বারা, আর বিলুপ্ত করিয়া দেয় তোমাদের

---

الْمُثْلَىٰ ٦٤ فَأَجْمِعُوا كَيْدَكُمْ ثُمَّ ائْتُوا صَفًّا ۚ وَقَدْ أَفْلَحَ

মুছ্‌লা। ৬৪। ফাআজ্‌মিউ' কাইদাকুম্ ছুম্মা'তু ছাফ্‌ফা ; ওয়া ক্বাদ্ আফ্‌লাহাল্‌

মাজ্‌হাবকে। (৬৪) অতএব তোমরাও নিজেদের তদ্বির ছাড়িও না, তারপর সারিবদ্ধ হইয়া ইহাদের বিরুদ্ধে চলিয়া আস, আর নিশ্চয় নাজাত পাইল

---

الْيَوْمَ مَنِ اسْتَعْلَىٰ ٦٥ قَالُوا يَا مُوسَىٰ إِمَّا أَنْ تُلْقِيَ وَإِمَّا

ইয়াওমা মানিছ্‌তা'লা। ৬৫। ক্বালু ইয়া মুছা ইম্মা আন্ তুল্‌ক্বিয়া ওয়া ইম্মা

আজিকে সেই ব্যক্তি, যে ব্যক্তি বিজয়ী হইল। (৬৫) অবশেষে যাদুগরগণ বলিল হে মূসা। হয় এই হউক যে তুমি নিজের লাঠি ময়দানে নিক্ষেপ কর, আর কিম্বা

---

أَنْ نَكُونَ أَوَّلَ مَنْ أَلْقَىٰ ٦٦ قَالَ بَلْ أَلْقُوا ۖ فَإِذَا حِبَالُهُمْ

আন্নাকুনা আউয়ালা মান্ আল্‌ক্বা। ৬৬। ক্বালা বাল্ আল্‌ক্বু ; ফাইজা হিবালুহুম্

এই হউক যে, আমরাই আগে নিক্ষেপকারী সাজি। (৬৬) মূসা বলিল বরং তোমরাই নিক্ষেপ কর তখন হঠাৎ উহাদের রশিগুলি

---

وَعِصِيُّهُمْ يُخَيَّلُ إِلَيْهِ مِنْ سِحْرِهِمْ أَنَّهَا تَسْعَىٰ

ওয়া ইছিয়্যুহুম্ ইউখাইয়্যালু ইলাইহি মিন্ ছিহ্‌রিহীম্ আন্নাহা তাছ্‌আ'।

ও উহাদের লাঠিগুলি উহাদের যাদুর কারণে মূসার এইরূপ বোধ হইল যে, সেগুলি সাপ হইয়া এ-দিকে ও-দিকে ছুটাছুটি করিতেছে।

٦٧- فَأَوْجَسَ فِي نَفْسِهِ خِيفَةً مُوسَى ○ ٦٨- قُلْنَا لَا تَخَفْ إِنَّكَ

৬৭। ফাআউ জ্বাছা ফী নাফ্ছিহী খিফাতাম্ মুছা। ৬৮। ক্বুল্না লা-তাখাফ্ ইন্নাকা
(৬৭) তখন মূসা নিজের মনে ভয় পাইল। (৬৮) আমি বলিলাম মূসা ভয় পাইও না নিশ্চয় তুমি-ই

أَنْتَ الْأَعْلَى ○ ٦٩- وَأَلْقِ مَا فِي يَمِينِكَ تَلْقَفْ مَا صَنَعُوا ط إِنَّمَا

আন্তাল্ আ'লা। ৬৯। ওয়া আলক্বি মা ফী ইয়ামিনিকা তাল্ক্বাফ্ মা ছানাউ'; ইন্নামা
বিজয়ী হইবে। (৬৯) আর তুমি নিক্ষেপ কর যাহা তোমার দক্ষিণ হস্তে রহিয়াছে, গিলিয়া ফেলিবে
যাহা যাদুদ্বারা দাঁড় করিয়াছে· কারন যাহা কিছু

صَنَعُوا كَيْدُ سَاحِرٍ ط وَلَا يُفْلِحُ السَّاحِرُ حَيْثُ أَتَى ○

ছানাউ' কাইছু ছাহির; ওয়ালা ইউফ্লিহুছ্ ছাহিরু হাইছু আতা।
উহারা দাঁড় করিয়াছে এ-সমুদয় যাদুর ফন্দি, আর যাদুকর যেখানেই যাউক তাহার মুক্তি নাই।

٧٠- فَأُلْقِيَ السَّحَرَةُ سُجَّدًا قَالُوا آمَنَّا بِرَبِّ هَارُونَ وَمُوسَى ○

৭০। ফাউল্‌কিয়াছ্ ছাহারাতু ছুজ্জাদান্ ক্বালু আমান্না বি রাব্বি হারুনা ওয়া মুছা।
ফলকথা মূসার লাঠি আজদাহা হইয়া যাদুকরদিগের যাদুর সমস্ত সাপগুলিকে যখন গিলিয়া ফেলিল।
(৭০) তখন যাদুকরগণ ছেজদায় পড়িয়া গেল এবং বলিতে লাগিল যে, আমরা হারুণ ও মূসার
প্রভুর প্রতি ঈমান আনিয়াছি।

٧١- قَالَ آمَنْتُمْ لَهُ قَبْلَ أَنْ آذَنَ لَكُمْ ط إِنَّهُ لَكَبِيرُكُمُ الَّذِي

৭১। ক্বালা আমান্তুম্ লাহু ক্বাব্‌লু আন্ আজানা লাকুম্; ইন্নাহু লাকাবীরু কুমুল্লাজী
(৭১) ফেরাউন বলিল তোমরা মূসার উপর ঈমান আনিয়াছ ইহার আগেই কি যে, আমি তোমাদিগকে
অনুমতি প্রদান করি, নিশ্চয়ই সেই ব্যক্তি অবশ্যই তোমাদের পক্ষে

عَلَّمَكُمُ السِّحْرَ ج فَلَأُقَطِّعَنَّ أَيْدِيَكُمْ وَأَرْجُلَكُمْ

আ'ল্লামা কুমুছ্ ছিহ্‌রা; ফালাউক্বাত্তিআ'ন্না আইদিয়াকুম ওয়া আরজুলাকুম্
তোমাদিগকে যাদু শিক্ষা দিয়াছে, অতএব নিশ্চয়ই আমি কাটিয়া ফেলিব তোমাদের হস্ত ও তোমাদের
পদগুলিকে

مِنْ خِلَافٍ وَلَأُصَلِّبَنَّكُمْ فِي جُذُوعِ النَّخْلِ ز وَلَتَعْلَمُنَّ

মিন্ খিলাফিউ ওয়ালাউছাল্লি বান্নাকুম্ ফী জুজুইন্নাখ্লি, ওয়ালাতা'লামুন্না
উল্টা ভাবে, আর নিশ্চয়ই আমি শূলে চড়াইব তোমাদিগকে খর্জ্জুর শাখার মধ্যে, আর নিশ্চয়ই
তোমরা জানিতে পারিবে যে,

أَيُّنَا أَشَدُّ عَذَابًا وَأَبْقَىٰ ۝ ٧٢ قَالُوا لَن نُّؤْثِرَكَ

আইয়ুনা আশাদ্দু আ'জাবা'উ ওয়া আবক্বা। ৭২। ক্বালু লান্নু ছিরুকা

আমাদের উভয় দলের কাহার মার অধিক কঠিন ও অধিক স্থায়ী। (৭২) যাদুকরগণ বলিল, আমরা কখনই তোমাকে গুরুত্ব দিতে পারি না

عَلَىٰ مَا جَاءَنَا مِنَ الْبَيِّنَاتِ وَالَّذِي فَطَرَنَا فَاقْضِ مَا

আ'লা মা-জ্বাআনা মিনাল্ বাইয়্যিনাতি ওয়াল্লাজী ফাত্বারানা ফাক্বদ্বিমা

সুস্পষ্ট মো'জেযাহ সকল, যাহা আমাদের সম্মুখে আসিয়াছে তৎসমূহের উপর, আর যে আমাদিগকে সৃজন করিয়াছেন, তাঁহার উপর ; অতএব তুমি করিয়া ফেল যাহা

أَنتَ قَاضٍ ۖ إِنَّمَا تَقْضِي هَٰذِهِ الْحَيَاةَ الدُّنْيَا ۝ ٧٣ إِنَّا

আন্তা ক্বাদ ; ইন্নামা তাক্বদ্বী হাজিহিল্ হায়াতা দ্দুনইয়া। ৭৩। ইন্না

তুমি করিবে, ইহা ছাড়া নয় যে তুমি হুকুম চালাইতে পার এই পার্থিব জীবনে। (৭৩) আমরা ত

آمَنَّا بِرَبِّنَا لِيَغْفِرَ لَنَا خَطَايَانَا وَمَا أَكْرَهْتَنَا

আমান্না বিরাব্বিনা লিয়াগ্ফিরালানা খাত্বাইয়ানা ওয়ামা আক্রাহ্তানা

আমাদের প্রভুর প্রতি ঈমান আনিয়াছি, যাহাতে তিনি আমাদের গোনাহ্গুলি ক্ষমা করেন আর তুমি আমাদিগকে জবরদস্তী বাধ্য করিয়াছ,

عَلَيْهِ مِنَ السِّحْرِ ۗ وَاللَّهُ خَيْرٌ وَأَبْقَىٰ ۝ ٧٤ إِنَّهُ مَن يَأْتِ

আ'লাইহি মিনাছ্ছিহ্রী ; ওয়াল্লাহু খাইরু'উ ওয়া আব্ক্বা। ৭৪। ইন্নাহু মা'ইইয়া'তি

ইহার প্রতি যাদুকে আর আল্লাহ্র দায়েন তোমার অপেক্ষা উত্তম এবং দীর্ঘস্থায়ী। (৭৪) নিঃসন্দেহ যে ব্যক্তি উপস্থিত হইবে

رَبَّهُ مُجْرِمًا فَإِنَّ لَهُ جَهَنَّمَ ۖ لَا يَمُوتُ فِيهَا وَلَا

রাব্বাহু মুজ্বরিমান্ ফাইন্নালাহু জ্বাহান্নাম ; লা ইয়ামূতু ফীহা ওয়ালা

দোষী হইয়া নিজের প্রভুর সম্মুখে, তাহার জন্য দোজখ রহিয়াছে, দোজখে না-ত সেই ব্যক্তি মরিবে আর না

(৭৩) এই আয়াতের মর্ম হইল এই যে, প্রকৃত ঈমান আল্লাহর রহমতের পরিচায়ক এবং রহমত বেহেশতের পরিচায়ক। সুতরাং ঈমানই হইল বেহেশত পাওয়া না পাওয়ার চাবিকাঠি। (মাদারেক)

يَحْيٰى ۝ ٧٥- وَمَنْ يَّاْتِهٖ مُؤْمِنًا قَدْ عَمِلَ الصّٰلِحٰتِ فَاُولٰٓئِكَ

ইয়াহ্ইয়া। ৭৫। ওয়া মাঁঈয়া'তিহী মু'মিনান্ ক্বাদ্ আমিলাছ্ ছালিহাতি ফাউলা-ইকা
জীবিত থাকিবে। (৭৫) আর যে ব্যক্তি ঈমানের সাথে আল্লাহর হুজুরে হাজির হইবে, সেই ব্যক্তি সৎকাজও করিয়া থাকিবে, তবে ইহারাই

لَهُمُ الدَّرَجٰتُ الْعُلٰى ۙ ٧٦- جَنّٰتُ عَدْنٍ تَجْرِىْ مِنْ تَحْتِهَا

লাহুমুদ্দারা জ্বাতুল্ উ'লা। ৭৬। জান্নাতু আ'দ্নিন্ তাজ্বরী মিন্ তাহ্তিহাল্
যাহাদের মহা পদলাভ ঘটিবে। (৭৬) চির বসবাসের বাগান, যাহার নিম্নে বহিতে থাকিবে

الْاَنْهٰرُ خٰلِدِيْنَ فِيْهَا ط وَذٰلِكَ جَزٰٓؤُا مَنْ تَزَكّٰى ع

আন্হারু খালিদিনা ফিহা ; ওয়া জালিকা জ্বাযাউ মান্ তাযাক্কা। ৪
বহু নদী, উহাতে চিরকাল বাস করিবে, আর ইহাই পুরস্কার যে ব্যক্তি পাক থাকে।

৪ ৩ / ৩ রুকু

٧٧- وَلَقَدْ اَوْحَيْنَآ اِلٰى مُوْسٰى ۙ اَنْ اَسْرِ بِعِبَادِىْ فَاضْرِبْ لَهُمْ

৭৭। ওয়ালাক্বাদ্ আউহাইনা ইলা মূছা, আন্ আছ্রি বিই্বাদী ফাদ্ব্রিব্ লাহুম্
(৭৭) আর আমি মূসার দিকে অহী পাঠাইয়াছিলাম যে, আমার বান্দাগণকে রাতারাতি মিশর হইতে বাহির করিয়া লইয়া যাও, তারপর তুমি লাঠির আঘাত করিয়া উহাদের জন্য

طَرِيْقًا فِى الْبَحْرِ يَبَسًا ۙ لَّا تَخٰفُ دَرَكًا وَّلَا تَخْشٰى ۝

ত্বারিক্বান্ ফিল্ বাহ্রি ইয়াবছা ; লাতাখাফু দারাকাঁউ ওয়ালা তাখ্শা।
সমুদ্রে শুষ্ক রাস্তা তৈয়ার করিয়া দাও, না-ত তোমার কাহারও পশ্চাৎ-অনুসরণের ভয় থাকিবে, আর না তুমি ডুবিয়া যাওয়ার আশঙ্কা করিবে।

٧٨- فَاَتْبَعَهُمْ فِرْعَوْنُ بِجُنُوْدِهٖ فَغَشِيَهُمْ مِّنَ الْيَمِّ

৭৮। ফাআত্বাআ'হুম্ ফির আ'উনু বিজ্বুনুদিহি ফাগ্বাশিয়াহুম্ মিনাল্ ইয়াম্মি
(৭৮) অনন্তর পশ্চাদ্ধাবন করিল ফেরাউন উহাদের তাহার লস্করসহ, তৎপর সমুদ্রের যাহা কিছু উহাদের প্রতি আসিল

مَا غَشِيَهُمْ ط ٧٩- وَاَضَلَّ فِرْعَوْنُ قَوْمَهٗ وَمَا هَدٰى ۝

মা গ্বাশিয়াহুম্। ৭৯। ওয়া আদ্বাল্লা ফিরআ'উনু কাউমাহু ওয়ামা হাদা।
তাহা ত আসিল। (৭৯) আর ফেরাউন নিজের কওমকে গোমরাহীতে নিক্ষেপ করিয়াছিল এবং সোজা পথ দেখায় নাই।

৮০- يٰبَنِىٓ اِسْرَآءِيْلَ قَدْ اَنْجَيْنٰكُمْ مِّنْ عَدُوِّكُمْ وَوٰعَدْنٰكُمْ

৮০। ইয়াবানি ইছ্‌রাইলা ক্কাদ্ আন্‌জাইনাকুম্ মিন্ আ'দুব্বিকুম ওয়া ওয়াআ'দ্‌না কুম্

(৮০) হে বনি-ইসরাঈল। আমি নাজাত দিয়াছিলাম তোমাদিগকে তোমাদের শত্রু হইতে এবং আমি তোমাদের সাথে ওয়াদা করিয়াছিলাম

جَانِبَ الطُّوْرِ الْاَيْمَنَ وَنَزَّلْنَا عَلَيْكُمُ الْمَنَّ وَالسَّلْوٰى ○

জ্বানিবাত্ব, ত্বূরিল আইমানা ওয়া নাজ্‌জালনা আ'লাইকুমুল মান্না ওয়াছ্‌ছাল্‌ওয়া।

তুর এর ডান দিকের আর আমি অবতরণ করিয়াছিলাম তোমাদের প্রতি মান্না ও ছালওয়া।

৮১- كُلُوْا مِنْ طَيِّبٰتِ مَا رَزَقْنٰكُمْ وَلَا تَطْغَوْا فِيْهِ فَيَحِلَّ

৮১। কুলূ মিন্ ত্বায়্যিবাতি মা রাযাক্বনা কুম ওয়ালা তাত্বগাউ ফীহি ফাইয়াহিল্লা

(৮১) আর আমি তোমাদিগকে বলিয়াছিলাম যে, এই উত্তম আহারীয় বস্তু, যাহা আমি তোমাদিগকে দিয়াছি, তোমরা খাইতে থাক, আর সীমা লংঘন করিও না ইহার মধ্যে, তাহা হইলে আসিয়া উপস্থিত হইবে

عَلَيْكُمْ غَضَبِىْ ۚ وَمَنْ يَّحْلِلْ عَلَيْهِ غَضَبِىْ فَقَدْ هَوٰى ○ ৮২- وَاِنِّىْ

আ'লাইকুম গ্বাদ্বাবি ; ওয়া মাঁইইয়াহ্‌লিল্ আ'লাইহি গ্বাদ্বাবি ফাক্বাদ্ হাওয়া। ৮২। ওয়া ইন্নী

তোমাদের প্রতি আমার আজাব, আর যাহার প্রতি আমার আজাব আসিয়া উপস্থিত হইল, তবে সেই ব্যক্তি দোজখের গহ্বরে যাইয়া পড়িল। (৮২) আর আমি

لَغَفَّارٌ لِّمَنْ تَابَ وَاٰمَنَ وَعَمِلَ صَالِحًا ثُمَّ اهْتَدٰى ○

লা-গ্বাফ্‌ফারুল্লিমান্ তাবা ওয়া আমানা ওয়া আমিলা ছালিহান ছুম্মাহ্‌তাদা।

অতিশয় ক্ষমাকারী সেই ব্যক্তির জন্য, যে ব্যক্তি তও্‌বাহ করিল ও ঈমান আনিল এবং সৎকাজ করিল, তৎপর সোজা পথের উপর রহিল।

৮৩- وَمَآ اَعْجَلَكَ عَنْ قَوْمِكَ يٰمُوْسٰى ○ ৮৪- قَالَ هُمْ اُولَآءِ عَلٰٓى

৮৩। ওয়ামা আ'জ্বালাকা আ'ন্ ক্বাউমিকা ইয়া মূছা। ৮৪। কালাহুম উলা ই আ'লা

(৮৩) আর তখন আমি জিজ্ঞাসা করিলাম যে, হে মূসা! তুমি কিরূপে এত দ্রুততার সহিত নিজের কওম হইতে আগে আসিয়া পড়িলে? (৮৪) মূসা আরজ করিল উহারাও এই যে আমার

(৮১) আল্লাহ পবিত্র রিজিক খাওয়ার জন্য নির্দেশ দিয়াছেন এবং নাফরমানী করিতে নিষেধ করিয়াছেন। এই পবিত্র রিজিকের দ্বারা যে দেহ ও মন গঠিত হয়, তাহা নাফরমানীর ছোঁয়াচ হইতে সর্বদাই মুক্ত থাকে। (খাজেন)

أَثَرِي ج وَعَجِلْتُ إِلَيْكَ رَبِّ لِتَرْضَىٰ ○ ٨٥- قَالَ فَإِنَّا قَدْ فَتَنَّا

আছারী ; ওয়া আ'জ্বিল্‌তু ইলাইকা রাব্বি লিতারদ্বা। ৮৫। ক্বালা ফাইন্না ক্বাদ্ ফাতান্না

পিছনে পিছনেই চলিয়া আসিতেছে, আর আমি ত্বরিৎ আপনার দিকে এজন্য আসিয়াছি, হে আমার প্রভু। যাহাতে আপনি অসন্তুষ্ট না হন। (৮৫) আল্লাহ্‌ ফরমাইলেন, আমি বিপদে লিপ্ত করিয়া দিয়াছি

قَوْمَكَ مِنْ بَعْدِكَ وَأَضَلَّهُمُ السَّامِرِيُّ ٨٦- فَرَجَعَ مُوسَىٰ

ক্বাউমাকা মিম্ বা'দিকা ওয়া আদ্বাল্লাহুমুছ্‌ ছামিরিয়্যু। ৮৬। ফারাজ্বাআ' মূছা

তোমার কওমকে, তোমার পশ্চাতে আর উহাদিগকে ছামেরী গোমরাহ করিয়াছে। (৮৬) তখন মূসা ফিরিয়া আসিল

إِلَىٰ قَوْمِهِ غَضْبَانَ أَسِفًا ج قَالَ يَٰقَوْمِ أَلَمْ يَعِدْكُمْ

ইলা ক্বাউমিহী গ্বাদ্ব্‌বানা আছিফা ; ক্বালা ইয়া ক্বাউমি আলাম্ ইয়াই'দ্‌কুম্

নিজের কওমের দিকে ক্রোধ ও আক্ষেপ-অবস্থায় ; বলিল ভ্রাতৃগণ। তোমাদের সহিত কি ওয়াদা করেন নাই

رَبُّكُمْ وَعْدًا حَسَنًا ط أَفَطَالَ عَلَيْكُمُ الْعَهْدُ أَمْ أَرَدْتُّمْ

রাব্বুকুম্ ওয়া'দান্ হাছানান্ ; আফাত্বালা আ'লাইকুমুল্ আ'হ্‌দু আম্ আরাত্তুম্

তোমাদের প্রভু, উত্তম ওয়াদা ? তবে কি লম্বা বোধ হইয়াছিল সেই ওয়াদা তোমাদের প্রতি অথবা তোমরা কি ইচ্ছা করিয়াছিলে

أَنْ يَحِلَّ عَلَيْكُمْ غَضَبٌ مِّنْ رَّبِّكُمْ فَأَخْلَفْتُمْ مَّوْعِدِي ○

আঁইয়্যাহিল্লা আ'লাইকুম্ গ্বাদ্বাবুম্ মির্‌রাব্বিকুম্ ফাআখ্‌লাফতুম্ মাওয়ি'দী

যে, তোমাদের প্রতি তোমাদের প্রভুর আজাব আসিয়া উপস্থিত হয় এই কারণেই কি তোমরা উল্টা করিয়াছ যাহা আমার সাথে অঙ্গীকার করিয়াছে ?

٨٧- قَالُوا مَا أَخْلَفْنَا مَوْعِدَكَ بِمَلْكِنَا وَلَٰكِنَّا حُمِّلْنَا

৮৭। ক্বালু মা আখলাফনা মাউয়ি'দাকা বিমাল্‌কিনা ওয়ালা কিন্না হুম্মিল্‌না

(৮৭) উহারা বলিল, আমরা স্বেচ্ছায় তোমার সাথে অঙ্গীকার ভঙ্গ করি নাই বরং আমাদের উপর চাপানো হইয়াছিল

أَوْزَارًا مِّنْ زِينَةِ الْقَوْمِ فَقَذَفْنَاهَا فَكَذَٰلِكَ

আউযারাম্ মিন্ জিনাতিল্‌ ক্বাউমি ফাক্বাজাফনাহা ফাকাজালিকা

কওমের গহনাগুলির বোঝা, তখন ছামেরীর কথামত আমরা উহা আগুনে নিক্ষেপ করি অনুরূপই

أَلْقَى السَّامِرِيُّ ٥ ٨٨- فَأَخْرَجَ لَهُمْ عِجْلًا جَسَدًا لَّهُ خُوَارٌ

আল্ক্বাছ্ ছামিরিয়্যু। ৮৮। ফাআখ্রাজ্বা লাহুম্ ই'জ্ব্লান্ জ্বাছাদাল্লাহু খুয়ারুন্

ছামেরীও নিক্ষেপ করিয়াছিল। (৮৮) তারপর ছামেরী-ই লোকদিগের জন্য একটি বাছুর তৈয়ার করিয়া খাড়া করে, উহার আওয়াজও বাছুরের ন্যায় ছিল,

---

فَقَالُوا هَٰذَا إِلَٰهُكُمْ وَإِلَٰهُ مُوسَىٰ لا فَنَسِيَ ط ٨٩- أَفَلَا يَرَوْنَ

ফাক্বালু হাজা ইলাহুকুম্ ওয়া ইলাহু মূছা, ফানাছিয়া। ৮৯। আফালা ইয়ারাউনা

তখন বলিতে লাগিল এই ত তোমাদের মা'বুদ আর মূসার মা'বুদ ও এই-ই ; অথচ মুসা ভুলিয়া তুর পাহাড়ে চলিয়া গিয়াছে। (৮৯) ইহাদের কি এতটুকু কথাও বুঝে আসে নাই

---

أَلَّا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا لا وَلَا يَمْلِكُ لَهُمْ ضَرًّا

আল্লা ইয়ার্জ্বিউ' ইলাইহিম্ ক্বাউলাঁউ ওয়ালা ইয়ামলিকু লাহুম্ দ্বার্রাঁউ

যে, বাছুর ইহাদের কথার না-ত উল্টাইয়া উত্তর দিত, আর না ইহাদের কোন ক্ষতির মালিক ছিল,

---

ع 4/4 রুকু

وَلَا نَفْعًا ع ٩٠- وَلَقَدْ قَالَ لَهُمْ هَارُونُ مِن قَبْلُ يَا قَوْمِ

ওয়ালা নাফ্আ'। ع ৯০। ওয়ালাক্বাদ্ ক্বালা লাহুম্ হারুনু মিন্ ক্বাব্লু ইয়া ক্বাউমি

আর না কোন লাভের মালিক। (৯০) আর অবশ্য নিশ্চয়ই বাছুরের পূজা করার অগ্রে হারুণ ইহাদিগকে বলিয়াছিল ভ্রাতৃগণ।

---

إِنَّمَا فُتِنتُم بِهِ ج وَإِنَّ رَبَّكُمُ الرَّحْمَٰنُ فَاتَّبِعُونِي وَأَطِيعُوا

ইন্নামা ফুতিন্তুম্ বিহী ; ওয়া ইন্না রাব্বাকুমুর্ রাহ্মানু ফাত্তাবিউ'নী ওয়া আত্বিয়া'

ইহার দ্বারা তোমাদের পরীক্ষা করা হইয়াছে মাত্র, নচেৎ তোগাদের প্রভু ত রহমান, অতএব তোমরা আমার কথা অনুযায়ী চল এবং মান্য কর

---

أَمْرِي ٥ ٩١- قَالُوا لَن نَّبْرَحَ عَلَيْهِ عَاكِفِينَ حَتَّىٰ يَرْجِعَ إِلَيْنَا

আম্রী। ৯১। ক্বালু লান্নাব্রাহা আ'লাইহি আ'কিফীনা হাত্তা ইয়ারজ্বিয়া' ইলাইনা

আমার নির্দ্দেশ। (৯১) উহারা বলিল, আমরা বরাবরই ইহার উপর জমিয়া বসিয়া থাকিব, সেই সময় পর্য্যন্ত যে ঘুরিয়া আসে আমাদের নিকটে

---

(৯১) পাপীগণ পাপের কাজের প্রতি আসক্ত থাকে। সহজে তাহারা হেদায়েতের দিকে আসিতে চায়না। এই আয়াতই হইল ইহার প্রকৃত উদাহরণ। ( কবীর )

مُوسٰى ○ ٩٢- قَالَ يٰهٰرُونُ مَا مَنَعَكَ اِذْ رَاَيْتَهُمْ ضَلُّوْٓا ○ ٩٣- اَلَّا

মূছা। ৯২। ক্বালা ইয়া হারূনু মা মানাআ'কা ইজ্ রাআইতাহুম্ দ্বাল্লু। ৯৩। আল্লা

মুসা। (৯২) মূসা হারুণকে সম্বোধন করিয়া বলিল, হারুণ। তখন কোন বস্তু তোমার প্রতিবন্ধক দাঁড়াইয়াছিল, যখন তুমি দেখিয়াছিলে ইহাদিগকে গোমরাহ্ হইয়া গিয়াছে। (৯৩) যাহার জন্য কর নাই

---

تَتَّبِعَنِ ط اَفَعَصَيْتَ اَمْرِى ○ ٩٤- قَالَ يَبْنَؤُمَّ لَا تَاْخُذْ

তাত্তাবিয়া'নি, আফা আ'ছাইতা আম্‌রী। ৯৪। ক্বালা ইয়াব্‌নাউম্মা লাতা'খুজ

তুমি আমার উপদেশের অনুসরণ, তুমি কি আমার হুকুমের অবাধ্যতা করিয়াছিলে? (৯৪) হারুণ বলিল, ওহে আমার সহোদর ভ্রাতা। তুমি ধরিও না

---

بِلِحْيَتِىْ وَلَا بِرَاْسِىْ ج اِنِّىْ خَشِيْتُ اَنْ تَقُوْلَ فَرَّقْتَ بَيْنَ

বিলিহ্‌ইয়াতী ওয়ালা বিরা'ছি; ইন্নী খাশীতু আন্ তাকুলা ফার্‌রাক্‌তা বাইনা

আমার দাড়ি ও আমার চুল, আমি ভয় পাইয়াছিলাম এই বিষয়ে যে তুমি ফিরিয়া আসিয়া ইহা না বলিয়া বস যে, তুমি বিভেদ সৃষ্টি করিয়াছ

---

بَنِىْٓ اِسْرَاءِيْلَ وَلَمْ تَرْقُبْ قَوْلِىْ ○ ٩٥- قَالَ فَمَا خَطْبُكَ

বানী ইছরাইলা ওয়ালাম্ তার্‌কুব ক্বাউলি। ৯৫। ক্বালা ফামা খাত্ব্‌বুকা

বানি-ইসরায়ঈলের মধ্যে, আর তুমি আমার কথার পরোয়া কর নাই। (৯৫)তখন মূসা ছামেরীকে জিজ্ঞাসা করিল, তোমার কি অবস্থা

---

يٰسَامِرِىُّ ○ ٩٦- قَالَ بَصُرْتُ بِمَا لَمْ يَبْصُرُوْا بِهٖ فَقَبَضْتُ

ইয়া ছামিরিয়্যু। ৯৬। ক্বালা বাছার্‌তু বিমা লাম্ ইয়াবছুরূ বিহী ফাক্বাবাদ্ব্‌তু

ওহে ছামেরী। (৯৬) সে বলিল, আমি দেখিয়াছিলাম যাহা অন্য লোকেরা দেখে নাই তখন আমি এক মুষ্টি ভর্ত্তি করিয়া লইলাম

---

(৯৬) হজরত জিব্রাইল আমিনের ঘোড়ার বা বাহনের পা যেখানে পড়িত, সেখানে নতুন গাছের উদ্ভব ঘটিত। ঘটনা চক্রে ইহা ছামেরী দেখিয়াছিল এবং সেই স্থানের একটু মাটি সে নিজের সঙ্গে করিয়া আনিয়া ছিল। ফলে মাটির বাছুরের মুখের মধ্যে উক্ত মাটি রাখিলে উহা সুন্দর আওয়াজ দিতে পারিত। বস্তুতঃ ইহা ছিল আল্লাহর তরফ হইতে হজরত মূসার উম্মত গণের জন্য পরীক্ষা স্বরূপ। এই পরীক্ষায় অনেকেই ঈমান হারা হইয়াছিল। (মোয়ালেম)

قَبْضَةً مِّنْ أَثَرِ الرَّسُوْلِ فَنَبَذْتُهَا وَكَذٰلِكَ سَوَّلَتْ لِىْ

ক্বাব্‌দ্বাতাম্ মিন্ আছারির্‌রাছুলী ফানাবাজতুহা ওয়া কাজালিকা ছাউওয়ালাত্‌লী

ফেরেশ্‌তার পদ চিহ্ন এর মৃত্তিকা হইতে, তারপর আমি উহাকে সাঁধাইয়া দিলাম ঐ বাছুরে, আর তখন এইরূপই যুক্তি দিয়াছিল, আমাকে

نَفْسِىْ ○ ٩٧- قَالَ فَاذْهَبْ فَاِنَّ لَكَ فِى الْحَيٰوةِ اَنْ تَقُوْلَ

নাফ্‌ছী। ৯৭। ক্বালা ফাজ্‌হাব ফাইন্নালাকা ফিল্ হায়াতি আন্ তাকুলা

আমার মন। (৯৭) বলিল, যাও, দূর হও, ইহ জীবনে তোমাদের এই শাস্তি যে তুমি বলিয়া বেড়াইতে থাক যে,

لَا مِسَاسَ ص وَاِنَّ لَكَ مَوْعِدًا لَّنْ تُخْلَفَهٗ ج وَانْظُرْ اِلٰى

লামিছাছা ; ওয়া ইন্না লাকা মাউয়িদাল্লান্ তুখ্‌লাফাহু ; ওয়ান্‌জুর্ ইলা

ছুঁইও না ; তোমার জন্য এক আরও ওয়াদা রহিয়াছে, যাহা তোমার উপর হইতে টলিবার নহে, আর তুমি দৃষ্টিপাত কর তোমার

اِلٰهِكَ الَّذِىْ ظَلْتَ عَلَيْهِ عَاكِفًا ط لَنُحَرِّقَنَّهٗ ثُمَّ

ইলাহিকা ল্লাজি জাল্‌তা আ'লাইহি আ'কিফা ; লানুহার্‌রিকান্নাহু ছুম্মা

বাছুর-এর দিকে, যাহার পূজার উপর তুমি জমিয়া বসিয়াছিলে, উহাকে আমি জালাইয়া দিব, তারপর

لَنَنْسِفَنَّهٗ فِى الْيَمِّ نَسْفًا ○ ٩٨- اِنَّمَآ اِلٰهُكُمُ اللّٰهُ الَّذِىْ

লানান্‌ছিফান্নাহু ফিল্ ইয়াম্মি নাছ্‌ফা। ৯৮। ইন্নামা ইলাহুকুমুল্লাহুল্লাজী

আমি উহাকে সমুদ্রে ফেলিয়া দিব। (৯৮) হে লোক সকল। তোমাদের প্রকৃত মা বুদ আল্লাহ্‌-ই, যাঁহার

لَآ اِلٰهَ اِلَّا هُوَ ط وَسِعَ كُلَّ شَىْءٍ عِلْمًا ○ ٩٩- كَذٰلِكَ

লা ইলাহা ইল্লাহু ; ওয়াছিয়া' কুল্লা শাইয়ীন্ ই'ল্‌মা। ৯৯। কাজালিকা

ছাড়া অন্য কোন মা'বুদ নাই আর তাঁহার এল্‌ম সর্ব জিনিসের উপর ছাইয়া রহিয়াছে। (৯৯) এই প্রকারে

نَقُصُّ عَلَيْكَ مِنْ اَنْۢبَآءِ مَا قَدْ سَبَقَ ج وَقَدْ اٰتَيْنٰكَ

নাকুছ্‌ছু আ'লাইকা মিন্ আম্বা-ই মা-ক্বাদ্ ছাবাক্বা ; ওয়াক্বাদ্ আ তাইনা-কা

আমি অতীত ঘটনাবলীর বিষয়ে তোমাকে শুনাইতেছি, আর নিশ্চয় আমি তোমাকে দান করিয়াছি

مِن لَّدُنَّا ذِكْرًا ۚ ١٠٠ - مَنْ أَعْرَضَ عَنْهُ فَإِنَّهُ يَحْمِلُ يَوْمَ

মিল্লা দুন্না জিক্‌রা। ১০০। মান্ আ'রাদ্বা আ'ন্‌হু ফাইন্নাহু ইয়াহ্‌মিলু ইয়াউমাল্

নিজের নিকট হইতে কোরআন। (১০০) যে ব্যক্তি মুখ ঘুরাইল উহা হইতে, নিশ্চয় সেই ব্যক্তি উঠাইবে কেয়ামত

الْقِيَامَةِ وِزْرًا ١٠١ - خَالِدِينَ فِيهِ ۖ وَسَاءَ لَهُمْ يَوْمَ الْقِيَامَةِ

ক্বিয়ামাতি বিয্‌রা। ১০১। খা-লিদীনা ফীহি; ওয়া ছাআ লাহুম্ ইয়াউমাল্ ক্বিয়ামাতি

দিবসে এক গুরু বোঝা। (১০১) আর এই অবস্থাতেই চিরকাল উহাতে থাকিবে, আর কি-ই জঘন্যতর বোঝা, যাহা ইহারা কেয়ামত দিবসে

حِمْلًا ١٠٢ - يَوْمَ يُنفَخُ فِي الصُّورِ ۚ وَنَحْشُرُ الْمُجْرِمِينَ

হাম্‌লা। ১০২। ইয়াওমা ইউন্‌ফাখু ফিছ্‌ছুরী ওয়া নাহশুরুল্ মুজ্‌রিমীনা

উঠাইবে। (১০২) যে দিবস "ছুরে" ফুৎকার করা যাইবে, আর আমি পাপীগণকে জড় করিব

يَوْمَئِذٍ زُرْقًا ۚ ١٠٣ - يَتَخَافَتُونَ بَيْنَهُمْ إِن لَّبِثْتُمْ إِلَّا

ইয়াউমায়িজিন্ যুর্‌কা। ১০৩। ইয়াতাখাফাতূনা বাইনাহুম্ ইল্লাবিছ্‌তুম্ ইল্লা

সে দিবস উহাদের চক্ষুগুলি ভয়ে নীলবর্ণ হইবে। (১০৩) উহারা আপোষে চুপে চুপে বলিতে থাকিবে যে, দুনিয়ায় তোমরা ছিলে মাত্র

عَشْرًا ١٠٤ - نَّحْنُ أَعْلَمُ بِمَا يَقُولُونَ إِذْ يَقُولُ أَمْثَلُهُمْ

আ'শ্‌রা। ১০৪। নাহনু আ'লামু বিমা ইয়াকূলুনা ইজ্ ইয়াকূলু আম্‌ছালুহুম্

দশ দিবস। (১০৪) আমি বিশেষরূপ অবগত আছি যদ্রূপ কথা ইহারা বলিবে যে ব্যক্তি ইহাদের মধ্যে অধিক উত্তম হইবে, সে ব্যক্তি বলিবে

طَرِيقَةً إِن لَّبِثْتُمْ إِلَّا يَوْمًا ع ١٠٥ - وَيَسْأَلُونَكَ عَنِ الْجِبَالِ ع

ত্বারীকাতান্ ইল্লাবিছ্‌তুম্ ইল্লা ইয়াউমা। ع ১০৫। ওয়া ইয়াছ্ আলুনাকা আ'নিল্ জ্বিবালি ৫

না-হে তোমরা থাকিয়া থাকিবে মাত্র একদিন। (১০৫) আর তোমার কাছে পাহাড়গুলি সম্বন্ধে জিজ্ঞাসা করিতেছে ৫ রুকু

(১০৫) পাহাড় আল্লাহ তাআ'লার এক আজব সৃষ্টি। এই পাহাড়ের দিকে তাকাইলে আল্লাহর বিশাল কুদরতের নমুনা অবশ্যই দেখিতে পাওয়া যায়। এই পাহাড়গুলিতে রহিয়াছে আল্লাহর কুদরতের অশেষ নমুনা। (ইবনে জারীর)

فَقُلْ يَنسِفُهَا رَبِّي نَسْفًا ۙ ١٠٦- فَيَذَرُهَا قَاعًا صَفْصَفًا ۙ

ফাকুল্ ইয়ান্ছিফুহা রাব্বি নাছ্ফা। ১০৬। ফাইয়াজারুহা ক্বাআন্ ছাকছাফা।

অতএব তুমি ইহাদিগকে বল যে, আমার প্রভু ঐ গুলিকে ধূলা করিয়া চতুর্দ্দিকে উড়াইয়া দিবেন। (১০৬) এবং ভূমিকে সমতল ময়দান করিয়া ছাড়িবেন,—

١٠٧- لَّا تَرَىٰ فِيهَا عِوَجًا وَلَا أَمْتًا ط ١٠٨- يَوْمَئِذٍ يَتَّبِعُونَ الدَّاعِيَ

১০৭। লা-তারা ফীহা ইওয়াজ্বাউ ওয়ালা আম্তা। ১০৯। ইয়াউমাইজিঁই য়্যাত্তাবিউনাদ্ দাইয়া

(১০৭) তখন না-ত তুমি উহাতে কোথাও বক্রতা দেখিবে, আর না উচ্চ নীচ দেখিবে (১০৮) সে দিবস পিছন ধরিবে লোক আহ্বানকারীর

لَا عِوَجَ لَهُ ۖ وَخَشَعَتِ الْأَصْوَاتُ لِلرَّحْمَٰنِ فَلَا تَسْمَعُ

লা-ইওয়াজ্বালাহু ; ওয়াখাশাআতিল্ আছওয়াতু লির্‌রাহমানি ফালা তাছমাউ

উহার, এদিকে ওদিকে না ঘুরিয়া আর রহমানের সম্মুখে সকলেরই বাক্য বন্ধ হইয়া যাইবে, অতএব তুমি আর কিছু শুনিবে না

إِلَّا هَمْسًا ۝ ١٠٩- يَوْمَئِذٍ لَّا تَنفَعُ الشَّفَاعَةُ إِلَّا مَنْ أَذِنَ

ইল্লা হামছা। ১০৯। ইয়াউমাইজিল্লা তান্ফাউশ শাফা আতু ইল্লা মান্ আজিনা

চুপ চুপের কথা ছাড়া। (১০৯) সে দিবস কাহারও সুপারিশ ফলদায়ক হইবে না, কিন্তু যাহাকে অনুমতি দান করেন

لَهُ الرَّحْمَٰنُ وَرَضِيَ لَهُ قَوْلًا ۝ ١١- يَعْلَمُ مَا بَيْنَ أَيْدِيهِمْ

লহুর রাহ্‌মানু ওয়া রাদ্বিয়া লাহু ক্বাউলা। ১১০। ইয়া'লামু না বাইনা আইদিহীম্

রহমান, আর যাহার কথা পছন্দ করেন। (১১০) তিনি তৎসমুদয়ই অবগত আছেন যাহা কিছু লোকের সম্মুখে হইতেছে

وَمَا خَلْفَهُمْ وَلَا يُحِيطُونَ بِهِ عِلْمًا ۝ ١١١- وَعَنَتِ الْوُجُوهُ

ওয়ামা খাল্ফাহুম্ ওয়ালা ইয়োহিত্বুনা বিমী ইল্মা। ১১১। ওয়া আনাতিল্ বুজ্বুহু

আর যাহা কিছু উহাদের অগ্রে হইয়া গিয়াছে আর লোক দিগের এলম তাঁহাকে বেষ্টন করিতে পারেনা। (১১১) আর কেয়ামত দিবসে সকলেরই মুখ অবনমিত রহিবে

لِلْحَىِّ الْقَيُّوْمِ ط وَقَدْ خَابَ مَنْ حَمَلَ ظُلْمًا ٥ ١١٢- وَمَنْ يَّعْمَلْ

লিল্ হায়্যিল্ ক্বাইয়ুম্ ; ওয়া ক্বাদ্ খাবা মান্ হামালা জুল্ মা ; ১১২। ইয়া মাইয়া' মাল্

জীবিত ও চিরস্থায়ীর সম্মুখে সে দিবস তাহারই ধ্বংসত্ব রহিয়াছে যে ব্যক্তি কোনও প্রকারের জুলুমের বোঝা উঠাইবে (১১২) আর যে ব্যক্তি আমল করিবে

مِنَ الصّٰلِحٰتِ وَهُوَ مُؤْمِنٌ فَلَا يَخٰفُ ظُلْمًا وَّلَا

মিনাছ্ ছালিহাতি ওয়া হুয়া মুমিনুন্ ফালা ইয়া খাফু জুল্ মাউ ওয়ালা

সৎকাজের, আর সেই ব্যক্তি মো'মেনও হইবে, তবে তাহার না-ত অবিচারের ভয় থাকিবে, আর না

هَضْمًا ١١٣- وَكَذٰلِكَ اَنْزَلْنٰهُ قُرْاٰنًا عَرَبِيًّا وَّصَرَّفْنَا

হাদ্ব্ মা। ১১৩। ওয়া কাজালিকা আনযাল্নাহু কোর্আনান্ আরাবিয়্যাউ ওয়া ছার্রাফনা

অধিকার বঞ্চিতের আশঙ্কা থাকিবে। আর কোরআন যদ্রূপ এক্ষণ আরবী ভাষায় রহিয়াছে (১১৩) আমি অনুরূপই উহাকে আরবী ভাষায় কোরআন নাজেল করিয়াছি এবং আমি নানা প্রকারে শুনাইয়া দিয়াছি

فِيْهِ مِنَ الْوَعِيْدِ لَعَلَّهُمْ يَتَّقُوْنَ اَوْ يُحْدِثُ لَهُمْ ذِكْرًا ٥

ফিহী মিনাল্ ওয়াইদী লাআল্লাহুম্ ইয়াত্তাকূনা আউ ইয়োহদিছু লাহুম জিক্রা

উহাতে ভীতির বিষয় যাহাতে লোক ভয় করে, কিম্বা ইহার দ্বারা উহাদের মধ্যে সুক্ষ্মচিন্তার উদ্রেক হয়।

١١٤- فَتَعٰلَى اللّٰهُ الْمَلِكُ الْحَقُّ وَلَا تَعْجَلْ بِالْقُرْاٰنِ

১১৪। ফাতাআ লাল্লাহুল্ মালিকুল্ হাক্-ক্বু ; ওয়ালা তাজ্আল্ বিল্ কোরআনি

(১১৪) অপিচ আল্লাহ্, উচ্চমর্য্যাদাশালী প্রকৃত সম্রাট, আর হে নবী। তুমি দ্রুততা প্রকাশ করিও না কোরআন পাঠ সম্বন্ধে,

مِنْ قَبْلِ اَنْ يُّقْضٰى اِلَيْكَ وَحْيُهٗ ز وَقُلْ رَّبِّ زِدْنِىْ عِلْمًا ٥

মিন্ ক্বাব্ লি আইয়ূক্দ্বা ইলাইকা ওয়াহ্ইহু ; ওয়া কুর্ রাব্বি জিদ্নী ইলমা

অহী সমাপ্ত হওয়ার আগে, তোমার দিকে কোরআনের যে অহী করা যাইতেছে, আর তুমি প্রার্থনা করিতে থাক যে হে আমার প্রভু, আমাকে আরও বেশী এল্ম দান করুন।

(১১৩) পবিত্র কোরআন আরবী ভাষায় নাজিল হইয়াছে। এই ভাষার মর্তবা অত্যন্ত বেশী। কেননা ইহা আল্লাহর পছন্দনীয় পবিত্র ভাষা। কবরে, হাশরে, বেহেশতেও আরবী ভাষায়ই কথা বার্তা বলিতে হইবে। ইহার মত নেয়ামত আর কিছু নাই। (ফতহুল ক্বাদীর)

১১৫- وَلَقَدْ عَهِدْنَا إِلَىٰ آدَمَ مِن قَبْلُ فَنَسِيَ وَلَمْ نَجِدْ

১১৫। ওয়ালাক্বাদ আহিদ্না ইলা আদামা মিন্ ক্বাব্লু ফানাছিয়া ওয়া'লাম নাজ্বিদ্
(১১৫) আর আমি পুর্ব্ববর্ত্তী যুগে আদমের নিকট হইতে ওয়াদা লইয়াছিলাম, অথচ আদম সে ওয়াদার কথা ভুলিয়া গিয়াছিল, আর আমি প্রাপ্ত হই নাই

لَهُ عَزْمًا ع ১১৬- وَإِذْ قُلْنَا لِلْمَلَائِكَةِ اسْجُدُوا لِآدَمَ فَسَجَدُوا

৪ ৬ — ৬ রুকু

লাহু আজমা। ع ১১৬। ওয়া ইজক্বুল্না নিল্মালাই কাতিছ্ জুদু লিআদাবা ফাছাজাহু
উহার মধ্যে সহ্যগুণ। (১১৬) আর আমি যখন ফেরেশ্তাদিগকে বলিয়াছিলাম যে তোমরা আদমের সম্মুখে ছেজ্দাহ কর,, তখন সকলেই ছেজ্দাহ্ করিল,

إِلَّا إِبْلِيسَ ط أَبَىٰ ○ ১১৭- فَقُلْنَا يَا آدَمُ إِنَّ هَٰذَا

ইল্লা ইব্লিছা ; আবা। ১১৭। ফাক্বুলনা ইয়া আদামু ইন্না হাজা
কিন্তু ইব্লীছ—এন্কার করিল (১১৭) তখন আমি আদমকে বলিলাম আদম! নিশ্চয় এ

عَدُوٌّ لَّكَ وَلِزَوْجِكَ فَلَا يُخْرِجَنَّكُمَا مِنَ الْجَنَّةِ

আদুবুল্লাকা ওয়ালি জাউজ্বিকা ফালা ইয়োখ্রিজ্বান্না কুমা মিনাল্ জান্নাতি
তোমার ও তোমার ভার্য্যার শত্রু, অতএব যেন এরূপ না হয় যে, তোমাদের উভয়কে বেহেশ্ত হইতে বাহির করিয়া দেয়

فَتَشْقَىٰ ○ ১১৮- إِنَّ لَكَ أَلَّا تَجُوعَ فِيهَا وَلَا تَعْرَىٰ ১১৯- وَأَنَّكَ

ফাআশক্বা। ১১৮। ইন্নালাকা আল্লা তাজু্আ ফিহা ওয়ালা তা'রা। ১১৯। ওয়া আন্নাকা
ফলে তোমাদের বিপদ ঘটিয়া বসে। (১১৮) আর এখানে তুমি না-ত উপবাস থাক, আর না বিবস্ত্র থাক। (১১৮) আর এই যে

(১১৬) ছেজদার অর্থ দুই প্রকার। এক হইল, মাথা অবনত করিয়া সম্মান প্রদর্শন করা। দ্বিতীয় হইল জমীনে কপাল লাগাইয়া প্রণিপাত করা। হজরত আদমের জন্য এই উভয়বিধ সেজদার মধ্যে কোন প্রকার সেজদার জন্য আল্লাহ্ ফিরিশ্তাদিগকে নির্দেশ দিয়াছিলেন, তাহা নিশ্চয় করিয়া বলা যায় না। তবে এই সেজদার দ্বারা যে হজরত আদমের শ্রেষ্ঠত্ব বুঝানো হইয়াছে ইহা সহজেই অনুমেয়। (কবীওর ফতহুল্ বারী)

لَا تَظْمَؤُا فِيهَا وَلَا تَضْحٰى ٥ ١٢٠- فَوَسْوَسَ اِلَيْهِ الشَّيْطٰنُ قَالَ

ল-তাজমাউ ফিহা ওয়ালা তাদ্‌হা। ১২০। ফাওয়াছ্‌ওয়াছা ইলাইহিশ্‌ শাইত্বানু ক্বালা

এখানে না-ত তোমার পিপাসা লাগে আর না তুমি রৌদ্রে থাক। (১২০) তখন শয়তান আদমকে ফুসলাইল এবং বলিল

---

يٰاٰدَمُ هَلْ اَدُلُّكَ عَلٰى شَجَرَةِ الْخُلْدِ وَمُلْكٍ

ইয়া আদামু হাল্‌ আদুল্লুকা আলা শাজারাতিল্‌ খুল্‌দি ওয়া মুল্‌কিল্‌

আদম! তুমি যদি বল, আমি তোমাকে বলিয়া দিই চিরকাল জীবিত থাকা-র বৃক্ষে-র সন্ধান, যাহা খাইলে তুমি চিরকাল বাঁচিয়া থাকিতে পারিবে আর তোমাকে বলিয়া দিই এরূপ বাদশাহীর সন্ধান

---

لَّا يَبْلٰى ٥ ١٢١- فَاَكَلَا مِنْهَا فَبَدَتْ لَهُمَا سَوْاٰتُهُمَا

লা-ইয়াবলা। ১২১। ফাআকলা মিন্‌হা ফাবাদত লাহুমা ছাউআতুহুমা

যাহা কখনও পুরানো না হয়। (১২১) অনন্তর উভয়ে উহা হইতে খাইয়া বসিল, তখন প্রকাশ হইয়া পড়িল উহাদের উভয়ের প্রতি নিজ নিজ লজ্জাস্থান

---

وَطَفِقَا يَخْصِفٰنِ عَلَيْهِمَا مِنْ وَّرَقِ الْجَنَّةِ ز وَعَصٰى

ওয়া ত্বাফিক্বা ইয়াখ্‌ছিফানি আলাইহিমা মিঁউ ওয়ারাক্বিল্‌ জান্নাহ; ওয়া আছা

আর উভয়ে বেহেশ্‌ত বাগানের পাতাগুলি নিজেদের লজ্জাস্থানের উপর ঢাকা দিতে, লাগিল আর যখন না-ফরমানী করিল

---

اٰدَمُ رَبَّهٗ فَغَوٰى ج صلے ١٢٢- ثُمَّ اجْتَبٰهُ رَبُّهٗ فَتَابَ عَلَيْهِ

আদামুর্‌রাব্বাহু ফাগ্বাওয়া। ১২২। ছুম্মাজ্‌তাবাহু রাব্বুহু ফাতাবা আলইহি

আদম নিজের প্রভুর, তখন পথ বিচ্যুত হইল। (১২২) তৎপর উহার প্রভু উহাকে নিজের অনুকম্পা দান করিলেন এবং উহার তাওবাহ্‌ কবুল করিলেন

---

وَهَدٰى ٥ ١٢٣ قَالَ اهْبِطَا مِنْهَا جَمِيْعًا بَعْضُكُمْ لِبَعْضٍ عَدُوٌّ ج

ওয়া হাদা। ১২৩। ক্বালাহবিত্বা মিন্‌হা জামিআম্‌ বা'দ্বুকুম্‌ লিকা'দ্বিন্‌ আদুব্বুন্‌;

আর সুপথ দেখাইলেন। (১২৩) আদম আল্লাহর না-ফরমানী করিলে তখন আল্লাহ্‌ শয়তানকে ও আদমকে হুকুম করিলেন যে তোমরা সকলে বেহেশ্‌ত হইতে নীচে নামিয়া যাও তোমরা একে অন্যের শত্রু

فَاِمَّا يَاْتِيَنَّكُمْ مِّنِّىْ هُدًى فَمَنِ اتَّبَعَ هُدَاىَ فَلَا

ফাইন্না ইয়া তিয়ান্নাকুম্ মিন্নি হুদান্; ফামানিত্তাবাআ হুদায়া ফালা

অতঃপর যদি তোমাদের নিকট আমার পক্ষ হইতে হেদায়েত আসে, তাহা হইলে যে ব্যক্তি হেদায়েতের উপর চলিবে, তবে না-ত

يَضِلُّ وَلَا يَشْقٰى ○ ١٢٤- وَمَنْ اَعْرَضَ عَنْ ذِكْرِىْ فَاِنَّ لَهٗ مَعِيْشَةً

ইয়াদ্বিল্লু ওয়ালা ইয়াশ্‌কা। ১২৪। ওয়া মান্ আ'রাদ্বা আন্ জিক্‌রি ফাইন্নালাহু মাই শাতান্

সেই ব্যক্তি বিচ্যুত হইবে, আর না ধ্বংসত্বের মধ্যে পতিত হইবে। (১২৪) আর যে ব্যক্তি আল্লাহর স্মরণ হইতে মুখ ফিরাইয়া লইবে, তবে তাহার জীবনযাত্রা নির্ব্বাহ হইবে

ضَنْكًا وَّنَحْشُرُهٗ يَوْمَ الْقِيٰمَةِ اَعْمٰى ○ ١٢٥- قَالَ رَبِّ لِمَ

দ্বান্‌কাউ ওয়া নাহ্‌শুরুহু ইয়াউমাল্ ক্বিয়ামাতি আ'মা। ১২৫। ক্বালা রাব্বি লিমা

অশান্তির মধ্যে, আর আমি তাহাকে কেয়ামত-দিবসে অন্ধ করিয়া উঠাইব। (১২৫) সেই ব্যক্তি বলিবে হে আমার প্রভু, কেন

حَشَرْتَنِىْٓ اَعْمٰى وَقَدْ كُنْتُ بَصِيْرًا ○ ١٢٦- قَالَ كَذٰلِكَ اَتَتْكَ

হাশারতানি আ'মা ওয়া ক্বাদ্ কুন্তু বাছিরা। ১২৬। ক্বালা কাজালিকা আতাত্‌কা

আপনি আমাকে অন্ধ করিয়া উঠাইয়াছেন, আমি ত দুনিয়ায় উত্তমরূপ দেখিতাম। (১২৬) আল্লাহ্ তখন ফরমাইবেন, এইরূপই তোর কাছে আসিয়াছিল

اٰيٰتُنَا فَنَسِيْتَهَا ج وَكَذٰلِكَ الْيَوْمَ تُنْسٰى ○ ١٢٧- وَكَذٰلِكَ

আয়াতুনা ফানাছিতাহা; ওয়া কাজালিকাল্ ইয়াউমা তুন্‌ছা। ১২৭। ওয়া কাজালিকা

আমার আয়াতসমূহ, কিন্তু তুই তাহার কিছুই খবর নিস নাই, আর অনুরূপই আজ তোরও খবর লওয়া হইবে না। (১২৭) আর এইরূপই

نَجْزِىْ مَنْ اَسْرَفَ وَلَمْ يُؤْمِنْ بِاٰيٰتِ رَبِّهٖ ط وَلَعَذَابُ

নাজ্‌জি মান্ আছরাফা ওয়ালাম্ ইয়ো' মিম্ বিআয়াতি রাব্বিহি; ওয়ালা আজাবুল্

আমি তাহাকে বিনিময় প্রদান করিয়া-থাকি, যে-ব্যক্তি অতিরিক্ততা করে এবং নিজের প্রতিপালকের আয়াতগুলির প্রতি ঈমান না আনে, আর নিশ্চয়ই পরকালের

(১২৪) আল্লাহর জিকির বল্‌তে এই আয়াতে নামাজকে বুঝানো হইয়াছে। আবার কেহ কেহ বলেন যে, ইহা দ্বারা তরীকতের জিকির এর প্রতি অনুপ্রাণীত করা হইয়াছে। তবে যে কোন প্রকার জিকিরই হউক না কেন, যদি উহার দ্বারা আল্লাহর রেজামন্দির আশা না করা হয়, তবে সবই বিফল হইয়া যাইবে। (হাকায়েকুল আখবার)

ولَعَذَابُ الْاٰخِرَةِ اَشَدُّ وَاَبْقٰى ٥ ١٢٨- اَفَلَمْ يَهْدِ لَهُمْ كَمْ اَهْلَكْنَا

আখিরাতি আশাদ্দু ওয়া আবক্বা। ১২৮। আফালাম্ ইয়াহদি লাহুম্ কাম্ আহলাকনা
শাস্তি খুবই কঠোর এবং দীর্ঘস্থায়ী। (১২৮) লোকদিগের কি ইহার দ্বারা শিক্ষালাভ হয় নাই যে, আমি কত দলকে ধ্বংস করিয়া মারিয়াছি

قَبْلَهُمْ مِّنَ الْقُرُوْنِ يَمْشُوْنَ فِىْ مَسٰكِنِهِمْ ط اِنَّ فِىْ ذٰلِكَ

ক্কাব্লাহুম্ মিনাল্ ক্কুরুনি ইয়ামশুনা ফি মাছাকিনিহীম্; ইন্না ফি জালিকা
ইহাদের অগ্রে আর এক্ষণ ইহারা উহাদেরই বসবাসের স্থানগুলিতে চলিতেছে, নিশ্চয়ই ইহার মধ্যে

لَاٰيٰتٍ لِّاُولِى النُّهٰى ع ١٢٩- وَلَوْلَا كَلِمَةٌ سَبَقَتْ مِنْ رَّبِّكَ

লাআয়াতিল্ লিউলিন্নুহা। ع ১২৯। ওয়া লাউলা কালিমাতুন্ ছাবাক্বাত্ মির্‌রাব্বিকা
বহু নিদর্শন বিদ্যমান রহিয়াছে জ্ঞানীগণের জন্য। (১২৯) আর হে নবী। লোকদিগের কার্য্যাবলী ত, এরূপ দাঁড়াইয়াছে যে, যদি এক কথা তোমার প্রভু আগে না ফরমাইয়া দিতেন

ع ৭ / ৭ রুকু

لَكَانَ لِزَامًا وَّاَجَلٌ مُّسَمًّى ط ١٣٠- فَاصْبِرْ عَلٰى مَا يَقُوْلُوْنَ

লাকানা লিজামাউ ওয়া আজ্বালুন্ মুছাম্মা। ১৩০। ফাছ্‌বির আলা মাইয়া ক্কুলুনা
আর নির্দ্ধারিত সময় ধার্য্য না হইত, তবে এক অনিবার্য্য বিষয় ছিল। (১৩০) অতএব হে নবী! তুমি ছবর কর যদ্রূপ কথা ইহারা বলিতেছে,

وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ قَبْلَ طُلُوْعِ الشَّمْسِ وَقَبْلَ غُرُوْبِهَا ج وَمِنْ

ওয়া ছাব্বিহ্ বিহাম্‌দি রাব্বিকা ক্কাবলা ত্বুলুইশ্ শাম্‌ছি ওয়া ক্কাবলা গ্বুরুবিহা; ওয়া মিন্
আর তুমি তোমার প্রভুর হাম্‌দ্ ও ছানা-এর সাথে তাঁহার তছবীহ করিতে থাক, সূর্য্যোদয়ের পূর্ব্বে ও উহার অস্ত যাওয়ার পূর্ব্বে আর রাত্রির

اٰنَاۤئِ الَّيْلِ فَسَبِّحْ وَاَطْرَافَ النَّهَارِ لَعَلَّكَ تَرْضٰى ٥

আনাইল্লাইলী ফাছাব্বিহ ওয়া আত্বরাফান্নাহারি লাআল্লাকা তারদ্বা
সময়ে, আর দ্বিপ্রহরের কাছাকাছি তছবীহ করিতে থাক, যাহাতে তুমি সন্তুষ্ট হইয়া যাও।

١٣١- وَلَا تَمُدَّنَّ عَيْنَيْكَ اِلٰى مَا مَتَّعْنَا بِهٖۤ اَزْوَاجًا مِّنْهُمْ

১৩১। ওয়ালা তামুদ্দান্না আইনাইকা ইলা মা মাত্তানা বিহী আজ ওয়াজ্বাম্ মিন্‌হুন্
(১৩১) আর হে নবী। তুমি নিজের দৃষ্টি চালনা করিও না তাহার দিকে, যাহার দ্বারা আমি উপকার প্রদান করিয়াছি বিভিন্ন রকমের লোকদিগকে,

زَهْرَةَ الْحَيٰوةِ الدُّنْيَا لا لِنَفْتِنَهُمْ فِيْهِ ط وَرِزْقُ رَبِّكَ خَيْرٌ

জাহরাতাল্ হায়াতিদ্দুন্ইয়া ; লিনাফ্তিনাহুম্ ফিহী ; ওয়া রিজ্কু রাব্বিকা খাইরুউ

পার্থিব জীবনের শোভন—যাহাতে আমি উহাদিগকে উহাতে পরীক্ষা করি, আর হে নবী। তোমার প্রভুর প্রদত্ত রুজী উত্তম

---

وَّاَبْقٰى ০ ١٣٢ وَاْمُرْ اَهْلَكَ بِالصَّلٰوةِ وَاصْطَبِرْ عَلَيْهَا ط

ওয়া আবক্বা। ১৩২। ওয়ামুর আহ্লাকা বিছ্ছালাতি ওয়াছত্বাবির আলাইহা

ও দীর্ঘস্থায়ী। (১৩২) আর তুমি নিজের পরিবারভুক্ত লোকদিগকে নামাজের তাকীদ কর, আর নিজেও উহার পা-বন্দ থাক,

---

لَا نَسْئَلُكَ رِزْقًا ط نَحْنُ نَرْزُقُكَ ط وَالْعَاقِبَةُ لِلتَّقْوٰى ০

লা-নাছ আলুকা রিয্ক্বা ; নাহনু নারজু ক্বুকা ; ওয়াল আক্বিবাতু লিত্তাকওয়া।

আমি তোমার কাছে ত রুজী চাহিনা, বরং আমিই তোমাকে রুজী দিয়া থাকি, আর পরিণাম ত পরহেজগারীরই রহিয়াছে।

---

١٣٣- وَقَالُوْا لَوْلَا يَاْتِيْنَا بِاٰيَةٍ مِّنْ رَّبِّهٖ ط اَوَلَمْ تَاْتِهِمْ

১৩৩। ওয়া ক্বালু লাউলা ইয়া'তিনা বিআয়াতিন্ মির্রাব্বীহি ; আওয়ালাম্ তা'তিহিম্

(১৩৩) আর য়িহুদী ও খৃষ্টানগণ বলিয়া থাকে যে, এই পয়গাম্বর কেন আনয়ন করে না আমাদের নিকটে কোনও নিদর্শন, নিজের প্রভুর দিক হইতে, ইহাদের নিকট কি পৌঁছে নাই

---

بَيِّنَةُ مَا فِى الصُّحُفِ الْاُوْلٰى ০ ١٣٤ وَلَوْ اَنَّا اَهْلَكْنٰهُمْ

বাইয়্যিনাতু মা ফিছ্ ছুহুফিল্ উলা। ১৩৪। ওয়া লাউ আন্না আহলাকনাহুম্

পুরাকালীনের গ্রন্থগুলির সাক্ষ্য। (১৩৪) আর যদি আমি ইহাদিগকে হালাক করিয়া দিতাম

---

(১৩২) এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, শুধু কেবল নিজে নামাজী হইলেই চলিবেনা, বরং পরিবার পরিজনদিগকে নামাজী করিয়া গড়িয়া তুলিতে হইবে। কেননা নামাজ আল্লাহ রাব্বুল ইজ্জতের জন্য এমন একটি এবাদত যাহাতে একনিষ্ঠভাবে আল্লাহর সান্নিধ্য লাভের পথ সুগম রহিয়াছে। নামাজী ব্যক্তি মূলতঃ মুর্দার ব্যক্তির লাশের মত। মুর্দারের লাশের যেমন আল্লাহ ছাড়া গতি নাই, তদ্রূপ নামাজী ব্যক্তি ও নামাজের মধ্যে আল্লাহর ইচ্ছার উপরই আত্ম সমর্পন করিয়া থাকে। (মোয়ালেম)

بِعَذَابٍ مِّنْ قَبْلِهٖ لَقَالُوْا رَبَّنَا لَوْلَآ اَرْسَلْتَ اِلَيْنَا

বিআজাবি মিন্ ক্বাব্‌লিহি লাক্বালু রাব্বানা লাউলা আরছাল্‌তা ইলাইনা

কোনও আজাব দ্বারা কোরআনের অগ্রে, তাহা হইলে ইহারা নিশ্চয়ই বলিত যে, হে আমাদের প্রভু, আপনি কেন আমাদের দিকে প্রেরণ করেন নাই

رَسُوْلًا فَنَتَّبِعَ اٰيٰتِكَ مِنْ قَبْلِ اَنْ نَّذِلَّ وَنَخْزٰى ٥

রাছুলান্ ফানাত্তাবিয়া আয়াতিকা মিন্ ক্বাব্‌লি আন্নাজিল্লা ওয়া নাখ্‌যা।

কোনও রাছুল, তাহা হইলে আমরা অপনার হুকুমের উপরে চলিতাম অপদস্থ ও ঘৃণাহ হওয়ার অগ্রে।

١٣٥- قُلْ كُلٌّ مُّتَرَبِّصٌ فَتَرَبَّصُوْا ج فَسَتَعْلَمُوْنَ

১৩৫। কুল্‌, কুল্লুম মুতারাব্বিছুন্ ফাতারাব্বাছু ; ফাছাতা' লামুনা

(১৩৫) হে নবী। ইহাদিগকে বল যে, সকলেই প্রতীক্ষা করিতেছে অতএব তোমরাও প্রতীক্ষা কর, অপিচ ত্বরিত তোমরা জানিতে পারিবে যে,

مَنْ اَصْحٰبُ الصِّرَاطِ السَّوِىِّ وَمَنِ اهْتَدٰى ع ٥

মান্ আছহাবুছ্‌ ছিরাত্বিছ্‌ ছাবিয়্যি ওয়া মানিহ তাদা

কে সোজাপথধারী আর কে পথপ্রাপ্ত।

ع ৮ — ৮ রুকু

(১৩৬) হেদায়েত দুই প্রকার। প্রথম হইল মূল রাস্তা প্রদর্শন করা। এই রাস্তা দেখানো শরীর দ্বারা, অন্য কোন বস্তু দ্বারা কিংবা বাক্য দ্বারা যাহা কিছু দ্বারাই হউক সব কিছুই শামিল রহিয়াছে। দ্বিতীয় প্রকার হেদায়েত হইল মঞ্জিলে মাকছুদে উপনীত হওয়া ও আকাঙ্খা পূর্ণ হওয়া। এই আয়াতে প্রথম প্রকার হেদায়েত ও দ্বিতীয় প্রকার হেদায়েত, উভয়ই বুঝানো হইয়াছে। কেননা সোজা পথে চলিয়া যে ব্যক্তি আল্লাহ, রাব্বুল ইজ্জতের প্রকৃত হেদায়েতের সন্ধান লাভ করিয়াছে, তাহার জন্য উভয়বিধ হেদায়েতই কার্যকরী হইয়াছে। কিন্তু যাহারা সোজা পথ অর্থাৎ ইসলামের ছায়াতলে আশ্রয় নিবে না, তাহারা প্রকৃতই হেদায়েত হইতে বঞ্চিত থাকিবে। বস্তুতঃ আগে মুসলমান হওয়া এবং পরে হেদায়েতের আশা পোষণ করিতে হইবে। (তাফহীম)

| ছুরা—আল্আম্বিয়া<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্মিল্লাহির্ রাহ্মানির্ রাহীম<br>অতি দয়াময় ও পরম কৃপাময় আল্লাহ্‌র নামে। | এই ছুরায় ৭ রুকু<br>ও ১১২ আয়াত। |
|---|---|---|

١ اِقْتَرَبَ لِلنَّاسِ حِسَابُهُمْ وَهُمْ فِىْ غَفْلَةٍ مُّعْرِضُوْنَ ۚ ٢- مَا يَاْتِيْهِمْ

১। ইক্‌তারাবা লিন্নাছি হিছাবুহুম্ ওয়াহুম্ ফী গাফ্‌লাতিম্ মু'রিদ্বূন। ২। মা ইয়া'তীহিম্

(১) লোকদের নিকট তাহাদের বিচারকাল ঘনাইয়া আসিয়াছে, অথচ ইহারা গাফ্‌লতিতে পড়িয়া আছে, বিশ্বাস আনয়নে বিরত রহিয়াছে।

مِّنْ ذِكْرٍ مِّنْ رَّبِّهِمْ مُّحْدَثٍ اِلَّا اسْتَمَعُوْهُ وَهُمْ يَلْعَبُوْنَ ۙ

মিন্ জিক্‌রিম্ মির্‌রাব্বিহিম্ মুহ্‌দাছিন্ ইল্লাছ্‌ তামাউ'হু ওয়াহুম্ ইয়াল্ আ'বুন।

(২) তাহাদের প্রভুর পক্ষ হইতে যে কোন নূতন নছীহতই তাহাদের নিকট পেঁৗছে, তাহারা উহাকে বিদ্রূপ সহকারে, অন্য মনস্কভাবে শ্রবণ করে।

٣- لَاهِيَةً قُلُوْبُهُمْ ط وَاَسَرُّوا النَّجْوَى ق صلے الَّذِيْنَ ظَلَمُوْا ق صلے هَلْ هٰذَا

৩। লাহিয়াতান্ ক্বুলূবুহুম্, ওয়া আছার্‌রুন্ নাজ্‌ওয়াল্লাজীনা জালামু ; হাল্‌ হাজা

(৩) এই জালেমরা হঠকারী চিত্তে কানাঘুসা করেঃ এই ব্যক্তি

اِلَّا بَشَرٌ مِّثْلُكُمْ ج اَفَتَاْتُوْنَ السِّحْرَ وَاَنْتُمْ تُبْصِرُوْنَ ٥ ٤- قَلَ

ইল্লা বাশারুম্ মিছ্‌লুকুম, আফাতা'তূনাছ্‌ ছিহ্‌রা ওয়া আন্তুম্ তুব্‌ছিরূন। ৪। ক্বালা

তোমাদেরই মত একজন মানুষ মাত্র। তবু কি তোমরা দেখিয়া শুনিয়া যাদুর দিকে গমন করিবে?

(৪) রাসূল বলিল,

رَبِّىْ يَعْلَمُ الْقَوْلَ فِى السَّمَاءِ وَالْاَرْضِ ز وَهُوَ السَّمِيْعُ الْعَلِيْمُ ٥

রাব্বি ইয়া'লামুল্‌ কাউলা ফিছ্‌ছামাই ওয়াল্‌ আর্‌দ্বি, ওয়াহুয়াছ্‌ ছামীউ'ল আ'লীম।

আমার প্রভু আসমানে ও জমীনে আলোচিত সকল কথাই অবহিত আছেন। বস্তুতঃ তিনি অতিশয় শ্রোতা, জ্ঞাতা (৫) অধিকন্তু তাহারা ইহাও বলে, কোরআন প্রলাপ উক্তি,

٥- بَلْ قَالُوْا اَضْغَاثُ اَحْلَامٍ بَلِ افْتَرٰهُ بَلْ هُوَ شَاعِرٌ ج صلے

৫। বাল্ ক্বালূ আদ্ব্‌গাছু আহ্‌লামিম্ বালিফ্‌তারাহু বাল্‌ হুয়া শাই'র,

(৫) বরং সে ইহাকে নিজ হইতে রচনা করিয়াছে, বরং সে একজন কবি,

فَلْيَأْتِنَا بِآيَةٍ كَمَا أُرْسِلَ الْأَوَّلُونَ ○ ٦- مَا آمَنَتْ

ফাল্‌ইয়া'তিনা বিআইয়াতিন্‌ কামা উর্‌ছিলাল্‌ আউওয়ালুন। ৬। মা আমানাত

যদি সে রাসূলই হয়, তবে আমাদের সামনে কোন নিদর্শন উপস্থিত করুক—যেভাবে পূর্ব্ববর্তীগণ রাসূল রূপে প্রেরিত হইতেন। (৬) ইহাদের পূর্ব্বে

قَبْلَهُمْ مِنْ قَرْيَةٍ أَهْلَكْنَاهَا ج أَفَهُمْ يُؤْمِنُونَ ○

ক্বাব্‌লাহুম্‌ মিন্‌ ক্বার্‌ইয়াতিন্‌ আহ্‌লাক্‌নাহা, আফাহুম্‌ ইউ'মিনূন।

আমার কর্ত্তৃক বিধ্বস্ত কোন বস্তিই ঈমান আনয়ন করে নাই, তবে ইহারা কি ঈমান আনিবে?

٧- وَمَا أَرْسَلْنَا قَبْلَكَ إِلَّا رِجَالًا نُوحِي إِلَيْهِمْ فَسْئَلُوا

৭। ওয়ামা আর্‌ছাল্‌না ক্বাব্‌লাকা ইল্লা রিজ্বান্‌ নূহী ইলাইহিম্‌ ফাছ্‌আলূ

(৭) এবং তোমার পূর্ব্বেও আমি আমার অহীপ্রাপ্ত কয়েকজন মানবকেই রাসূল বানাইয়াছি

أَهْلَ الذِّكْرِ إِنْ كُنْتُمْ لَا تَعْلَمُونَ ○ ٨- وَمَا جَعَلْنَاهُمْ جَسَدًا

আহ্‌লাজ্‌ জিক্‌রি ইন্‌ কুন্তুম্‌ লা তা'লামূন। ৮। ওয়ামা জ্বাআ'ল্‌নাহুম্‌ জ্বাছাদাল্‌

যদি ইহা তোমাদের জানা না থাকে, তবে কিতাবীগণকে জিজ্ঞাসা কর। (৮) এবং আমি তাহাদিগকে

لَا يَأْكُلُونَ الطَّعَامَ وَمَا كَانُوا خَالِدِينَ ○ ٩- ثُمَّ صَدَقْنَاهُمُ

লা ইয়া'কুলূনাত্ব্‌ ত্বাআ'মা ওয়ামা কানূ খালিদীন। ৯। ছুম্মা ছাদাক্‌না হুমুল্‌

খাদ্য অভোজী দেহবিশিষ্ট বানাইয়াছিলাম, না তাহারা চিরস্থায়ী ছিল। (৯) অতঃপর আমি তাহাদের প্রতি ওয়াদা পূর্ণ করিয়াছি—

الْوَعْدَ فَأَنْجَيْنَاهُمْ وَمَنْ نَشَاءُ وَأَهْلَكْنَا الْمُسْرِفِينَ ○ ١٠- لَقَدْ

ওয়া'দা ফাআন্‌জ্বাইনাহুম্‌ ওয়া মান্নাশাউ ওয়া আহ্‌লাক্‌নাল্‌ মুছ্‌রিফীন। ১০। লাক্বাদ্‌

আমি তাহাদিগকে এবং যাহাদিগকে চাই নাজাত দিয়াছি এবং সীমা লংঘনকারীদিগকে ধ্বংস করিয়াছি।

(৮) পাপীগণের আত্মা মৃত্যুকে আলিঙ্গন করিতে চায় না। মৃত্যুর হাত হইতে বাঁচিবার জন্য পালাইবার জন্য যায়গা খুঁজিতে থাকে। কিন্তু আল্লাহ্‌র ফেরেশতাগণ ডাকিয়া বলেন যে, হে উমুক ব্যক্তি, কোথায় ভাগিতেছ? এখন ভাগিবার কোন পথই নাই। (মোজেহুল কোরআন)

ع
১
—
১
রুকু

أَنْزَلْنَا إِلَيْكُمْ كِتَابًا فِيهِ ذِكْرُكُمْ ط أَفَلَا تَعْقِلُونَ ع

আন্‌যাল্‌না ইলাইকুম্‌ কিতাবান্‌ ফীহি জিক্‌রুকুম্‌ ; আফালা তা'ক্বিলুন। ع

(১০) হে অবিশ্বাসীগণ, আমি তোমাদের প্রতি তোমাদের জন্য নছীহত সমন্বিত এক কিতাব নাজেল করিয়াছি ; তারপরও কি তোমরা উপলব্ধি করিবে না ?

---

١١- وَكَمْ قَصَمْنَا مِنْ قَرْيَةٍ كَانَتْ ظَالِمَةً وَأَنْشَأْنَا بَعْدَهَا

১১। ওয়াকাম্‌ ক্বাছাম্‌না মিন্‌ ক্বার্‌ইয়াতিন্‌ কানাত্‌ জালিমাতাঁউ ওয়া আন্‌শা'না বা'দাহা

(১১) এবং আমি জালেম অধ্যুষিত কত বস্তিকে ধ্বংস করিয়াছি এবং পয়দা করিয়াছি তাহাদের পরে

---

قَوْمًا آخَرِينَ ○ ١٢- فَلَمَّا أَحَسُّوا بَأْسَنَا إِذَا هُمْ مِنْهَا

ক্বাউমান্‌ আখারীন। ১২। ফালাম্মা আহাছ্‌ছু বা'ছানা ইজা হুম্‌ মিন্‌হা

অন্য সম্প্রদায়কে। (১২) যখনই তাহারা আমার আজাব প্রত্যক্ষ করিয়াছে তৎক্ষণাৎ উহা হইতে তাহারা পলায়ন-পর হইয়াছে।

---

يَرْكُضُونَ ط ١٣- لَا تَرْكُضُوا وَارْجِعُوا إِلَى مَا أُتْرِفْتُمْ فِيهِ

ইয়ার্‌কুদ্বুন। ১৩। লা তার্‌কুদ্বূ ওয়ার্‌জ্বিউ' ইলা মা উত্‌রিফ্‌তুম্‌ ফীহি

(১৩) পলাইও না, তোমাদের বিলাসদ্রব্য ও

---

وَمَسَاكِنِكُمْ لَعَلَّكُمْ تُسْأَلُونَ ○ ١٤- قَالُوا يَا وَيْلَنَا إِنَّا

ওয়ামাছাকিনিকুম্‌ লাআ'ল্লাকুম তুছ্‌আলূন। ১৪। ক্বালূ ইয়া ওয়াইলানা ইন্না

বাসস্থান অভিমুখে ফিরিয়া যাও। হয়তো তোমরা জিজ্ঞাসিত হইবে। (১৪) তাহারা বলিতে লাগিল, হায় দুর্ভাগ্য।

---

كُنَّا ظَالِمِينَ ○ ١٥- فَمَا زَالَتْ تِلْكَ دَعْوَاهُمْ حَتَّى جَعَلْنَاهُمْ

কুন্না জালিমীন। ১৫। ফামা যালাত্‌ তিল্‌কা দা'ওয়াহুম্‌ হাত্তা জ্বাআ'ল্‌না হুম্‌

সত্যই আমরা জালেম ছিলাম। (১৫) অতঃপর তাহাদের এই প্রলাপ চলিতেছিল—যতক্ষণ না আমি তাহাদিগকে কাটা ফসল, নিভান আগুন সদৃশ করিয়াছি।

---

(১১) পৃথিবীর জন সংখ্যার ক্রম বিবর্তন, সংকোচন, পরিবর্ধন ইত্যাদির দ্বারা মানুষের উপদেশ গ্রহণ করা উচিৎ। কেননা এই পৃথিবীর দুইটি দ্বার রহিয়াছে। একটি আসার এবং অপরটি যাওয়ার। এই আসা যাওয়ার পান্থশালায় কোন কিছুরই স্থিতিশীলতা নাই। ( তাফহীম )

حَصِيدًا خَامِدِينَ ۝ ١٦- وَمَا خَلَقْنَا السَّمَاءَ وَالْأَرْضَ وَمَا بَيْنَهُمَا

হাছিদান্ খামিদীন। ১৬। ওয়ামা খালাক্‌নাছ্‌ ছামাআ ওয়াল্ আর্‌দ্বা ওয়ামা বাইনাহুমা

(১৬) এবং আমি আছমান, জমীন ও তন্মধ্যবর্ত্তী বস্তু সমূহকে ক্রিড়াচ্ছলে পয়দা করি নাই।

لَاعِبِينَ ۝ ١٧- لَوْ أَرَدْنَا أَنْ نَتَّخِذَ لَهْوًا لَاتَّخَذْنَاهُ

লাই'বীন। ১৭। লাউ আ'রাদ্‌না আন্নাত্তাখিজা লাহ্‌ওয়াল্‌ লাত্তাখাজ্‌নাহু

(১৭) যদি আমি কোন বাহুল্যতা গ্রহণের ইচ্ছা করিতাম, নিশ্চয়ই আমার নিজের নিকটস্থ বস্তু দিয়াই গ্রহণ করিতাম—

مِنْ لَدُنَّا قلے إِنْ كُنَّا فَاعِلِينَ ۝ ١٨- بَلْ نَقْذِفُ بِالْحَقِّ

মিল্লাহুন্না ইন্‌কুন্না ফাই'লীন। ১৮। বাল্‌নাক্বজিফু বিল্‌হাক্‌কি

যদি আমি তাহাই করিতাম। (১৮) বরং আমি সত্যকে মিথ্যার উপর নিক্ষেপ করি

عَلَى الْبَاطِلِ فَيَدْمَغُهُ فَإِذَا هُوَ زَاهِقٌ ط وَلَكُمُ الْوَيْلُ

আ'লাল্‌ বাত্বিলি ফাইয়াদ্‌মাগ্‌হু ফাইজা হুয়া জাহিক্ব ; ওয়ালাকুমুল্‌ ওয়াইলু

ফলে উহা ইহার মস্তক বিচূর্ণ কারিয়া দেয় ও ইহা বিলুপ্ত হইয়া যায় ; তোমাদের ঐরূপ বিবৃতিতে তোমাদের জন্য বড়ই আক্ষেপ।

مِمَّا تَصِفُونَ ۝ ١٩- وَلَهُ مَنْ فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ ط وَمَنْ عِنْدَهُ

মিম্মা তাছিফুন্। ১৯। ওয়ালাহু মান্ ফিছ্‌ ছামাওয়াতি ওয়াল্‌ আর্‌দ্বি ; ওয়ামান্ ই'ন্দাহু

(১৯) এবং যাহা কিছু আসমান সমূহে ও জমীনে আছে, সব তাঁহারই।

لَا يَسْتَكْبِرُونَ عَنْ عِبَادَتِهِ وَلَا يَسْتَحْسِرُونَ ج ٢٠- يُسَبِّحُونَ اللَّيْلَ

লা ইয়াছ্‌তাক্‌বিরূনা আ'ন্ ই'বাদাতিহী ওয়ালা ইয়াছ্‌তাহ্‌ ছিরূন। ২০। ইউছাব্বিহুনা ল্লাইলা

তাঁহার ঘনিষ্টগণও তাঁহার এবাদতে সঙ্কোচ ও ক্লান্তি বোধ করে না। (২০) তাহারা রাত-দিন

وَالنَّهَارَ لَا يَفْتُرُونَ ۝ ٢١- أَمِ اتَّخَذُوا آلِهَةً مِنَ الْأَرْضِ هُمْ

ওয়ান্নাহারা লা ইয়াফ্‌তুরূন। ২১। আমিত্তাখাজু আলিহাতাম্ মিনাল্‌ আর্‌দ্বি হুম্

অবিশ্রান্ত ভাবে তাঁহার তছ্‌বীহ্‌ পাঠ করে। (২১) ইহারা কি জমীন হইতে

এমন সব প্রতিপালক বানাইয়াছে যাহারা কিছুই সৃষ্টি করিতে পারে ?

يُنْشِرُوْنَ ○ ٢٢- لَوْ كَانَ فِيْهِمَآ اٰلِهَةٌ اِلَّا اللّٰهُ لَفَسَدَتَا ج

ইউন্‌শিরূন্। ২২। লাউকানা ফীহিমা আলিহাতুন্ ইল্লাল্লাহু লাফাছাদাতা,

(২২) যদি তদুভয় মধ্যে আল্লাহ্ ব্যতীত বহু আল্লাহ্ থাকিত নিশ্চয়ই উভয়ে ধ্বংস হইয়া যাইত,

فَسُبْحٰنَ اللّٰهِ رَبِّ الْعَرْشِ عَمَّا يَصِفُوْنَ ○ ٢٣- لَا يُسْـَٔلُ

ফাছুব্‌হানাল্লাহি রাব্বিল্ আ'র্‌শি আ'ম্মা ইয়াছিফূন। ২৩। লা ইউছ্‌আলু

সুতরাং আরশের অধিপতি আল্লাহ ইহাদের বর্ণিত বিষয় সমূহ হইতে পবিত্র।

عَمَّا يَفْعَلُ وَهُمْ يُسْـَٔلُوْنَ ○ ٢٤- اَمِ اتَّخَذُوْا مِنْ دُوْنِهٖٓ اٰلِهَةً ط

আ'ম্মা ইয়াফ্‌আ'লু ওয়াহুম্ ইউছ্‌আলূন। ২৪। আমিত্তাখাজূ মিন্‌দুনিহী আলিহাহ্ ;

(২৩) তাঁহার কার্য্যাবলী সম্পর্কে তিনি জিজ্ঞাসিত হন না কিন্তু ইহারা জিজ্ঞাসিত হয়। (২৪) ইহারা কি আল্লাহ ছাড়া অন্যকে মা'বুদ বানাইয়া লইয়াছে ?

قُلْ هَاتُوْا بُرْهَانَكُمْ ج هٰذَا ذِكْرُ مَنْ مَّعِىَ وَذِكْرُ مَنْ قَبْلِىْ ط

কুল্ হাতু বুরহানাকুম, হাজা জিক্‌রু মাম্মায়ি'আ ওয়াজিক্‌রু মান্ ক্বাব্‌লী ;

বল, তোমাদের প্রমাণ উপস্থিত কর। আমার পক্ষে এই যে আমার সমসাময়িকদের কিতাব ও আমার পূর্ব্ববর্তীদের কিতাব রহিয়াছে।

بَلْ اَكْثَرُهُمْ لَا يَعْلَمُوْنَ لا الْحَقَّ فَهُمْ مُّعْرِضُوْنَ ○ ٢٥- وَمَآ اَرْسَلْنَا

বাল্ আক্‌ছারুহুম্ লা ইয়া'লামূনাল্ হাক্‌ক্বা ফাহুম্ মু'রিদ্বূন। ২৫। ওয়ামা আর্‌ছাল্‌না

কিন্তু ইহাদের অনেকেই সত্যকে বিশ্বাস করে না ফলে তাহারা মুখ ফিরাইয়া আছে।

مِنْ قَبْلِكَ مِنْ رَّسُوْلٍ اِلَّا نُوْحِىْٓ اِلَيْهِ اَنَّهٗ لَآ اِلٰهَ

মিন্ ক্বাব্‌লিকা মির্ রাছুলিন্ ইল্লা নূহী ইলাইহি আন্নাহু লা ইলাহা

(২৫) তোমার পূর্ব্বে যে কোনও রাসূলই আমি প্রেরণ করিয়াছি, তাহার প্রতি এই অহী নাজেল করিয়াছি আমি ব্যতীত কোন মাবুদ নাই।

(২২) আল্লাহ একক ও অদ্বিতীয়। আল্লার একত্বকে প্রকাশ করিবার জন্য আল্লাহ্ই পৃথিবীতে পয়গম্বর-দিগকে প্রেরণ করিয়াছিলেন। এবং আসমানী কিতাব সমূহ নাজিল করিয়াছিলেন। ধর্মের মূল মন্ত্রই হইল এই তৌহিদ বাদ। এই তোহিদকে অস্বীকার করিয়া যাহারা নাফরমান হইয়া যায়, তাহারা নিস্তার পাইবার পাত্র নহে। ( জাহুল্ মাআদ )

إِلَّا أَنَا فَاعْبُدُونِ ٢٦ - وَقَالُوا اتَّخَذَ الرَّحْمٰنُ وَلَدًا سُبْحٰنَهُ

ইল্লা আনা ফা'বুদূন। ২৬। ওয়া ক্বালুত্তাখাজার্ রাহ্‌মানু ওয়ালাদান্ ছুব্‌হানাহু,

অতএব আমার এবাদত করিতে থাক। (২৬) ইহারা আরো বলে আল্লা সন্তান গ্রহণ করিয়াছেন তিনি এই সব হইতে পবিত্র

بَلْ عِبَادٌ مُكْرَمُونَ ٢٧ - لَا يَسْبِقُونَهُ بِالْقَوْلِ وَهُمْ بِأَمْرِهِ

বাল্ ই'বাদুম্ মুক্‌রামূন। ২৭। লা ইয়াছ্‌বিক্বূনাহু বিল্‌ক্বাউলি ওয়াহুম্ বিআম্‌রিহী

বরং উহারা সম্মানিত বান্দা। (২৭) উহারা কথায় তাঁহার অগ্রগামী হয় না এবং উহারা তাঁহার হুকুম অনুযায়ী কাজ করে।

يَعْمَلُونَ ٢٨ - يَعْلَمُ مَا بَيْنَ أَيْدِيهِمْ وَمَا خَلْفَهُمْ وَلَا يَشْفَعُونَ

ইয়ামালুন। ২৮। ইয়া'লামু মা বাইনা আইদীহিম্ ওয়ামা খাল্‌ফাহুম্ ওয়ালা ইয়াশ্‌ফাউ'ন,

(২৮) উহারা বিশ্বাস করে যে, তিনি উহাদের অগ্র পশ্চাৎ সবকিছু অবহিত আছেন। উহারা শুধু তাহারই পক্ষে সোপারেশ করিবে, যাহার পক্ষে

إِلَّا لِمَنِ ارْتَضٰى وَهُمْ مِنْ خَشْيَتِهِ مُشْفِقُونَ ٢٩ - وَمَنْ يَقُلْ

ইল্লা লিমানির্‌তাদ্বা ওয়াহুম্ মিন্ খাশ্‌ইয়াতিহী মুশ্‌ফিকূন। ২৯। ওয়া মাইইয়াকুল্

তিনি সম্মতি দিবেন, এবং উহারা আল্লাহর ভয়ে সন্ত্রস্ত থাকে।

مِنْهُمْ إِنِّي إِلٰهٌ مِنْ دُونِهِ فَذٰلِكَ نَجْزِيهِ جَهَنَّمَ

মিন্‌হুম্ ইন্নী ইলাহুম্ মিন্‌দুনিহী ফাজালিকা নাজ্‌যীহি জ্বাহান্নাম্;

(২৯) এবং উহাদের যে বলিবে, আমিও মা'বুদ, তিনি ছাড়া। আমি তাহাকে শাস্তি দিব দোজখে।

كَذٰلِكَ نَجْزِي الظّٰلِمِينَ ع ٣٠ - أَوَلَمْ يَرَ الَّذِينَ كَفَرُوا ع ২/২ রুকু

কাজালিকা নাজ্‌যিজ জালিমীন। ع ৩০। আওয়ালাম্ ইয়ারাল্লাজীনা কাফারূ

আমি জালেমদিগকে এরূপ শাস্তিই দিয়া থাকি। (৩০) এই কাফেরগণ কি দেখে না যে,

أَنَّ السَّمٰوٰتِ وَالْأَرْضَ كَانَتَا رَتْقًا فَفَتَقْنٰهُمَا

আন্নাছ্ ছামাওয়াতি ওয়াল্ আর্‌দ্বা কানাতা রাত্‌ক্বান্ ফাফাতাক্ব্‌নাহুমা

আসমান সমূহ ও জমীন বদ্ধ ছিল পরে আমি উহাদিগকে মুক্ত করিয়াছি;

وَجَعَلْنَا مِنَ الْمَاءِ كُلَّ شَيْءٍ حَيٍّ ط أَفَلَا يُؤْمِنُونَ ٥

ওয়া জ্বাআ'ল্না মিনাল্ মা-ই কুল্লা শাইইন্ হাইয়্যিন্ ; আফালা উ'মিনূন।

এবং পানির দ্বারা প্রত্যেক জিনিষ পয়দা করিয়াছি ; এতদ্ সত্ত্বেও কি ইহারা ঈমান আনিবে না।

---

٣١- وَجَعَلْنَا فِي الْأَرْضِ رَوَاسِيَ أَنْ تَمِيدَ بِهِمْ ص وَجَعَلْنَا فِيهَا

৩১। ওয়া জ্বাআ'ল্না ফিল্ আর্দ্বি রাওয়াছিয়া আন্ তামীদা বিহীম্ ওয়া জ্বাআ'ল্না ফীহা

(৩১) এবং আমি জমীনে বহু পাহাড় স্থাপন করিয়াছি, যাহাতে উহা তাহাদিগকে লইয়া না কাঁপে ও উহাতে

---

فِجَاجًا سُبُلًا لَعَلَّهُمْ يَهْتَدُونَ ٥ ٣٢- وَجَعَلْنَا السَّمَاءَ سَقْفًا

ফিজ্বাজ্বান্ ছুবুলাল্ লায়া'ল্লাহুম্ ইয়াহ্তাদূন। ৩২। ওয়া জ্বাআ'ল্নাছ্ ছামাআ ছাক্ফাম্

বহু প্রশস্ত রাস্তা স্থাপন করিয়াছি, এই জন্য যে, তাহারা গন্তব্যস্থলে পৌঁছিতে পারিবে। (৩২) এবং আমি আসমানকে সুরক্ষিত ছাদ বানাইয়াছি

---

مَحْفُوظًا صلے ج وَهُمْ عَنْ آيَاتِهَا مُعْرِضُونَ ٥ ٣٣- وَهُوَ الَّذِي خَلَقَ اللَّيْلَ

মাহ্ফুজা, ওয়াহুম্ আ'ন্ আইয়াতিনা মু'রিদ্বূন। ৩৩। ওয়া ওয়াল্লাজী খালাক্বাল্লাইলা

কিন্তু ইহারা উহার নিদর্শনরাজি হইতে অমনোযোগী রহিয়াছে। (৩৩) এবং তিনিই রাত দিন ও

---

وَالنَّهَارَ وَالشَّمْسَ وَالْقَمَرَ ط كُلٌّ فِي فَلَكٍ يَسْبَحُونَ ٥ ٣٤- وَمَا

ওয়ান্নাহারা ওয়াশ্ শাম্ছা ওয়াল্ ক্বামার, কুল্লুন্ ফী ফালাকিʼই ইয়াছ্ বাহুন। ৩৪। ওয়ামা

চন্দ্র-সূর্য্যকে পয়দা করিয়াছেন ; প্রত্যেকেই আপন আপন কক্ষ্য পথে ভাসিয়া বেড়ায়।

---

جَعَلْنَا لِبَشَرٍ مِنْ قَبْلِكَ الْخُلْدَ ط أَفَإِنْ مِتَّ فَهُمُ

জ্বাআ'ল্না লিবাশারিম্ মিন্ ক্বাব্লিকাল্ খুল্দা ; আফাইম্ মিত্তা ফাহুমুল্

(৩৪) এবং তোমার পূর্ব্বের কোন মানবকেও আমি চিরঞ্জীব করি নাই ; অতঃপর যদি তোমার মৃত্যু হইয়া যায়, তবে তাহারা কি অমর ?

---

الْخَالِدُونَ ٥ ٣٥- كُلُّ نَفْسٍ ذَائِقَةُ الْمَوْتِ ط وَنَبْلُوكُمْ بِالشَّرِّ

খালিদুন। ৩৫। কুল্লু নাফ্ছিন্ জাইকাতুল্ মাউত ; ওয়ানাব্লু কুম্ বিশ্ শার্রি

(৩৫) প্রত্যেক জীবই মৃত্যুর স্বাদ গ্রহণ করিবে ; বস্তুতঃ আমি তোমাদিগকে ভাল ও মন্দ অবস্থা দ্বারা বিশেষভাবে পরীক্ষা করিতেছি।

وَالْخَيْرِ فِتْنَةً ط وَاِلَيْنَا تُرْجَعُوْنَ ۝٣٦- وَاِذَا رَاٰكَ الَّذِيْنَ

ওয়াল্‌ খাইরি ফিত্‌নাহ্‌ ; ওয়া ইলাইনা তুর্‌জাউ'ন। ৩৬। ওয়া ইজা রাআ কাল্লাজীনা
কিন্তু তোমরা সকলেই আমার দিকে প্রত্যাবর্ত্তন করিবে। (৩৬) এবং যখন এই কাফেরগণ তোমাকে দেখে

كَفَرُوْا اِنْ يَّتَّخِذُوْنَكَ اِلَّا هُزُوًا ط اَهٰذَا الَّذِىْ يَذْكُرُ

কাফারূ ইই ইয়াত্তাখিজ্‌নাকা ইল্লা হুজুওয়া ; আহাজাল্লাজী ইয়াজ্‌কুরু
তোমার প্রতি শুধু বিদ্রূপ করে এই নাকি, যে তোমাদের মাবুদগণের সমালোচনা করে,

اٰلِهَتَكُمْ ج وَهُمْ بِذِكْرِ الرَّحْمٰنِ هُمْ كٰفِرُوْنَ ۝٣٧- خُلِقَ الْاِنْسَانُ

আলিহাতাকুম্‌; ওয়াহুম্‌ বিজিক্‌রির্‌ রাহ্‌মানি হুম্‌ কাফিরূন। ৩৭। খুলিকাল ইন্‌ছানু
অথচ তাহারা আল্লাহর জিকিরে কুফরী করে। (৩৭) মানুষ যেন দ্রুততা দিয়াই পয়দা করা হইয়াছে।

مِنْ عَجَلٍ ط سَاُورِيْكُمْ اٰيٰتِىْ فَلَا تَسْتَعْجِلُوْنِ ۝٣٨- وَيَقُوْلُوْنَ مَتٰى

মিন্‌ আ'জ্বাল্‌ ; ছাউরীকুম্‌ আইয়াতী ফালা তাছ্‌তা'জ্বিলূন। ৩৮। ওয়া ইয়াকূলূ না মাতা
সত্ত্বরই আমি তোমাদিগকে আমার আজাবরূপ নিদর্শন সমূহ দেখাইব। অতএব আমার কাছে
দ্রুতাগমন চাহিও না। (৩৮) ইহারা আরো বলে,

هٰذَا الْوَعْدُ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ۝٣٩- لَوْ يَعْلَمُ الَّذِيْنَ كَفَرُوْا حِيْنَ

হাজাল্‌ ওয়া'দু ইন্‌ কুন্তুম্‌ ছাদিক্বীন। ৩৯। লাউ ইয়া'লামুল্লাজীনা কাফারূ হীনা
কবে এই ওয়াদা পূর্ণ হইবে — যদি তোমাদের কথা সত্যই হয়? (৩৯) যদি কাফেরগণ তখনকার অবস্থা
সম্পর্কে অবহিত হইবে,

لَا يَكُفُّوْنَ عَنْ وُّجُوْهِهِمُ النَّارَ وَلَا عَنْ ظُهُوْرِهِمْ وَلَا هُمْ

লা ইয়াকুফ্‌ফূনা আ'ও উজ্বূহিহিমুন্নারা ওয়ালা আ'ন্‌ জুহুরিহিম্‌ ওয়ালা হুম্‌
যখন তাহারা নিজেদের সম্মুখে-পশ্চাৎ হইতে আগুনকে নিবারণ করিতে পারিবে না এবং পাইবে না
কোন সাহায্য।

يُنْصَرُوْنَ ۝٤٠- بَلْ تَاْتِيْهِمْ بَغْتَةً فَتَبْهَتُهُمْ فَلَا يَسْتَطِيْعُوْنَ

ইউন্‌ছারূন্‌। ৪০। বাল্‌তা'তীহিম্‌ বাগ্‌তাতান্‌ ফাতাব্‌হাতুহুম্‌ ফালা ইয়াছ্‌তাত্বীউ'না
(৪০) কিন্তু উহারা আকস্মাৎ আসিবে ও তাহাদিগকে বিমূঢ় করিয়া দিবে। তখন তাহারা উহাকে
প্রতিরোধ করিতে পারিবে না,

رَدَّهَا وَلَا هُمْ يُنْظَرُونَ ٥ ٤١- وَلَقَدِ اسْتُهْزِئَ بِرُسُلٍ مِّنْ

রাদ্দাহা ওয়ালা হুম্ ইউন্জারূন। ৪১। ওয়ালাকাদিছ্‌তুহ্‌যিআ বিরুছুলিম্ মিন্
না অবকাশ পাইবে। (৪১) বস্তুতঃ তোমার পূর্ববর্ত্তী বহু রাসূলকেও বিদ্রূপ করা হইয়াছে।

قَبْلِكَ فَحَاقَ بِالَّذِينَ سَخِرُوا مِنْهُمْ مَّا كَانُوا بِهِ يَسْتَهْزِءُونَ ٥ ع

ع ৩ ৩ রুকু

ক্বাব্‌লিকা ফাহা-ক্বা বিল্লাজীনা ছাখিরূ মিন্‌হুম্ মাকানূ বিহী ইয়াছ্‌তাহ্‌যিউন। ع
তৎপর বিদ্রূপকারীদিগকে উহাদের সেই বিষ-গ্রাস করিয়াছিল।

٤٢- قُلْ مَنْ يَكْلَؤُكُمْ بِالَّيْلِ وَالنَّهَارِ مِنَ الرَّحْمٰنِ ط بَلْ هُمْ

৪২। ক্বুল্ মাইঁয়াক্‌লাউকুম্ বিল্‌লাইলি ওয়ান্নাহারি মিনার রাহমানি ; বাল্‌হুম্
(৪২) বল, কে তোমাদিগকে ও রাত-দিন আল্লাহর আজাবের গ্রাস হইতে রক্ষা করিতেছে বরং তাহারা

عَنْ ذِكْرِ رَبِّهِمْ مُّعْرِضُونَ ٥ ٤٣- أَمْ لَهُمْ اٰلِهَةٌ تَمْنَعُهُمْ مِّنْ

আ'ন্ জিকরি রাব্বিহিম্ মু'রিদ্বূন। ৪৩। আম্‌লাহুম্ আলিহাতুন্ তাম্‌নাউহুম্ মিন্
স্বীয় রবের চিন্তা হইতে মুখ ফিরাইয়া থাকে। (৪৩) তাহাদের কি আমি ব্যতীত এমন মা'বুদ আছে, যাহারা ইহাদিগকে রক্ষা করিয়া থাকে?

دُونِنَا ط لَا يَسْتَطِيعُونَ نَصْرَ أَنْفُسِهِمْ وَلَا هُمْ مِّنَّا يُصْحَبُونَ

দুনিনা ; লাইয়াছ্‌তাত্বিউ'না নাছ্‌রা আন্‌ফুছিহিম্ ওয়ালাহুম্ মিন্না ইউছ্‌হাবুন।
উহারা না নিজেদেরই কোন সাহায্য করিতে পারে, না আমার বিপক্ষে কেহ উহাদের সহযোগিতা করিতে পারে।

٤٤- بَلْ مَتَّعْنَا هٰؤُلَاءِ وَاٰبَاءَهُمْ حَتّٰى طَالَ عَلَيْهِمُ

৪৪। বাল্ মাত্তা'না হা-উলাই ওয়া আবাআহুম্ হাত্তা ত্বালা আলাইহিমুল
(৪৪) বরং আমি ইহাদিগকে ও ইহাদের পূর্ব্ব-পুরুষদিগকে সুদীর্ঘকাল যাবৎ প্রচুর মাল-দৌলৎ দিয়া আসিয়াছি।

الْعُمُرُ ط أَفَلَا يَرَوْنَ أَنَّا نَأْتِي الْأَرْضَ نَنْقُصُهَا مِنْ

উ'মুরু ; আফালা ইয়ারাউনা আন্না না'তিল্ আর্‌দ্বা নান্‌ক্বুছুহা মিন্
তবে ইহারা কি দেখিতেছে না যে, আমি ইহাদের চতুর্দ্দিক হইতে জমীনকে সঙ্কীর্ণ করিয়া দিতেছি?

اَطْـرَافِهَـا ط اَفَهُمُ الْغٰلِبُوْنَ ○ ٤٥- قُلْ اِنَّمَا اُنْذِرُكُمْ بِالْوَحْىِ ز صلے

আত্ব্‌রাফিহা ; আফাহুমুল্‌ গ্বালিবূন। ৪৫। ক্কুল ইন্নামা উন্‌যিরুকুম্‌ বিল্‌ ওয়াহ্‌ই,
তবে ইহারা কি বিজয়ী হইবে? (৪৫) বল, আমি শুধু অহী অনুযায়ীই তোমাদিগকে ভয় প্রদর্শন করিতেছি,

وَلَا يَسْمَعُ الصُّمُّ الدُّعَاءَ اِذَا مَا يُنْذَرُوْنَ ○ ٤٦- وَلَئِنْ

ওয়ালা ইয়াছ্‌মাউ'ছ্‌ ছুম্মুদ্‌ দুআ'আ ইজা মা ইউন্‌জারূন। ৪৬। ওয়ালাইম্‌
কিন্তু এই বধিরেরা, যখন ভয় প্রদর্শিত হয়, আহ্বানে কর্ণপাতই করে না। (৪৬) বস্তুতঃ

مَسَّتْهُمْ نَفْحَةٌ مِّنْ عَذَابِ رَبِّكَ لَيَقُوْلُنَّ يٰوَيْلَنَآ

মাছ্‌ছাত্‌হুম্‌ নাফ্‌হাতুম্‌ মিন্‌ আ'জাবি রাব্বিকা লাইয়াক্কূলুন্না ইয়া ওয়াইলানা
যদি তোমার প্রভুর আজাবের এক ঝাপটাও ইহাদিগকে সমর্থ করে, ইহারা বলিবে, হায় আমাদের দুর্ভাগ্য।

اِنَّا كُنَّا ظٰلِمِيْنَ ○ ٤٧- وَنَضَعُ الْمَوَازِيْنَ الْقِسْطَ لِيَوْمِ

ইন্না কুন্না জালিমীন। ৪৭। ওয়া নাদ্বাউল্‌ মাওয়াযিনাল্‌ ক্বিছ্‌ত্বা লিইয়াউমিল্‌
আমরা জালেমই ছিলাম। (৪৭) এবং কেয়ামতের দিন ন্যায়ের মানদণ্ড স্থাপন করিব

الْقِيٰمَةِ فَلَا تُظْلَمُ نَفْسٌ شَيْئًا ط وَاِنْ كَانَ مِثْقَالَ حَبَّةٍ

ক্বিয়ামাতি ফালা তুজ্‌লামু নাফ্‌ছুন্‌ শাইআ ; ওয়া ইন্‌ কানা মিছ্‌ক্কালা হাব্বাতিম্‌
ফলে কেহই আদৌ ক্ষতিগ্রস্ত হইবে না ; বস্তুতঃ যদি সরিষার একটি দানা বরাবরও হয়, উহাকে আমি হাজির করিব।

مِّنْ خَرْدَلٍ اَتَيْنَا بِهَا ط وَكَفٰى بِنَا حٰسِبِيْنَ ○ ٤٨- وَلَقَدْ اٰتَيْنَا

মিন্‌ খার্‌দালিন্‌ আতাইনা বিহা ; ওয়া কাফা বিনা হাছিবীন্‌। ৪৮। ওয়ালাক্বাদ্‌ আতাইনা
এবং হিসাব গ্রহণকারীরূপে আমিই যথেষ্ট। (৪৮) বস্তুতঃ আমি দিয়াছিলাম

مُوْسٰى وَهٰرُوْنَ الْفُرْقَانَ وَضِيَآءً وَّذِكْرًا لِّلْمُتَّقِيْنَ ○ لا

মুছা ওয়া হারূনাল্‌ ফোর্‌কানা ওয়া দ্বিয়াআঁউ ওয়া জিক্‌রাল্লিল্‌ মুত্তাকীন্‌।
মূসা ও হারূণকে ফয়সালাকারী ও উজ্জ্বল এবং নছীহত বাণী মোত্তাকীদের জন্য।

৪৯- الَّذِينَ يَخْشَوْنَ رَبَّهُمْ بِالْغَيْبِ وَهُمْ مِّنَ السَّاعَةِ مُشْفِقُونَ ○

৪৯। আল্লাজীনা ইয়াখ্‌শাউনা রাব্বাহুম্‌ বিল্‌গাইবি ওয়াহুম্‌ মিনাছ্‌ ছাআ'তি মুশ্‌ফিকূন।

(৪৯) যাহারা না দেখিয়াও স্বীয় রবের ভয় করে ও ভয় রাখে কেয়ামতের।

ع ৪/৪ রুকু

৫০- وَهَٰذَا ذِكْرٌ مُّبَارَكٌ أَنزَلْنَاهُ أَفَأَنتُمْ لَهُ مُنكِرُونَ ع

৫০। ওয়া হাজা জিক্‌রুম্‌ মুবারাকুন্‌ আন্‌যাল্‌নাহু ; আফাআন্তুম্‌ লাহু মুন্‌কিরূন। ع

(৫০) এবং কোরআনও আমার অবতীর্ণ এক মোবারক নছীহত তবু কি তোমরা ইহাকে অমান্য করিবে ?

৫১- وَلَقَدْ آتَيْنَا إِبْرَاهِيمَ رُشْدَهُ مِن قَبْلُ وَكُنَّا بِهِ

৫১। ওয়ালাক্বাদ্‌ আতাইনা ইব্‌রাহীমা রুশ্‌দাহু মিন্‌ ক্বাব্‌লু ওয়াকুন্না বিহী

(৫১) আরও পূর্ব্বে আমি ইব্রাহীমকে তাহার উপযোগী প্রজ্ঞা দান করিয়াছিলাম, এবং তাহার সম্পর্কে বিশেষভাবে অবহিত ছিলাম।

عَالِمِينَ ج ৫২- إِذْ قَالَ لِأَبِيهِ وَقَوْمِهِ مَا هَٰذِهِ التَّمَاثِيلُ الَّتِي

আ'লিমীন। ৫২। ইজ্‌ক্বালা লিআবীহি ওয়া ক্বাউমিহি মা হাজিহিত্‌ তামাছীলুল্লাতী

(৫২) স্মরণ কর, যখন সে পিতা ও কওমকে বলিয়াছিল, এই মূর্ত্তিসকল, তোমরা যাহাদের ধ্যানে রহিয়াছ, এসব কি ?

أَنتُمْ لَهَا عَاكِفُونَ ○ ৫৩- قَالُوا وَجَدْنَا آبَاءَنَا لَهَا عَابِدِينَ ○

আন্তুম্‌ লাহা আ'কিফুন। ৫৩। ক্বালু ওয়াজাদ্‌না আবাআনা লাহা আ'বিদীন।

(৫৩) তাহারা বলিল, উহারা আমাদের মা'বুদ ; কারণ আমরা আমাদের পূর্ব্ববর্তীগণকে উহাদের এবাদতে মশগুল দেখিয়াছি।

৫৪- قَالَ لَقَدْ كُنتُمْ أَنتُمْ وَآبَاؤُكُمْ فِي ضَلَالٍ مُّبِينٍ ○ ৫৫- قَالُوا

৫৪। ক্বালা লাক্বাদ্‌ কুন্তুম্‌ আন্তুম্‌ ওয়া আবাউকুম্‌ ফী দ্বালালিম্‌ মুবীন। ৫৫। ক্বালু

(৫৪) সে বলিল, নিশ্চয়ই তোমরা এবং তোমাদের পুর্ব্ববর্তীগণ সুস্পষ্ট ভ্রান্তিতে আছ।

أَجِئْتَنَا بِالْحَقِّ أَمْ أَنتَ مِنَ اللَّاعِبِينَ ○ ৫৬- قَالَ بَل رَّبُّكُمْ

আজি'তানা বিল্‌ হাক্‌ক্বি আম্‌ আন্তা মিনাল্‌লাই'বীন। ৫৬। ক্বালা বার্‌রাব্বুকুম্‌

(৫৫) তাহারা বলিল, তুমি কি ইহা সত্যভাবে আমাদের কাছে পেশ করিতেছ, না ঠাট্টা করিতেছ ?

(৫৬) সে বলিল, উহারা তোমাদের প্রভু নহে, বরং তোমাদের প্রভু হইতেছেন

رَبُّ السَّمٰوٰتِ وَالْاَرْضِ الَّذِىْ فَطَرَهُنَّ زصلے وَاَنَا عَلٰى

রাব্বুছ্‌ ছামাওয়াতি ওয়াল্‌ আরদ্বিল্লাজী ফাত্বারা হুন্না ওয়াআনা আ'লা

যিনি আসমান সমূহ ও জমীনের প্রভু যিনি উহাদিগকে পয়দা করিয়াছেন, এবং আমি উহার উপর

---

ذٰلِكُمْ مِّنَ الشّٰهِدِيْنَ ○ ৫৭- وَتَاللّٰهِ لَاَكِيْدَنَّ اَصْنَامَكُمْ بَعْدَ

জালিকুম্‌ মিনাশ্‌ শাহিদীন। ৫৭। ওয়াতাল্লাহি লাআকিদান্না আছ্‌নামাকুম্‌ বা'দ্বা

সাক্ষী প্রমাণও রাখি। (৫৭) আল্লাহর কছম, আমি তোমাদের বুতগুলির সহিত এক চক্রান্ত করিব,

---

اَنْ تُوَلُّوْا مُدْبِرِيْنَ ○ ৫৮- فَجَعَلَهُمْ جُذٰذًا اِلَّا كَبِيْرًا لَّهُمْ

আন্‌ তুওয়াল্লু মুদ্‌বিরীন। ৫৮। ফাজ্বাআ'লাহুম্‌ জ্বুজাজান্‌ ইল্লা কাবীরাল্লাহুম্‌

তোমরা কোথাও চলিয়া যাওয়ার পর। (৫৮) অতঃপর একদা সে উহাদিগকে খণ্ড বিখণ্ড করিয়া ফেলিল, প্রধানটিকে ব্যতীত—এই আশায় যে,

---

لَعَلَّهُمْ اِلَيْهِ يَرْجِعُوْنَ ○ ৫৯- قَالُوْا مَنْ فَعَلَ هٰذَا بِاٰلِهَتِنَا

লাআল্লাহুম্‌ ইলাইহি ইয়ারজ্বিউ'ন। ৫৯। ক্বালু মান্‌ ফাআ'লা হাজা বিআলিহাতিনা

হয়ত তাহারা তাহার কাছে ফিরিয়া আসিবে। (৫৯) অতঃপর তাহাদের কতক লোক বলিল, আমাদের দেবতাদের সহিত কে ইহা করিল?

---

اِنَّهٗ لَمِنَ الظّٰلِمِيْنَ ○ ৬০- قَالُوْا سَمِعْنَا فَتًى يَّذْكُرُهُمْ يُقَالُ

ইন্নাহু লামিনাজ্‌ জালিমীন। ৬০। ক্বালু ছামি'না ফাতাঁই ইয়াজকুরু হুম্‌ ইউক্বালু

নিশ্চয়ই সে বড় অন্যায় করিয়াছে। (৬০) অপর কয়েকজন বলিল, আমরা ইব্রাহীম নামক একটি যুবককে উহাদের সমালোচনা করিতে শুনিয়াছি।

---

لَهٗٓ اِبْرٰهِيْمُ ○ ৬১- قَالُوْا فَاْتُوْا بِهٖ عَلٰٓى اَعْيُنِ النَّاسِ لَعَلَّهُمْ

লাহু ইব্‌রাহীম। ৬১। ক্বালু ফা'তুবিহী আ'লা আ'ইউনিন্নাছি লাআ'ল্লাহুম্‌

(৬১) উহারা বলিল, তবে তাহাকে সকলের সম্মুখে উপস্থিত কর। যাহাতে তাহারা সাক্ষী হইতে পারে।

---

يَشْهَدُوْنَ ○ ৬২- قَالُوْٓا ءَاَنْتَ فَعَلْتَ هٰذَا بِاٰلِهَتِنَا يٰٓاِبْرٰهِيْمُ ○

ইয়াশ্‌হাদুন্‌। ৬২। ক্বালু আআন্তা ফাআ'ল্‌তা হাজা বিআলিহাতিনা ইয়া ইব্‌রাহীম্‌।

(৬২) তাহারা বলিল, হে ইব্রাহীম, আমাদের দেবতাদের সহিত তুমিই কি ইহা করিয়াছ?

-٦٣ قال بل فعله ۚ كبيرهم هذا فاسألوهم إن كانوا ينطقون ٥

৬৩। ক্বালা বাল্ ফাআ'লাহূ, কাবীরুহুম্ হাজা ফাছ্আলূহুম্ ইন্ কানূ ইয়ান্‌ত্বিকূন।

(৬৩) সে বলিল, বরং উহাদের এই বড়টিই ইহা করিয়াছে। তবে উহাদিগকে জিজ্ঞাসা কর যদি উহারা কথা বলিতে পারে।

-٦٤ فرجعوا إلى أنفسهم فقالوا إنكم أنتم الظالمون ٥

৬৪। ফারাজাউ' ইলা আন্‌ফুছিহিম্ ফাক্বালূ ইন্নাকুম্ আন্‌তুমুজ্ জালিমুন।

(৬৪) অতঃপর তাহারা মনে মনে চিন্তা করিয়া বলিল, তোমরাই তো অন্যায়কারী।

-٦٥ ثم نكسوا على رءوسهم ج لقد علمت ما هؤلاء ينطقون ٥

৬৫। ছুম্মা নুকিছূ আ'লা রুউছিহীম্ লাক্বাদ্ আ'লিম্‌তা মা হাউলাই ইয়ান্‌ত্বিকূন্।

(৬৫) তৎপর তাহারা আবার সাবেক অবস্থার দিকে প্রত্যাবর্তিত হইল ইহা কি বলিতেছ? তুমি ত জানই যে, ইহারা কথা বলিতে পারে না।

-٦٦ قال أفتعبدون من دون الله ما لا ينفعكم شيئا ولا

৬৬। ক্বালা আফাতা'বুদূনা মিন্ দুনিল্লাহি মালা ইয়ান্‌ফাউকুম্ শাইআঁউ ওয়ালা

(৬৬) সে বলিল, তোমরা কি তবুও আল্লাহকে ছাড়িয়া এমন বস্তুর এবাদত করিতেছ, যাহা তোমাদের কোন উপকার করিতে পারে না ও অপকার করিতে পারে না।

يضركم ط -٦٧ أف لكم ولما تعبدون من دون الله ط أفلا

ইয়াদ্বুর্‌রুকুম্। ৬৭। উফ্‌ফিল্লাকুম্ ওয়ালিমা তা'বুদূনা মিন্ দুনিল্লাহি; আফালা

(৬৭) ধিক, তোমাদের ও তোমাদের ভণ্ড মা'বুদদের।

تعقلون ٥ -٦٨ قالوا حرقوه وانصروا آلهتكم إن كنتم فاعلين ٥

তা'ক্বিলূনা। ৬৮। ক্বালূ হার্‌রিক্বূহু ওয়ানুছুরূ আলিহাতাকুম্ ইন্‌কুন্তুম্ ফাই'লীন্।

তোমরা কি উপলব্ধি কর না? (৬৮) তাহারা বলিয়া উঠিল, একে পুড়াইয়া ফেল এবং প্রতিশোধ গ্রহণ কর আপন মা'বুদদের—যদি তোমরা কিছু করিতে চাও।

-٦٩ قلنا يا نار كوني بردا وسلاما على إبراهيم لا -٧٠ وأرادوا به

৬৯। কুল্‌না ইয়া নারু কূনী বার্‌দাঁউ ওয়া ছালামান্ আ'লা ইব্‌রাহীম। ৭০। ওয়া আরাদূ বিহী

(৬৯) আমি বলিলাম, হে আগুন, ইব্রাহীমের উপর শীতল ও শান্ত হইয়া যাও।

كَيْدًا فَجَعَلْنٰهُمُ الْاَخْسَرِيْنَ ج ٧١- وَنَجَّيْنٰهُ وَلُوْطًا اِلَى

কাইদান্‌ ফাজ্বাআ'ল্‌না হুমুল্‌ আখ্‌ছারীন। ৭১। ওয়ানাজ্জ্বাইনাহু ওয়া লূত্বান্‌ ইলাল্‌

(৭০) বস্তুতঃ তাহারা তাহার অনিষ্ট কামনা করিয়াছিল, কিন্তু আমি তাহাদিগকে লজ্জিত করিয়া দিয়াছি। (৭১) এবং আমি তাহাকে ও লুতকে

الْاَرْضِ الَّتِيْ بٰرَكْنَا فِيْهَا لِلْعٰلَمِيْنَ ۝ ٧٢- وَوَهَبْنَا لَهٗ اِسْحٰقَ

আর্‌দ্বিল্লাতী বারাক্‌না ফীহা লিল্‌ আ'লামীন। ৭২। ওয়াওয়াহাব্‌না লাহু ইছ্‌হাক্বা

বিশ্বের জন্য কল্যাণপ্রদ দেশটিতে বাঁচাইয়া লইয়াছিলাম। (৭২) এবং তাহাকে দান করিয়াছিলাম ইছহাককে,

وَيَعْقُوْبَ نَافِلَةً ط وَكُلًّا جَعَلْنَا صٰلِحِيْنَ ۝ ٧٣- وَجَعَلْنٰهُمْ

ওয়া ইয়া'ক্বূবা নাফিলাহ্‌; ওয়াকুল্লান্‌ জ্বাআ'ল্‌না ছালিহীন্‌। ৭৩। ওয়া জ্বাআ'ল্‌না হুম্‌

ও পৌত্র ইয়াকুবকে তাহারা সকলেই ছিল নেককার। (৭৩) এবং আমি তাহাদিগকে

اَئِمَّةً يَّهْدُوْنَ بِاَمْرِنَا وَاَوْحَيْنَا اِلَيْهِمْ فِعْلَ الْخَيْرٰتِ

আইম্মাতাঁই ইয়াহ্‌দুনা বিআম্‌রিনা ওয়া আওহাইনা ইলাইহিম্‌ ফি'লাল্‌ খাইরাতি

ইমাম বানাইয়াছিলাম—তাহারা আমার হুকুম মোতাবেক হেদায়েত করিত এবং আমি তাহাদের প্রতি নেক কাজ,

وَاِقَامَ الصَّلٰوةِ وَاِيْتَاءَ الزَّكٰوةِ ج وَكَانُوْا لَنَا عٰبِدِيْنَ ۝ لا ٧٤- وَلُوْطًا

ওয়া ইক্বামাছ্‌ ছালাতি ওয়া ইতাআয্‌ যাকাতি, ওয়া কানু লানা আ'বিদীন্‌। ৭৪। ওয়া লুত্বান্‌

নামাজ আদায় ও জাকাত প্রদান করিতে হুকুম প্রেরণ করিয়াছিলাম। বস্তুতঃ তাহারা আমার এবাদতে নিমগ্ন ছিল।

اٰتَيْنٰهُ حُكْمًا وَّعِلْمًا وَّنَجَّيْنٰهُ مِنَ الْقَرْيَةِ الَّتِيْ

আতাইনাহু হুক্‌মাউ ওয়া ই'ল্‌মাউ ওয়া নাজ্জাইনাহু মিনাল্‌ ক্বার্‌ইয়াতিল্লাতী

(৭৪) এবং আমি লুতকে হেকমত ও এলেম দিয়াছিলাম, এবং তাহাকে কুকর্ম্ম-রত গ্রাম হইতে মুক্তি দিয়াছিলাম

كَانَتْ تَّعْمَلُ الْخَبٰٓئِثَ ط اِنَّهُمْ كَانُوْا قَوْمَ سَوْءٍ فٰسِقِيْنَ ۝ لا

কানাত্‌ তা'মালুল্‌ খাবাইছা ইন্নাহুম্‌ কানূ ক্বাউমা ছাউইন্‌ ফাছিক্বীন্‌।

নিশ্চয়ই উহারা দুষ্ট পাপাসক্ত কওম ছিল।

ع ৫ — ৫ রুকু

٧٥- وَأَدْخَلْنَاهُ فِي رَحْمَتِنَا ۖ إِنَّهُ مِنَ الصَّالِحِينَ ع ٧٦- وَنُوحًا إِذْ

৭৫। ওয়া আদ্‌খাল্‌নাহু ফী রাহ্‌মাতিনা ইন্নাহু মিনাছ্‌ ছালিহীন। ع ৭৬। ওয়া নূহান্‌ ইজ্‌,

(৭৫) এবং তাহাকে আমার স্নেহপুটে দাখেল করিয়াছিলাম। কারণ নিশ্চয়ই সে একজন বড় নেককার ছিল। (৭৬) এবং নুহের ব্যাপারও স্মরণ কর

نَادَىٰ مِنْ قَبْلُ فَاسْتَجَبْنَا لَهُ فَنَجَّيْنَاهُ وَأَهْلَهُ مِنَ

নাদা মিন্‌ ক্বাব্‌লু ফাছ্‌তাজ্বাব্‌না লাহু ফানাজ্ব্‌জ্বাইনাহু ওয়া আহ্‌লাহু মিনাল্‌

আরও পূর্ব্বে যখন সে তাহার কওমের কাফেরগণ হইতে প্রতিশোধ গ্রহণের জন্য আমার নিকট আবেদন করিয়াছিল, আমি তাহার আবেদন কবুল করতঃ তাহাকে ও তাহার সংশ্লিষ্টগণকে মহাচিন্তা হইতে উদ্ধার করিয়াছিলাম,

الْكَرْبِ الْعَظِيمِ ع ٧٧- وَنَصَرْنَاهُ مِنَ الْقَوْمِ الَّذِينَ كَذَّبُوا بِآيَاتِنَا ۚ

কার্‌বিল্‌ আ'জীম্‌। ৭৭। ওয়ানাছার্‌নাহু মিনাল্‌ ক্বাউমিল্লাজীনা কাজ্জাবু বিআইয়াতিনা ;

(৭৭) প্রতিশোধ গ্রহণ করিয়াছিলাম তাহার জন্য, আমার আয়াতে অবিশ্বাসীদের হইতে ;

إِنَّهُمْ كَانُوا قَوْمَ سَوْءٍ فَأَغْرَقْنَاهُمْ أَجْمَعِينَ ٧٨- وَدَاوُدَ

ইন্নাহুম্‌ কানূ ক্বাউমা ছাউইন্‌ ফাআগ্‌রাক্‌নাহুম্‌ আজ্ব্‌মায়ী'ন। ৭৮। ওয়া দাউদা

তাহারা অত্যন্ত দুষ্ট লোক ছিল। তাই আমি তাহাদের সকলকে নিমজ্জিত করিয়া দিয়াছিলাম। (৭৮) এবং দাউদ

وَسُلَيْمَانَ إِذْ يَحْكُمَانِ فِي الْحَرْثِ إِذْ نَفَشَتْ فِيهِ غَنَمُ

ওয়া ছুলাইমানা ইজ্‌ ইয়াহ্‌কুমানি ফিল্‌ হার্‌ছি ইজ্‌ নাফাশাত্‌ ফীহি গ্বানামুল্‌

ও ছোলায়মানের কথাও স্মরণ কর : যখন তাহারা একটি ক্ষেত সম্পর্কে বিচার করিতেছিল, যখন উহাতে রাত্রে লোকদের ছাগপাল পড়িয়া ছিল,

الْقَوْمِ ج وَكُنَّا لِحُكْمِهِمْ شَاهِدِينَ ٧٩- فَفَهَّمْنَاهَا سُلَيْمَانَ ج

ক্বাউমি, ওয়া কুন্না লিহুক্‌মিহিম্‌ শাহিদীন্‌। ৭৯। ফাফাহ্‌হাম্‌নাহা ছুলাইমানা,

বস্তুতঃ আমি তাহাদের সম্পর্কিত বিচার প্রত্যক্ষ করিতেছিলাম। (৭৯) তখন আমি ছোলায়মানকে উহার মীমাংসা বুঝাইয়া দিয়াছিলাম

(৭৮) এই আয়াতের দিকে মনোনিবেশ করিয়া অনেক ইহুদী নাছারাগণ হজরত দাউদ ও ছোলায়মানের নামে অনেক কল্পিত মিথ্যা কাহিনীর সংযোজন করিয়াছে। পবিত্র হাদীস ও পবিত্র কোরআনের বিরোধীতা করাই উহাদের লক্ষ্য। সুতরাং ইহুদী ও নাছারাদের মিথ্যা কাহিনীতে কান না দিয়া আল্লাহ যতটুকু বলিয়াছেন, তাহাই মানিয়া লওয়া উচিৎ। অন্যথায় ঈমান নষ্ট হইবার আশঙ্কা রহিয়াছে। (হুরার)

وَكُلًّا آتَيْنَا حُكْمًا وَعِلْمًا ز وَسَخَّرْنَا مَعَ دَاوُدَ الْجِبَالَ

ওয়া কুল্লান্‌ আতাইনা হুকুমাউ ওয়া ই'ল্‌মাউ ওয়া ছাখ্‌খার্‌না মা'আ দাউদাল্‌ জ্বিবালা

এবং আমি উভয়কে হেকমত ও এলেম দিয়াছিলাম, এবং আমি পাহাড় সমূহ ও পাখীকুলকে দাউদের অনুসারী বানাইয়া দিয়াছিলাম—

يُسَبِّحْنَ وَالطَّيْرَ ط وَكُنَّا فَاعِلِينَ ٥ ٨٠- وَعَلَّمْنٰهُ صَنْعَةَ

ইউছাব্বিহ্‌না ওয়াত্ত্বাইরা ; ওয়া কুন্না ফাই'লীন্‌। ৮০। ওয়া আ'ল্লাম্‌নাহু ছান্‌আ'তা

উহারা তছবীহ্‌ পড়িত ; এবং আমি ছিলাম এসবের কর্তা। (৮০) এবং আমি তাহাকে বর্ম্ম বানান শিখাইয়াছিলাম

لَبُوسٍ لَّكُمْ لِتُحْصِنَكُمْ مِّنْ بَأْسِكُمْ ج فَهَلْ أَنْتُمْ شٰكِرُونَ ٥

লাবুছিল্লাকুম্‌ লিতুহ্‌ছিনাকুম্‌ মিম্‌ বা'ছিকুম্‌, ফাহাল্‌ আন্তুম্‌ শাকিরূন।

তোমাদের কল্যাণের জন্য—তদ্দ্বারা তোমাদের আত্মরক্ষার জন্য, তবে তোমরা কি শোকর গুজারী করিবে ?

٨١- وَلِسُلَيْمٰنَ الرِّيحَ عَاصِفَةً تَجْرِي بِأَمْرِهٖٓ إِلَى الْأَرْضِ الَّتِي

৮১। ওয়ালি ছুলাইমানার্‌ রীহা আ'ছিফাতান্‌ তাজ্বরী বিআ'ম্‌রিহী ইলাল্‌ আর্‌দ্বিল্লাতী

(৮১) এবং আমি প্রচণ্ড হাওয়াকে ছোলায়মানের অনুগত বানাইয়া ছিলাম ; উহা আমার বরকত প্রযুক্ত দেশ অভিমুখে তাহার হুকুমে প্রবাহিত হইত ;

بٰرَكْنَا فِيهَا ط وَكُنَّا بِكُلِّ شَيْءٍ عٰلِمِينَ ٥ ٨٢- وَمِنَ الشَّيٰطِينِ

বারাকনা ফীহা ; ওয়া কুন্না বিকুল্লি শাইইন্‌ আ-লিমীন্‌। ৮২। ওয়া মিনাশ্‌ শাইয়াত্বীনি

এবং আমি সবই অবহিত ছিলাম। (৮২) কোন কোন শয়তানও এমন ছিল যে,

(৮০) আল্লাহ্‌ তাআলার নির্দে'শে হজরত দাউদ (আঃ) নিজ হস্তে শক্ত লোহা ও ইস্পাত দ্বারা যুদ্ধের বর্ম তৈরী করিতে পারিতেন। তিনি যখনই কোন শক্ত লোহায় হাত রাখিতেন, সঙ্গে সঙ্গে তাহা নরম মাটির মত হইয়া যাইত। ইহা ছিল আল্লাহ্‌ প্রদত্ত নবী দাউদ (আঃ) এর এক মোজেযা। এই আয়াতের দ্বারা বুঝা যাইতেছে যে, মুসলমানদিগকে দ্বীন ও ঈমান রক্ষা করিবার জন্য বিরোধী শক্তির মোকাবেলার নিয়তে প্রয়োজনীয় সমরোপকরণ সংগ্রহ করা ও তৈরী করাই হইল আল্লাহর বিধান। শুধু কেবল ধ্বংসের নিয়তে নহে বরং দেশ ও জাতির হেফাজতের জন্য মুসলমান দিগকে সর্বদাই সজাগ থাকিতে হইবে। ( খাজেন ও কবীর )

مَنْ يَّغُوْصُوْنَ لَهٗ وَيَعْمَلُوْنَ عَمَلًا دُوْنَ ذٰلِكَ ۚ وَكُنَّا لَهُمْ

ম'ইয়াগু ছুনা লাহু ওয়া ইয়া'লামূনা আ'মালান্ দূনা জালিকা, ওয়া কুন্না লাহুম্

তাহারা তাহার জন্য সাগরে ডুব দিত এবং তাহা ছাড়া আরও কাজ করিত। বস্তুতঃ আমিই ছিলাম তাহাদের নিয়ন্তা।

حٰفِظِيْنَ ۙ ٨٣- وَاَيُّوْبَ اِذْ نَادٰى رَبَّهٗۤ اَنِّىْ مَسَّنِىَ الضُّرُّ

হাফিজীন। ৮৩। ওয়া আইয়ু্যবা ইজ্ না-দা রাব্বাহু আন্নী মাছ্ছানিয়াদ্ দ্বুরুরু

(৮৩) এবং আইউবের কথাও যখন সে অত্যন্ত কঠিন রোগে আক্রান্ত হইয়া স্বীয় রবের কাছে প্রার্থনা করিয়াছিল, আমি এই মছিবতে আক্রান্ত হইয়াছি

وَاَنْتَ اَرْحَمُ الرّٰحِمِيْنَ ۚ صلے ٨٤- فَاسْتَجَبْنَا لَهٗ فَكَشَفْنَا مَا بِهٖ

ওয়া আন্তা আরহামুর্ রাহিমীন্। ৮৪। ফাছ্তাজ্বাব্না লাহু ফাকাশাফ্না মা বিহী

কিন্তু তুমিত শ্রেষ্ঠতম দয়ালু। (৮৪) তখন আমি তাহার দোয়া কবুল করতঃ তাহার কষ্ট নিবারণ করিয়াছিলাম,

مِنْ ضُرٍّ وَّاٰتَيْنٰهُ اَهْلَهٗ وَمِثْلَهُمْ مَّعَهُمْ رَحْمَةً مِّنْ

মিন্ দ্বুর্রিউ ওয়া আ-তাইনাহু আহ্লাহু ওয়া মিছ্লাহুম্ মাআ'হুম্ রাহ্মাতাম্ মিন্

এবং তাহাকে তাহার পরিজনকে প্রদান করিয়াছিলাম এবং তৎসঙ্গে আরও তৎপরিমাণ— আমার পক্ষে হইতে রহমত,

عِنْدِنَا وَذِكْرٰى لِلْعٰبِدِيْنَ ٥ ٨٥- وَاِسْمٰعِيْلَ وَاِدْرِيْسَ وَذَاالْكِفْلِ ط كُلٌّ

ই'ন্দিনা ওয়াজিক্রা লিল্ আ'বিদীন। ৮৫। ওয়া ইছমায়ীলা ওয়া ইদ রীছা ওয়াজাল কিফ্লি ; কুল্লুম্

এবং আমার বান্দাদের পক্ষে স্মৃতিস্বরূপ। (৮৫) এবং ইসমাঈল, ইছাহক ও জুল্কিফ্লের কথাও স্মরণ কর :

مِّنَ الصّٰبِرِيْنَ ۚ صلے ٨٦- وَاَدْخَلْنٰهُمْ فِىْ رَحْمَتِنَا ط اِنَّهُمْ مِّنَ الصّٰلِحِيْنَ ٥

মিনাছ্ ছাবিরীন। ৮৬। ওয়া আদ্খাল্না হুম্ ফী রাহ্মাতিনা, ইন্নাহুম্ মিনাছ্ ছালিহীন্।

ইহারা সকলেই ধৈর্যশীল ছিল। (৮৬) এবং আমি তাহাদিগকে আমার রহমতের মধ্যে দাখেল করিয়াছিলাম তাহারা ছিল নেককার লোক।

(৮৫) নবী ও রাসূলদিগকে আল্লাহ তাআলা ধৈর্যশীল ও সহনশীল এই গুণে পবিত্র কোরআনের বহুস্থানে উল্লেখ করিয়াছেন। সুতরাং এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, আল্লাহর দ্বীনের অনুসারীদিগকেও ধৈর্যের সহিত কাজ করিয়া যাইতে হইবে। তাহাদিগকে অধৈর্য হইলে চলিবে না। (আবারাত)

৮৭- وَذَا النُّوْنِ اِذْ ذَّهَبَ مُغَاضِبًا فَظَنَّ اَنْ لَّنْ نَّقْدِرَ عَلَيْهِ فَنَادٰى

৮৭। ওয়া জান্নুনি ইজ্‌ জাহাবা মুগাদ্বিবান্‌ ফাজান্না আল্লান্‌ নাক্‌দিরা আ'লাইহি ফান্‌দা

(৮৭) এবং ইউনুছ যখন স্বীয় কাওমের প্রতি ক্রুদ্ধ হইয়া চলিয়া গিয়াছিল এবং ভাবিয়া ছিল যে, আমি তাহাকে দায়ী করিব না। অতঃপর সে অন্ধকার-পুঞ্জ মধ্য হইতে প্রার্থনা করিল,

فِى الظُّلُمٰتِ اَنْ لَّآ اِلٰهَ اِلَّآ اَنْتَ سُبْحٰنَكَ ق صلے اِنِّىْ كُنْتُ

ফিজ্‌ জুলুমাতি আল্লা ইলাহা ইল্লা আন্তা ছুব্‌হানাকা ইন্নী কুন্তু

হে আল্লা, তুমি ছাড়া কোন মাবুদ নাই, তুমি পাক। আমি সত্যই অপরাধী।

مِنَ الظّٰلِمِيْنَ ج صلے ৮৮- فَاسْتَجَبْنَا لَهٗ لا وَنَجَّيْنٰهُ مِنَ الْغَمِّ وَكَذٰلِكَ

মিনাজ্‌ জালিমীন। ৮৮। ফাছ্‌তাজাব্‌না লাহু ওয়া নাজ্‌জাইনাহু মিনলাল্‌ গাম্মি, ওয়া কাজালিকা

(৮৮) তখন আমি তাহার দোয়া কবুল করিয়াছিলাম ও তাহাকে সেই বিপদ হইতে উদ্ধার করিয়াছিলাম,

نُنْجِى الْمُؤْمِنِيْنَ ٥ ৮৯- وَزَكَرِيَّآ اِذْ نَادٰى رَبَّهٗ رَبِّ لَاتَذَرْنِىْ

নুন্‌জিল্‌ মু'মিনীন। ৮৯। ওয়া যাকারিয়্যা ইজ্‌ না-দা রাব্বাহু রাব্বি লা তাজার্‌নী

এইভাবে আমি মু'মেনগণকেও উদ্ধার করিয়া থাকি। (৮৯) এবং জাকারিয়ার কথাও স্মরণ কর: যখন সে স্বীয় প্রভুর কাছে আরজ করিয়াছিল, হে আমার রব, আমাকে একাকী রাখিও না

فَرْدًا وَّاَنْتَ خَيْرُ الْوٰرِثِيْنَ ج ৯০- فَاسْتَجَبْنَا لَهٗ ز وَوَهَبْنَا لَهٗ

ফার্‌দাউ ওয়া আন্তা খাইরুল্‌ ওয়ারিছীন্‌। ৯০। ফাছ্‌তাজাব্‌না লাহু, ওয়া ওয়াহাব্‌না লাহু

অবশ্য তুমিই শ্রেষ্ঠতম ওয়ারেছ। (৯০) তখন আমি তাহার দোয়া কবুল করিয়াছিলাম এবং তাহাকে ইয়াহ্‌ইয়াকে দান করিয়াছিলাম

يَحْيٰى وَاَصْلَحْنَا لَهٗ زَوْجَهٗ ط اِنَّهُمْ كَانُوْا يُسٰرِعُوْنَ

ইয়াহ্‌ইয়া ওয়া আছ্‌লাহ্‌না লাহু যাউজাহু; ইন্নাহুম্‌ কানূ ইউছারিউ'না

ও তাহার বিবিকে তাহার জন্য সংশোধন করিয়া দিয়াছিলাম। তাহারা সকলেই সৎকাজে অগ্রণী হইত,

فِي الْخَيْرٰتِ وَيَدْعُوْنَنَا رَغَبًا وَّرَهَبًا ۖ وَكَانُوْا لَنَا خٰشِعِيْنَ ۝

ফিল্ খাইরাতি ওয়া ইয়াদউ'নানা রাগ্বাবাঁউ ওয়া রাহ্বাবা ; ওয়া কানূ লানা খাশিঈ'ন্।
আগ্রহ ও ভয় সহকারে আমার এবাদত করিত এবং আমার সামনে বিনত থাকিত।

---

৯১- وَالَّتِيْٓ اَحْصَنَتْ فَرْجَهَا فَنَفَخْنَا فِيْهَا مِنْ رُّوْحِنَا وَجَعَلْنٰهَا

৯১। ওয়াল্লাতী আহ্ছানাত্ ফার্জাহা ফানাফাখ্না ফীহা মির্‌রূহিনা ওয়া জ্বাআ'ল্না হা
(৯১) এবং সেই নারীর কথাও স্মরণ কর : যে স্বীয় লজ্জাস্থানকে রক্ষা করিয়াছিল, তদবস্থায় আমি জিব্রাঈলের মারফত তাহার মধ্যে আমার তরফ হইতে ফুঁকিয়া দিয়াছিলাম এক আত্মা এবং তাহাকে

---

وَابْنَهَآ اٰيَةً لِّلْعٰلَمِيْنَ ۝ ৯২- اِنَّ هٰذِهٖٓ اُمَّتُكُمْ اُمَّةً

ওয়াব্নাহা আইয়াতাল্লিল্ আ'লামীন্। ৯২। ইন্না হাজিহী উম্মাতুকুম্ উম্মাতাঁউ
ও তাহার পুত্রকে জগদ্বাসীর জন্য এক নিদর্শন বিশেষ বানাইয়া দিয়াছিলাম। (৯২) হে লোক সকল, নিশ্চয়ই ইহাই হইতেছে তোমাদের একমাত্র গ্রহণীয় তরীকা

---

وَّاحِدَةً ۖ وَّاَنَا رَبُّكُمْ فَاعْبُدُوْنِ ۝ ৯৩- وَتَقَطَّعُوْٓا اَمْرَهُمْ بَيْنَهُمْ ۖ

ওয়াহিদাতাঁউ ওয়া আনা রাব্বুকুম্ ফা'বুদুন্। ৯৩। ওয়া তাকাত্ত্বাউ' আম্‌রাহুম্ বাইনাহুম্ ;
এবং আমি তোমাদের রব, অতএব আমার এবাদত কর। (৯৩) কিন্তু ইহারা নিজেদের ব্যাপারকে পরস্পর বিভিন্ন করিয়া ফেলিয়াছে ;

---

كُلٌّ اِلَيْنَا رٰجِعُوْنَ ۝ ع ৯৪- فَمَنْ يَّعْمَلْ مِنَ الصّٰلِحٰتِ وَهُوَ

ع ৬ — ৬ রুকু

কুল্লুন্ ইলাইনা রাজ্বিউ'ন। ع ৯৪। ফাম্যাঁইয়া'মাল্ মিনাছ্ ছালিহাতি ওয়া হুয়া
কিন্তু ইহাদের সকলেই আমার দিকে প্রত্যাবর্ত্তন করিবে। (৯৪) সুতরাং যে মু'মেন হইয়া নেক আমল করিতেছে

---

مُؤْمِنٌ فَلَا كُفْرَانَ لِسَعْيِهٖ ۚ وَاِنَّا لَهٗ كٰتِبُوْنَ ۝ ৯৫- وَحَرٰمٌ

মু'মিনুন্ ফালা কুফ্রানা লিছা'ইহী, ওয়া ইন্না লাহু কাতিবূন। ৯৫। ওয়া হারামুন্
তাহার চেষ্টা ব্যর্থ হইবে না এবং আমি তাহার জন্য উহা লিখিয়া রাখিব।

---

(৯১) হজরত মরিয়ম (আঃ) পূতঃ চরিত্রা ও পূণ্যশীলা মহিলা ছিলেন। পিতা ছাড়াও যে আল্লাহ সন্তান দান করিতে পারেন, ইহার এক উজ্জ্বল দৃষ্টান্ত হইল মরিয়ম (আঃ) এর গর্ভে হজরত ঈসা (আঃ) এর জন্ম। ইহাতে আল্লাহর অশেষ কুদরতের লীলা নিহিত রহিয়াছে। ( বুরহান )

عَلٰى قَرْيَةٍ اَهْلَكْنٰهَا اَنَّهُمْ لَا يَرْجِعُوْنَ ۝ ٩٦- حَتّٰى

আ'লা ক্কার্‌ইয়াতিন্‌ আহ্‌লাক্‌না-হা। আন্নাহুম্‌ লা ইয়ার্‌জিউ'ন। ৯৬। হাত্তা

(৯৫) কিন্তু আমার বিধ্বস্ত পল্লীর অধিবাসীদের পক্ষে প্রত্যাবর্ত্তন সম্ভব হইবে না। (৯৬) যাবত না

---

اِذَا فُتِحَتْ يَاْجُوْجُ وَمَاْجُوْجُ وَهُمْ مِّنْ كُلِّ حَدَبٍ يَّنْسِلُوْنَ ۝

ইজা ফুতিহাত্‌ ইয়া'জূজু ওয়া মা'জূজু ওয়াহুম্‌ মিন্‌ কুল্লি হাদাবিঁই ইয়ান্‌ছিলুন।

ইয়াজুজ ও মাজুজ উন্মুক্ত ও প্রত্যেক উচ্চভূমি দিয়া বহির্গত হয়।

---

٩٧- وَاقْتَرَبَ الْوَعْدُ الْحَقُّ فَاِذَا هِىَ شَاخِصَةٌ اَبْصَارُ الَّذِيْنَ

৯৭। ওয়াক্ক্‌তারাবাল্‌ ওয়া'দুল্‌ হাক্‌ক্কু ফাইজা হিয়া শাখিছাতুন্‌ আব্‌ছারুল্লাজীনা

(৯৭) এবং ঘনাইয়া আসে সেই খাঁটি ওয়াদা তারপরই অবস্থা এই দাঁড়াইবে যে, এই কাফেরদের চক্ষু সমূহ ভয়ে খুলিয়া থাকিবে

---

كَفَرُوْا ط يٰوَيْلَنَا قَدْ كُنَّا فِىْ غَفْلَةٍ مِّنْ هٰذَا بَلْ كُنَّا

কাফারূ; ইয়া ওয়াইলানা ক্কাদ্‌ কুন্না ফী গাফ্‌লাতিম্‌ মিন্‌ হাজা বাল্‌ কুন্না

এবং তাহারা বলিতে থাকিবেঃ হায়, দুর্ভাগ্য আমাদের। আমরা ইহা হইতে বেখেয়াল ছিলাম বরং আমরা অন্যায়ে রত ছিলাম।

---

ظٰلِمِيْنَ ۝ ٩٨- اِنَّكُمْ وَمَا تَعْبُدُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ حَصَبُ جَهَنَّمَ ط

জালিমীন। ৯৮। ইন্নাকুম্‌ ওয়ামা তা'বুদূনা মিন্‌ দূনিল্লাহি হাছাবু জ্বাহান্নাম;

(৯৮) তোমরা ও তোমাদের মিথ্যা মাবুদগণ হইতেছে দোজখের ইন্ধন;

---

اَنْتُمْ لَهَا وٰرِدُوْنَ ۝ ٩٩- لَوْ كَانَ هٰٓؤُلَاۤءِ اٰلِهَةً مَّا وَرَدُوْهَا ط

আন্তুম্‌ লাহা ওয়ারিদূন। ৯৯। লাউ কানা হা-উলা-ই আলিহাতাম্‌ মা ওয়ারাদুহা;

তোমরা উহাতে অবতরণ করিবে। (৯৯) যদি উহারা খোদাই হইত, কেন উহাতে অবতরণ করিবে?

---

(৯৭) আল্লাহর ওয়াদাকে মানুষ অনেক দূরে বলিয়া বিবেচনা করিয়া থাকে। আসলে তাহা দূরে নহে বরং অতি নিকটে। যাহারা আল্লাহর লীলা-খেলা দেখিয়াও তাহা অনুধাবন করিতে চায় না, বস্তুতঃ তাহারাই জঘন্য পাপী ও অপরাধী। (বুরহান)

وَكُلٌّ فِيهَا خٰلِدُونَ ٥ ١٠٠- لَهُمْ فِيهَا زَفِيرٌ وَّهُمْ فِيهَا لَا يَسْمَعُونَ ٥

ওয়া কুল্লুন্ ফীহা খালিদূন। ১০০। লাহুম্ ফীহা যাফিরুঁউ ওয়া হুম্ ফীহা লা ইয়াছ্‌মাউ'ন।

এবং সকলেই হইবে উহাতে চিরবাসী। (১০০) সেখানে তাহাদের হইবে শোর-গোল এবং সেখানে তাহারা কিছুই শুনিতে পাইবে না।

١٠١- اِنَّ الَّذِيْنَ سَبَقَتْ لَهُمْ مِّنَّا الْحُسْنٰى اُولٰٓئِكَ عَنْهَا مُبْعَدُوْنَ ٥

১০১। ইন্নাল্লাজীনা ছাবাকাত্ লাহুম্ মিন্নাল্ হুছ্‌না উলা-ইকা আ'ন্‌হা মুব্‌আদুন্।

(১০১) যাহাদের জন্য আমার পক্ষ হইতে কল্যাণ নির্দ্ধারিত হইয়া গিয়াছে তাহারা উহা হইতে বহু দূরে সংস্থাপিত হইবে।

١٠٢- لَا يَسْمَعُوْنَ حَسِيْسَهَا ج وَهُمْ فِيْ مَا اشْتَهَتْ اَنْفُسُهُمْ خٰلِدُوْنَ ج

১০২। লা ইয়াছ্‌মাউ'না হাছীছাহা, ওয়াহুম্ ফী মাশ্‌তাহাত্ আন্‌ফুছুহুম্ খালিদূন্।

(১০২) তাহারা উহার কোন আভাসও শুনিতে পাইবে না, তাহারা স্বীয় আকাঙ্খিত বস্তুতে চিরস্থায়ী হইবে।

١٠٣- لَا يَحْزُنُهُمُ الْفَزَعُ الْاَكْبَرُ وَتَتَلَقّٰهُمُ الْمَلٰٓئِكَةُ ط

১০৩। লা ইয়াহ্‌জানু হুমুল্ ফাজাউ'ল্ আক্‌বারু ওয়া তাতালাক্কাহুমুল্ মালাইকাতু;

(১০৩) কেয়ামতের মহাত্রাস তাহাদিগকে চিন্তান্বিত করিবে না এবং ফেরেশ্‌তাগণ তাহাদিগকে অভ্যর্থনা জানাইবে:

هٰذَا يَوْمُكُمُ الَّذِيْ كُنْتُمْ تُوْعَدُوْنَ ٥ ١٠٤- يَوْمَ نَطْوِى السَّمَآءَ

হাজা ইয়াউমু কুমুল্লাজী কুন্তুম্ তূআ'দূন। ১০৪। ইয়াউমা নাত্ব্‌বিছ্ ছামাআ

ইহাই তোমাদের প্রতি প্রতিশ্রুত সেই দিবস। (১০৪) সেদিনের কথা স্মরণীয়:

كَطَيِّ السِّجِلِّ لِلْكُتُبِ ط كَمَا بَدَاْنَا اَوَّلَ خَلْقٍ

কাত্বাইয়্যিছ্ ছিজ্বিল্লি লিল্ কুতুব; কামা বাদা'না আউওয়ালা খাল্‌কিন্

যেদিন আমি লিখিত কাগজকে গুটানর মত আছমান সমূহকে গুটাইয়া ফেলিব এবং আমি সৃষ্টিকে প্রথম দফা যেভাবে পয়দা করিয়াছি সেইভাবে উহাকে আবার পয়দা করিব;

نُّعِيْدُهٗ ط وَعْدًا عَلَيْنَا ط اِنَّا كُنَّا فٰعِلِيْنَ ٥ ١٠٥- وَلَقَدْ كَتَبْنَا

নুই'দুহু; ওয়া'দান্ আ'লাইনা; ইন্না কুন্না ফাই'লীন্। ১০৫। ওয়া লাক্বাদ্ কাতাব্‌না

ইহা আমার দায়িত্বপূর্ণ প্রতিশ্রুতি; আমি ইহা সাধন করিবই। (১০৫) এবং

فِي الزَّبُورِ مِنْ بَعْدِ الذِّكْرِ أَنَّ الْأَرْضَ يَرِثُهَا عِبَادِيَ الصَّالِحُونَ ٥

ফিয্‌ যাবূরি মিম্‌বা'দিজ্‌ জিক্‌রি আন্নাল্‌ আর্দ্বা ইয়ারিছুহা ই'বাদিয়াছ্‌ ছালিহূন্‌।

আমি লওহে-মাহ্‌ফুজের উপরে আছমানী কিতাবসমূহে লিখিয়া দিয়াছি যে, বেহেশ্‌ত ভূমির মালিক হইবে আমার নেক বান্দাগণই।

١٠٦- إِنَّ فِي هَٰذَا لَبَلَاغًا لِقَوْمٍ عَابِدِينَ ط ١٠٧- وَمَا أَرْسَلْنَاكَ

১০৬। ইন্না ফী হাজা লাবালাগ্বাল্‌ লিক্বাউমিন্‌ আ'বিদীন। ১০৭। ওয়ামা আর্‌ছাল্‌নাক্বা

(১০৬) নিশ্চয়ই ইহাতে এবাদতকারী লোকদের জন্য যথেষ্ট উপদেশ রহিয়াছে। (১০৭) এবং আমি তোমাকে তৎসহ প্রেরণ করিয়াছি

إِلَّا رَحْمَةً لِلْعَالَمِينَ ٥ ١٠٨- قُلْ إِنَّمَا يُوحَىٰ إِلَيَّ

ইল্লা রাহ্‌মাতাল্লিল্‌ আ'লামীন। ১০৮। ক্বুল্‌ ইন্নামা ইউহা ইলাইয়্যা

শুধু জগৎ বাসীর প্রতি দয়া পরবশ হইয়াই (১০৮) বল, আমার কাছে শুধু এই অহীই প্রেরিত হয় যে

أَنَّمَا إِلَٰهُكُمْ إِلَٰهٌ وَاحِدٌ ج فَهَلْ أَنْتُمْ مُسْلِمُونَ ٥

আন্নামা ইলাহুকুম্‌ ইলাহুউ ওয়াহিদ্‌, ফাহাল্‌ আন্তুম্‌ মুছ্‌লিমূন।

তোমাদের মা'বুদ এক, তবে তোমরা তাহা মানিবে কি?

١٠٩- فَإِنْ تَوَلَّوْا فَقُلْ آذَنْتُكُمْ عَلَىٰ سَوَاءٍ ط وَإِنْ أَدْرِي

১০৯। ফাইন্‌ তাওয়াল্লাউ ফাক্বুল্‌ আজান্‌তুকুম্‌ আ'লা ছাওয়াইন্‌; ওয়া ইন্‌ আদ্‌রী

(১০৯) অতঃপরও যদি তাহারা গ্রাহ্য না করে. তবে বল, আমি তোমাদিগকে পরিষ্কারভাবে জানাইয়া দিয়াছি এবং আমি জানি

أَقَرِيبٌ أَمْ بَعِيدٌ مَا تُوعَدُونَ ٥ ١١٠- إِنَّهُ يَعْلَمُ الْجَهْرَ مِنَ

আক্বারীবুন্‌ আম্‌ বাই'দুম্‌ মা তুআ'দূন্‌। ১১০। ইন্নাহু ইয়া'লামুল্‌ জ্বাহ্‌রা মিনাল্‌

তোমাদের প্রতি প্রদত্ত সেই প্রতিশ্রুতি নিকটে না দূরে। (১১০) কেননা তিনি অবহিত আছেন তোমাদের প্রকাশ্য কথা

الْقَوْلِ وَيَعْلَمُ مَا تَكْتُمُونَ ٥ ١١١- وَإِنْ أَدْرِي لَعَلَّهُ فِتْنَةٌ

ক্বাউলি ওয়া ইয়া'লামু মা তাক্‌তুমূন। ১১১। ওয়া ইন্‌ আদ্‌রী লাআ'ল্লাহু ফিত্‌নাতুল্‌

এবং তিনি ইহাও অবহিত আছেন, যাহা তোমরা মনে মনে পোষণ কর। (১১১) জানি না, হয়তঃ ইহা তোমাদের জন্য পরীক্ষা

لَكُمْ وَمَتَاعٌ إِلَىٰ حِينٍ ○ ١١٢- قَـٰلَ رَبِّ احْكُمْ بِالْحَقِّ ؕ وَرَبُّنَا

লাকুম্ ওয়া মাতাউ'ন্ ইলা হীন। ১১২। ক্বালা রাব্বিহ্কুম্ বিল্ হাক্কি, ওয়া রাব্বুনার্

এবং কিছুকালের জন্য উপভোগ মাত্র। (১১২) তখন রাসূল বলিল, হে আমার প্রভু, তুমি ন্যায় বিচার করিয়া দাও।

ع ৭ — ৭ রুকু

الرَّحْمَـٰنُ الْمُسْتَعَانُ عَلَىٰ مَا تَصِفُونَ ع

রাহ্মানুল্ মুছ্তাআ'নু আ'লা মা তাছিফুন্। ع

এবং আমাদের প্রভু দয়ালু আশ্রয়স্থল—তোমাদের মন্তব্যসমূহের বিরুদ্ধে।

| | | |
|---|---|---|
| ছুরা—হাজ্ব্ | بِسْمِ اللَّهِ الرَّحْمَـٰنِ الرَّحِيمِ ○ | ইহাতে ৭৮ আয়াত |
| ইহা মদীনায় অবতীর্ণ | বিছ্মিল্লাহির্ রাহ্মানির্ রাহীম<br>অতি দয়াময় ও পরম কৃপাময় আল্লাহ্র নামে | ও ১০ রুকু |

١- يَـٰٓأَيُّهَا النَّاسُ اتَّقُوا رَبَّكُمْ ؕ إِنَّ زَلْزَلَةَ السَّاعَةِ شَيْءٌ

১। ইয়া আইয়্যুহান্নাছুত্তাকু রাব্বাকুম্, ইন্না যাল্ যালাতাছ্ ছাআ'তি শাইউন্

(১) হে লোকগণ, তোমাদের প্রভুকে ভয় কর, নিশ্চয়ই কেয়ামতের আলোড়ন ভীষণ ব্যাপার।

عَظِيمٌ ○ ٢- يَوْمَ تَرَوْنَهَا تَذْهَلُ كُلُّ مُرْضِعَةٍ عَمَّا

আ'জীম। ২। ইয়াউমা তারাউনাহা তাজ্হালু কুল্লু মুর্দ্বিআ'তিন্ আ'ম্মা

(২) তোমরা যেদিন উহাকে দেখিবে, সেদিন প্রত্যেক ধাত্রী স্বীয় দুগ্ধ পোষ্যকে ভুলিয়া যাইবে

أَرْضَعَتْ وَتَضَعُ كُلُّ ذَاتِ حَمْلٍ حَمْلَهَا وَتَرَى النَّاسَ سُكَـٰرَىٰ

আর্দ্বাআ'ত্, ওয়া তাদ্বাউ' কুল্লু জাতি হাম্লিন্ হাম্লাহা ওয়া তারান্নাছা ছুকারা

এবং প্রত্যেক গর্ভবতী স্বীয় গর্ভ ত্যাগ করিবে এবং তুমি লোকদিগকে মাতাল দেখিতে পাইবে,

وَمَا هُمْ بِسُكَـٰرَىٰ وَلَـٰكِنَّ عَذَابَ اللَّهِ شَدِيدٌ ○ ٣- وَمِنَ النَّاسِ

ওয়ামাহুম্ বিছুকারা ওয়ালাকিন্না আ'জাবাল্লাহি শাদীদ। ৩। ওয়ামিনান্নাছি

অথচ তাহারা নেশা গ্রস্থ নহে কিন্তু আল্লাহর আজাব বড়ই কঠিন বস্তু। (৩) এবং কোন

مَنْ يُّجَادِلُ فِى اللّٰهِ بِغَيْرِ عِلْمٍ وَّيَتَّبِعُ كُلَّ شَيْطٰنٍ

মাইয়ুজাদিলু ফিল্লাহি বিগাইরি ই'ল্‌মিঁউ ওয়া ইয়াত্তাবিউ' কুল্লা শাইত্বানিম্

লোক এমন আছে যে, তাহারা না জানিয়া শুনিয়া আল্লাহর ব্যাপারে বিবাদ করে এবং প্রত্যেক অবাধ্য শয়তানের অনুসরণ করে।

مَّرِيْدٍ ۝ ٤ كُتِبَ عَلَيْهِ اَنَّهٗ مَنْ تَوَلَّاهُ فَاَنَّهٗ يُضِلُّهٗ

মারীদ। ৪। কুতিবা আ'লাইহি আন্নাহু মাল তাওয়াল্লাহু ফাআন্নাহু ইউদ্বিল্লুহু

(৪) যাহার সম্বন্ধে লিপিবদ্ধ হইয়াছে যে : যে কেহ তাহার সহিত বন্ধুত্ব স্থাপন করিবে সে তাহাকে গোমরাহ করিবে

وَيَهْدِيْهِ اِلٰى عَذَابِ السَّعِيْرِ ۝ ٥ يٰاَيُّهَا النَّاسُ اِنْ كُنْتُمْ

ওয়া ইয়াহ্‌দিহি ইলা আ'জাবিছ্ ছায়ী'র। ৫। ইয়া আইয়্যুহান্নাছু ইন্ কুন্তুম্

এবং দোজখের আজাবের পথ প্রদর্শন করিবে। (৫) হে লোকগণ, যদি তোমরা

فِىْ رَيْبٍ مِّنَ الْبَعْثِ فَاِنَّا خَلَقْنٰكُمْ مِّنْ تُرَابٍ ثُمَّ مِنْ

ফী রাইবিম্ মিনাল্ বা'ছি ফাইন্না খালাক্‌নাকুম্ মিন্ তুরাবিন্ ছুম্মা মিন্

পুনরুত্থান সম্পর্কে সন্দিগ্ধ হও তবে দেখ, আমি মাটি হইতে তোমাদিগকে পয়দা করিয়াছি

نُّطْفَةٍ ثُمَّ مِنْ عَلَقَةٍ ثُمَّ مِنْ مُّضْغَةٍ مُّخَلَّقَةٍ

নুত্ব্‌ফাতিন্ ছুম্মা মিন্ আ'লাক্বাতিন্ ছুম্মা মিন্ মুদ্ব্‌গ্বাতিম্ মুখাল্লাক্বাতিঁউ

তৎপর শুক্র হইতে তৎপর জমাট রক্ত হইতে তৎপর আকৃতিযুক্ত ও আকৃতিহীন মাংসপিণ্ড হইতে

وَّغَيْرِ مُخَلَّقَةٍ لِّنُبَيِّنَ لَكُمْ ط وَنُقِرُّ فِى الْاَرْحَامِ

ওয়া গ্বাইরি মুখাল্লাক্বাতিল্ লিনুবাইয়্যিনা লাকুম্ ওয়া নুক্বিরু ফিল্ আর্‌হামি

তোমাদের নিকট প্রকাশ করার জন্য; এবং আমি যাহাকে

مَا نَشَاءُ اِلٰى اَجَلٍ مُّسَمًّى ثُمَّ نُخْرِجُكُمْ طِفْلًا

মা নাশাউ ইলা আজালিম্ মুছাম্মান ছুম্মা নুখ্‌রিজুকুম্ ত্বিফ্‌লান্

এক নির্দ্দিষ্ট কাল যাবৎ পেটে রাখিয়া পরে তোমাদিগকে শিশুরূপে বাহির করি—

ثُمَّ لِتَبْلُغُوْٓا اَشُدَّكُمْ ج وَمِنْكُمْ مَّنْ يُّتَوَفّٰى وَمِنْكُمْ

ছুম্মা লিতাব্‌লুগূ আশুদ্দাকুম, ওয়া মিন্‌কুম্ মাই ইয়াতাওয়াফ্‌ফা ওয়া মিন্‌কুম্

যাহাতে তোমরা যৌবনে উপনীত হইতে পার ; অবশ্য তোমাদের কেহ কেহ যৌবনের পূর্ব্বেই মরিয়া যায়

مَّنْ يُّرَدُّ اِلٰٓى اَرْذَلِ الْعُمُرِ لِكَيْلَا يَعْلَمَ مِنْ بَعْدِ

মাই ইউরাদ্দু ইলা আর্‌জালিল্ উ'মুরি লিকাইলা ইয়া'লামা মিম্ বা'দি

এবং কাহাকেও যৌবন ছাড়িয়া অকর্ম্মণ্য বয়সে পৌঁছান হয় ফলে তাহার কিছু জানিয়া পরে অজ্ঞ হইয়া যায় ;

عِلْمٍ شَيْئًا ط وَتَرَى الْاَرْضَ هَامِدَةً فَاِذَآ اَنْزَلْنَا عَلَيْهَا

ই'ল্‌মিন্ শাইআ ; ওয়া তারাল্ আর্‌দ্বা হামিদাতান্ ফাইজা আন্‌যাল্‌না আ'লাইহাল্

এবং তুমি জমীনকে দেখিতে পাও শুষ্ক কিন্তু যখন আমি উহার উপর পানি বর্ষণ করি,

الْمَآءَ اهْتَزَّتْ وَرَبَتْ وَاَنْۢبَتَتْ مِنْ كُلِّ زَوْجٍ بَهِيْجٍ ۝٥ ذٰلِكَ

মা আহ্‌তায্‌যাত্ ওয়া রাবাত্ ওয়া আম্‌বাতাত্ মিন্ কুল্লি যাওজিম্ বাহীজ্ব। ৬। জালিকা

উহা সজীব ও রসময় হয় এবং নানা রকম সুন্দর উদ্ভিদ উৎপন্ন করে। (৬) এইসব হয়

بِاَنَّ اللّٰهَ هُوَ الْحَقُّ وَاَنَّهٗ يُحْيِ الْمَوْتٰى وَاَنَّهٗ

বিআন্নাল্লাহা হুয়াল্ হাক্‌কু ওয়া আন্নাহু ইউহ্‌ইল্ মাওতা ওয়া আন্নাহু

এজন্য যে আল্লাহই পরিপূর্ণ সত্তা, তিনি মুরদাকে জিন্দা করেন,

عَلٰى كُلِّ شَيْءٍ قَدِيْرٌ ۝٧ وَّاَنَّ السَّاعَةَ اٰتِيَةٌ لَّا رَيْبَ

আ'লা কুল্লি শাইইন্ ক্বাদীর। ৭। ওয়া আন্নাছ্ ছাআ'তা আতিয়াতুল্ লা রাইবা

তিনিই সর্বশক্তিমান। (৭) কেয়ামত আসিবেই তাহাতে কোন সন্দেহ নাই

أَنْ يَعْلَمَهُ عُلَمَٰٓؤُا بَنِيٓ إِسْرَٰٓءِيلَ ط ١٩٨- وَلَوْ نَزَّلْنَٰهُ

আঁই ইয়া'লামাহু উ'লামা-উ বানী ইছ্‌রাইল্। ১৯৮। ওয়া লাউ নায্‌যাল্‌না-হু

যে, উহার সম্বন্ধে বানী-ইছ্‌রাইলের জ্ঞানীগণ জানে। (১৯৮) যদি আমি অবতীর্ণ করিতাম

---

عَلَىٰ بَعْضِ الْأَعْجَمِينَ لا ١٩٩- فَقَرَأَهُ عَلَيْهِم مَّا كَانُوا بِهِ مُؤْمِنِينَ ط

আ'লা বা'দ্বিল্ আ'জামীন্। ১৯৯। ফাক্বারা-আহু আ'লাইহিম্ মা কা-নূ বিহী মু'মিনীন্।

অন্য কোন ভাষা ভাষীর উপর। (১৯৯) এবং সে উহা তাহাদের নিকট পড়িয়া শুনাইত তথাপি উহারা ঈমান আনিত না।

---

٢٠٠- كَذَٰلِكَ سَلَكْنَٰهُ فِي قُلُوبِ الْمُجْرِمِينَ ط ٢٠١- لَا يُؤْمِنُونَ بِهِ

২০০। কাজা-লিকা ছালাক্‌নাহু ফী ক্বুলুবিল্ মুজ্‌রিমীন্। ২০১। লা-ইউ'মিনূনা বিহী

(২০০) এইরূপেই আমি গোনাহ্‌গারদের অন্তরে উহা প্রবিষ্ট করাইয়াছি। (২০১) তাহারা উহার প্রতি ঈমান আনিবে না

---

حَتَّىٰ يَرَوُا الْعَذَابَ الْأَلِيمَ لا ٢٠٢- فَيَأْتِيَهُم بَغْتَةً وَهُمْ لَا

হাত্তা ইয়ারাবুল্ আ'জা-বাল্ আলীম্। ২০২। ফাইয়া'তিইয়াহুম্ বাগ্‌তাতাঁউ ওয়াহুম্-লা

যতক্ষণ না তাহারা যন্ত্রনায়ক শাস্তি প্রত্যক্ষ করিবে। (২০২) অতঃপর হঠাৎ তাহাদের উপর উহা আসিবে আর তাহারা

---

يَشْعُرُونَ لا ٢٠٣- فَيَقُولُوا هَلْ نَحْنُ مُنظَرُونَ ط ٢٠٤- أَفَبِعَذَابِنَا

ইয়াশউ'রূন্। ২০৩। ফাইয়া ক্বুলু হাল্ নাহ্‌নু মুন্‌জারুন। ২০৪। আফাবিআজা-বিনা

বুঝিতে পারিবে না। (২০৩) তখন তাহারা বলিবে—আমাদিগকে কি অবকাশ দেওয়া হইবে?

(২০৪) কেন আমার শাস্তির জন্য

---

يَسْتَعْجِلُونَ ٥ ٢٠٥- أَفَرَءَيْتَ إِن مَّتَّعْنَٰهُمْ سِنِينَ لا ٢٠٦- ثُمَّ جَآءَهُم مَّا

ইয়াছ তা'জিলূন্। ২০৫। আফারা আইতা ইম্ মাত্তা'নাহুম্ ছিনীন্। ২০৬। ছুম্মা জা-আ হুম্ মা

তাহারা তাড়াতাড়ি করিতেছে? (২০৫) হে নবী। আপনি কি লক্ষ্য করিয়াছেন যদি আমি কতিপয় বৎসরের জন্য তাহাদিগকে পার্থিব সম্পদ দানও করি, (২০৬) পুনরায় তাহাদের প্রতি আসিয়া পড়ে যাহার সম্বন্ধে

---

(২০৪) আল্লাহর আজাব তাড়াতাড়ি আপতিত হউক বা যাহারা আল্লাহর নাফরমানী করিতেছে, তাহাদের উপর কেন আল্লাহর আজাব নাজিল হইতেছে না? এই ধরনের কামনা বা আকাঙ্খা করা ইসলামের বিধান মতে হারাম। কেননা কখন, কাহাকে আজাব দিবেন বা দিবেন না, তাহা আল্লাহর ইচ্ছার উপরই নির্ভরশীল। (তাকমেলায়ে শামী)

كَانُوا يُوعَدُونَ ۙ ٢٠٧- مَا أَغْنَىٰ عَنْهُم مَّا كَانُوا يُمَتَّعُونَ ۗ ٢٠٨- وَمَا

কানূ ইউআ'দূন্। ২০৭। মা-আগ্বনা আ'ন্হুম্ মা কা-নূ ইউমাত্তাউ'ন্। ২০৮। ওয়া মা
তাহাদিগকে ভয় প্রদর্শন করা হইতেছে। (২০৭) তবে তাহাদের সেই পার্থিব সম্পদ কোনই কাজে আসিবে না। (২০৮) আর

أَهْلَكْنَا مِن قَرْيَةٍ إِلَّا لَهَا مُنذِرُونَ ۛ ٢٠٩- ذِكْرَىٰ وقف وَمَا كُنَّا

আহ্লাক্না মিন্ ক্বার্ইয়াতিম্ ইল্লা লাহা মুন্জিরূন। ২০৯। জিক্‌রা ; ওয়া মা কুন্না
আমি প্রথমে কোন লোকালয়ে ভীতি প্রদর্শনকারী না পাঠাইয়া উহা বিনষ্ট করি না। (২০৯) ইহা উপদেষ্টা, আর আমি

ظَالِمِينَ ۝ ٢١٠- وَمَا تَنَزَّلَتْ بِهِ الشَّيَاطِينُ ۝ ٢١١- وَمَا يَنبَغِي لَهُمْ

জা-লিমীন। ২১০। ওয়া মা তানায্‌যালাত্‌ বিহিশ্‌ শাইয়া-ত্বীন। ২১১। ওয়া মা ইয়াম্‌বাগ্বী লাহুম্
অবিচারক নহি। (২১০) এবং ইহা শয়তানেরা আনে নাই। (২১১) এবং অনিবার উপযুক্ত তাহারা নয়

وَمَا يَسْتَطِيعُونَ ۝ ٢١٢- إِنَّهُمْ عَنِ السَّمْعِ لَمَعْزُولُونَ ۝ ٢١٣- فَلَا تَدْعُ

ওয়ামা ইয়াছ্‌তাত্বীউ'ন। ২১২। আন্নাহুম্ আনিছ্‌ ছাম্‌য়ি' লামা'যুলুন। ২১৩। ফালা তাদ্‌উ'
সক্ষমও নয়। (২১২) নিশ্চয় তাহারা উহা শুনিবার স্থান হইতে দূরে বিতাড়িত। (২১৩) অতএব হে নবী। আপনি ডাকিবেন না

مَعَ اللَّهِ إِلَٰهًا آخَرَ فَتَكُونَ مِنَ الْمُعَذَّبِينَ ۝ ٢١٤- وَأَنذِرْ

মাআ'ল্লাহি ইলাহান্ আ-খারা ফাতাকূনা মিনাল্ মুয়া'জ্জিবীন। ২১৪। ওয়া আন্জির
আল্লাহর সহিত অপরকে উপাস্যরূপে, তাহা হইলে আপনাকেও শাস্তি ভোগ করিতে হইবে। (২১৪) এবং আপনি খোদার আজাবের ভয় প্রদর্শন করুন

عَشِيرَتَكَ الْأَقْرَبِينَ ۙ ٢١٥- وَاخْفِضْ جَنَاحَكَ لِمَنِ اتَّبَعَكَ مِنَ

আ'শীরাতাকাল্ আক্বরাবীন। ২১৫। ওয়াখ্‌ফিদ্ব্‌ জানা-হাকা লিমানিত্তাবাআ'কা মিনাল্
আপনার নিকট আত্মিয়গণকে, (২১৫) এবং বিনয় নম্র ব্যবহার করুন আপনার অনুগত

الْمُؤْمِنِينَ ج ٢١٦- فَإِنْ عَصَوْكَ فَقُلْ إِنِّي بَرِيءٌ مِّمَّا تَعْمَلُونَ ج

মু'মিনীন। ২১৬। ফাইন্ আ'ছাউকা ফাকুল্ ইন্নী বারীউম্ মিম্মা তা'মালুন।
ঈমানদারগণের সহিত। (২১৬) অতঃপর তাহারা যদি আপনার কথা মান্য না করে তবে বলুন—তোমাদের কৃতকার্যের জন্য আমার দায়িত্ব নাই।

২১৭- وَتَوَكَّلْ عَلَى الْعَزِيزِ الرَّحِيمِ ۙ ٢١٨- الَّذِي يَرَاكَ حِينَ تَقُومُ ۙ

২১৭। ওয়া তাওয়াক্কাল্ আ'লাল্ আ'যীযির্ রাহীম। ২১৮। আল্লাজী ইয়ারা-কা হীনা তাকুম।
(২১৭) আর নির্ভর করুন পরাক্রমশালী দয়ালুর উপর। (২১৮) যিনি আপনাকে নামাজে দণ্ডায়মান অবস্থায় দেখেন,

২১৯- وَتَقَلُّبَكَ فِي السَّاجِدِينَ ۝ ٢٢٠- إِنَّهُ هُوَ السَّمِيعُ الْعَلِيمُ ۝ ٢٢١- هَلْ

২১৯। ওয়া তাক্বাল্লুবাকা ফিছ্ ছা-জিদীন। ২২০। ইন্নাহু হুওয়াছ্ ছামী-উ'ল আলীম। ২২১। হাল
(২১৯) এবং নামাজীদের সহিত আপনার অঙ্গচালনা করুণ (২২০) নিশ্চয় তিনি শ্রবণকারী জ্ঞাতা।

أُنَبِّئُكُمْ عَلَى مَنْ تَنَزَّلُ الشَّيٰطِينُ ۝ ط ٢٢٢- تَنَزَّلُ عَلَى

উনাব্বিউকুম্ আলা-মান্ তানায্যালুশ শাইয়া-ত্বীন। ২২২। তানায্যালু আ'লা
(২২১) বলুন, আমি কি বলিয়া দিব যে, কাহাদের নিকট শয়তানেরা আসে? (২২২) তাহারা আসে

كُلِّ أَفَّاكٍ أَثِيمٍ ۙ ٢٢٣- يُلْقُونَ السَّمْعَ وَأَكْثَرُهُمْ كٰذِبُونَ ۝

কুল্লি আফ্ফাকিন্ আছীম্। ২২৩। ইউল্কুনাছ্ ছাম্আ' ওয়া আক্ছারুহুম্ কা-জিবুন্।
প্রত্যেক অসৎ ও মিথ্যাবাদীর নিকট। (২২৩) আসিয়া জানায় তাহাদের শ্রুত কথাগুলি আর তাহাদের অধিকাংশই মিথ্যাবাদী।

٢٢٤- وَالشُّعَرَاءُ يَتَّبِعُهُمُ الْغَاوٗنَ ۝ ط ٢٢٥- أَلَمْ تَرَ أَنَّهُمْ فِي

২২৪। ওয়াশ্ শুআ'রা-উ ইয়াত্তাবিউ' হুমুল্ গ্বাবুন্। ২২৫। আলাম্ তারা আনাহুম্-ফী
(২২৪) এবং কবিগণ পথভ্রষ্টরাই তাহাদিগকে অনুসরণ করে। (২২৫) আপনি কি লক্ষ্য করেন নাই যে, নিশ্চয় তাহারা

كُلِّ وَادٍ يَهِيمُونَ ۝ ۙ ٢٢٦- وَأَنَّهُمْ يَقُولُونَ مَا لَا يَفْعَلُونَ ۝

কুল্লি ওয়া-দিʼই ইয়াহীমূন্। ২২৬। ওয়া আন্নাহুম্ ইকুলুনা মা লা ইয়াফ্আ'লুন্।
প্রত্যেক কল্পনার মাঠে ভ্রান্তভাবে বিচরণ করে। (২২৬) এবং নিশ্চয় তাহারা যাহা বলে তাহা করে না,

(২২০) আল্লাহ তাআলা সবকিছু জানেন এবং শুনেন। এই জগতে মানুষ যখন যেখানে, যে অবস্থায়, যে কোন চিন্তা, কাজ বা অনুষ্ঠান করে, আল্লাহ তাহা জানেন। আল্লাহর জানার বাহিরে কোন কিছুই সংগঠিত হয় না। মানুষ যাহা-গোপন করিতে চায়, প্রকৃত পক্ষে আল্লাহর নিকট তাহা গোপন থাকে না। এই সতর্কবাণীর পরেও যারা আল্লাহর নাফরমানী করিতে চায়, তাহাদের কোন রকম মুক্তির আশা করা বৃথা। ( কাশ্শাক )

٢٢٧- اِلَّا الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ وَذَكَرُوا اللّٰهَ كَثِيْرًا

২২৭। ইল্লাল্লাজীনা আ'মানূ ওয়া আ'মিলুছ ছালিহা-তি ওয়াজাকারুল্লাহা কাছীর'াউ

(২২৭) কিন্তু যাহারা ধর্ম্ম বিশ্বাস ও সৎকার্য করে এবং আল্লাহ্‌কে অধিক পরিমাণে স্মরণ করে

وَّانْتَصَرُوْا مِنْۢ بَعْدِ مَا ظُلِمُوْا ؕ وَسَيَعْلَمُ الَّذِيْنَ ظَلَمُوْٓا اَىَّ

ওয়ান্‌তাছারূ মিন্ বা'দি মা জুলিমূ ওয়া ছাইয়া'লামুল্লাজীনা জালামূ আই-ইয়া

এবং অত্যাচারিত হইবার পর প্রতিশোধ গ্রহণ করে এবং অত্যাচারীরা ইহা সত্বর জানিবে যে

مُنْقَلَبٍ يَّنْقَلِبُوْنَ ع

মুন্‌কালাবি'ই ইয়ান্‌কালিবুন।

তাহারা কোন স্থানে পার্শ্ব পরিবর্তন করিবে।

ع ১১ — ১১ রুকু

ছুরায়ে—আন্‌নাম্‌লু
ইহা মদীনায় অবতীর্ণ

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○

বিছ্‌মিল্লাহির্ রাহ্‌মানির্ রাহীম
অতি দয়াময় ও পরম কৃপাময় আল্লাহ্‌র নামে।

এই ছুরায় ৭ রুকু
ও ৯৩ আয়াত।

١- طٰسٓ قف تِلْكَ اٰيٰتُ الْقُرْاٰنِ وَكِتَابٍ مُّبِيْنٍ لا ٢- هُدًى وَّ

১। ত্বা-ছীন্, তিল্‌কা আ-ইয়া-তুল্ কুরআ-নি ওয়া কিতা-বিম্ মুবীন। ২। হুদাউ ওয়া

(১) ত্বা-ছী-ন্-ইহা কিতাব-ও কোরআনের কতিপয় স্পষ্ট আয়াত। (২) পথ প্রদর্শক

بُشْرٰى لِلْمُؤْمِنِيْنَ لا ٣- الَّذِيْنَ يُقِيْمُوْنَ الصَّلٰوةَ وَيُؤْتُوْنَ الزَّكٰوةَ

বুশ্‌রা লিল্ মু'মিনীন্। ৩। আল্লাজীনা ইউ'কীমূনাছ্ ছালা-তা ওয়া ইউ'তূনায্‌যাকা-তা

এবং বিশ্বাসীদের জন্য সুসংবাদ। (৩) যাহারা নামাজ প্রতিষ্ঠাকারী ও জাকাত প্রদানকারী।

وَهُمْ بِالْاٰخِرَةِ هُمْ يُوْقِنُوْنَ ○ ٤- اِنَّ الَّذِيْنَ لَا يُؤْمِنُوْنَ

ওয়া হুম্ বিল্ আ-খিরাতি হুম্ ইউক্বিনুন। ৪। ইন্নাল্লাজীনা লা ইউ'মিনুনা

এবং তাহারা পরকালে দৃঢ় বিশ্বাসী। (৪) নিশ্চয় যাহারা পরকালের প্রতি বিশ্বাসী নহে

(২) যাহারা মুমিন নয়, তাহাদের জন্য এই কোরআন খোশ খবর নহে। কেননা যার মধ্যে নিম্নলিখিত তিন গুণ পাওয়া না যাইবে, তাহার জন্য কোআনের হেদায়েত কোন কাজে আসিবে না। (১) নামাজ কায়েম করা (২) জাকাত প্রদান করা, এবং (৩) আখেরাতকে বিশ্বাস করা। ( খাজেন )

بِالْاٰخِرَةِ زَيَّنَّا لَهُمْ اَعْمَالَهُمْ فَهُمْ يَعْمَهُوْنَ ط ٥- اُولٰٓئِكَ

বিল্ আ-খিরাতি যাই ইয়ান্না লাহুম্ আ'মা-লাহুম্ ফাহুম্ ইয়া'মাহূন্। ৫। উলা-য়িকাল্

আমি তাহাদের কার্যসমূহকে তাহাদের জন্য বাহ্যতঃ মনোরম করিয়াছি কাজেই তাহারা মুগ্ধ হইয়া বিচরণ করিতেছে। (৫) তাহাদেরই

اَلَّذِيْنَ لَهُمْ سُوْٓءُ الْعَذَابِ وَهُمْ فِى الْاٰخِرَةِ هُمُ الْاَخْسَرُوْنَ ۝

লাজীনা লাহুম্ ছু-উল আজা-বি ওয়াহুম্ ফিল্ আ-খিরাতি হুমুল আখ্ছারূন।

জন্য ভয়াবহ শাস্তি এবং তাহারাই পরকালে অতিশয় ক্ষতিগ্রস্ত হইবে।

٦- وَاِنَّكَ لَتُلَقَّى الْقُرْاٰنَ مِنْ لَّدُنْ حَكِيْمٍ عَلِيْمٍ ۝

৬। ওয়া ইন্নাকা লাতুলাক্ক্বাল কুর্আ-না মিল্লাহুন্ হাকীমিন্ আ'লীম।

(৬) এবং নিশ্চয় হে নবী আপনাকে বিজ্ঞ ও মহাজ্ঞানীর পক্ষ হইতে কোরআন প্রদান করা হইতেছে।

٧- اِذْ قَالَ مُوْسٰى لِاَهْلِهٖٓ اِنِّىْٓ اٰنَسْتُ نَارًا ط سَاٰتِيْكُمْ مِّنْهَا

৭। ইজ্ ক্বা-লা মূছা লিআহ্লিহী ইন্নী আ-নাছ্তু নারা; ছাআ-তীকুম্ মিন্হা

(৭) জ্ঞানীলোকদিগকে এই ঘটনা বলুন যে, যখন মুসা তাহার পরিজনকে বলিলেন—আমি অগ্নি দেখিয়াছি। আমি এখনই তোমাদের নিকট আনিব

بِخَبَرٍ اَوْ اٰتِيْكُمْ بِشِهَابٍ قَبَسٍ لَّعَلَّكُمْ تَصْطَلُوْنَ ۝

বি খাবারিন্ আউ আ-তীকুম্ বিশিহা-বিন্ ক্বাবাছিল্ লাআ'ল্লাকুম তাছ্ত্বালুন।

তথাকার সংবাদ অথবা জ্বলন্ত অগ্নিশিখা এই জন্য যে, তোমরা উত্তাপ লইতে পার।

٨- فَلَمَّا جَآءَهَا نُوْدِىَ اَنْۢ بُوْرِكَ مَنْ فِى النَّارِ وَمَنْ حَوْلَهَا ط

৮। ফালাম্মা জা-আহা নুদিইয়া আম্বুরিকা মান্ ফিন্ না-রি ওয়া মান্ হাউলাহা;

(৮) অতঃপর মূসা যখন উহার নিকট আসিলেন শব্দ হইল বরকত হউক এই অগ্নিতে যাহা আছে এবং যে উহার চতুঃপার্শ্বে আছে।

وَسُبْحٰنَ اللّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ ۝ ٩- يٰمُوْسٰىٓ اِنَّهٗٓ اَنَا اللّٰهُ

ওয়া ছুব্হা-নাল্লাহি রাব্বিল আ'-লামীন। ৯। ইয়া মূছা ইন্নাহু আনাল্লাহুল্

আর সারা জগতের প্রতিপালক হইতেছেন পবিত্র। (৯) হে মূসা। নিশ্চয় আমিই আল্লাহ্

الْعَزِيْزُ الْحَكِيْمُ ۙ ١٠- وَاَلْقِ عَصَاكَ ط فَلَمَّا رَاٰهَا تَهْتَزُّ

আ'যিযুল্ হাকীম্। ১০। ওয়া আল্কি আ'ছা-কা ; ফালাম্মা রাআ-হা তাহ্তায্যু

পরাক্রমশালী ও সুবিজ্ঞ। (১০) এবং আপনি নিজের লাঠি নিক্ষেপ করুন। অতঃপর তিনি যখন দেখিলেন উহাকে চলন্ত

كَاَنَّهَا جَآنٌّ وَّلّٰى مُدْبِرًا وَّلَمْ يُعَقِّبْ ط يٰمُوْسٰى

কাআন্নাহা জা-ন্নুঁউ ওয়াল্লা মুদ্বিরাঁউ ওয়ালাম্ ইউআ'ক্কিব্ ; ইয়া মুছা

সর্পরূপে তখন পশ্চাৎ ফিরিয়া পালাইলেন এমনকি পিছনের দিকেও তাকাইলেন না ; আমি বলিলাম হে মূসা।

لَا تَخَفْ قف اِنِّىْ لَا يَخَافُ لَدَىَّ الْمُرْسَلُوْنَ ق صلے ١١- اِلَّا مَنْ ظَلَمَ

লা তাখাফ্, ইন্নী লা ইয়াখাফু লাদাইইয়াল্ মুর্ছালুন। ১১। ইল্লা মান্ জালামা

তুমি ভয় করিও না, নিশ্চয় আমার দরবারে রাসূলগণ ভয় পায় না। (১১) কিন্তু যে ব্যক্তি ত্রুটি করে

ثُمَّ بَدَّلَ حُسْنًا بَعْدَ سُوْٓءٍ فَاِنِّىْ غَفُوْرٌ رَّحِيْمٌ ٥ ١٢- وَاَدْخِلْ

ছুম্মা বাদ্দালা হুছ্নাম্ বা'দা ছূইন্ ফাইন্নী গাফুরুর্ রাহীম। ১২। ওয়া আদ্খিল

পুনরায় মন্দ কার্যের পর উহা সৎকার্যে পরিবর্ত্তিত করিল, নিশ্চয় আমি ক্ষমাকারী দয়ালু। (১২) এবং প্রবেশ করান

يَدَكَ فِىْ جَيْبِكَ تَخْرُجْ بَيْضَآءَ مِنْ غَيْرِ سُوْٓءٍ قف فِىْ تِسْعِ

ইয়াদাকা ফী জাইবিকা তাখ্রুজ বাইদ্বা-আ মিম্ গাইরি ছুইন্, ফী তিছয়ি'

আপনার হস্ত গাত্রাবাসের ভিতর বাহির হইবে ত্রুটিহীন উজ্জ্বলরূপে ; নয়টি নিদর্শনের শামিল

اٰيٰتٍ اِلٰى فِرْعَوْنَ وَقَوْمِهٖ ط اِنَّهُمْ كَانُوْا قَوْمًا فٰسِقِيْنَ ٥

আ-ইয়া-তিন্ ইলা-ফিরআউনা ওয়া কাউমিহী ; ইন্নাহুম্ কা-নু কাউমান্ ফা-ছিক্বীন্।

যাহা ফেরাউন ও তাহার সম্প্রদায়ের নিকট উপস্থাপিত করা হইতেছে। নিশ্চয় তাহারা আদেশ অমান্যকারী সম্প্রদায়।

(১১) এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, কিব্তী বংশের কিছু সংখ্যক লোক ফেরাউনের ধ্বংসের পরে হজরত মূসার (আঃ) উপর ঈমান আনয়ন করিয়াছিল। তাহারাই ছিল প্রকৃত ভাগ্যবান। তাহারা ঈমান আনয়নের ফলে আল্লাহ তাআলা তাহাদের অপরাধ ক্ষমা করিয়াছিলেন। ( মাদারেক )

١٣- فَلَمَّا جَاۤءَتْهُمْ اٰيٰتُنَا مُبْصِرَةً قَالُوْا هٰذَا سِحْرٌ مُّبِيْنٌ ۚ ۝

১৩। ফালাম্মা জ্বা-আত্‌হুম্ আ ইয়া-তিনা মুবছিরাতান্ ক্বা-লূ হা-জা ছিহ্‌রুম্ মুবীন।

(১৩) তারপর যখন তাহাদের নিকট চক্ষু উন্মিলনকারী আমার নিদর্শনসমূহ আসিল তাহারা বলিল— ইহা স্পষ্ট যাদু।

١٤- وَجَحَدُوْا بِهَا وَاسْتَيْقَنَتْهَاۤ اَنْفُسُهُمْ ظُلْمًا وَّعُلُوًّا ۗ فَانْظُرْ

১৪। ওয়া জাহাদু বিহা ওয়াছ্‌তাইকানাত্‌হা আন্‌ফুছুহুম্ জুল্‌মাঁউ ওয়া উ'লুউওয়া ; ফান্‌জুর

(১৪) তাহাদের অন্তর দৃঢ় বিশ্বাস করিল তথাপি তাহারা অত্যাচার ও গর্ব্ব করিয়া উহা অস্বীকার করিল। অতএব লক্ষ্য কর

كَيْفَ كَانَ عَاقِبَةُ الْمُفْسِدِيْنَ ۝ ع ١٥- وَلَقَدْ اٰتَيْنَا دَاوٗدَ ع ১

কাইফা কা-না আ'ক্বিবাতুল্ মুফ্‌ছিদীন। ع ১৫। ওয়ালাক্বাদ্ আ-তাইনা দাউদা —

ছুষ্কৃতিকারীদের পরিণাম ফল কিরূপ হইয়াছিল। (১৫) এবং আমি নিশ্চয় প্রদান করিলাম দাউদ ১ রুকু

وَسُلَيْمٰنَ عِلْمًا ۚ وَقَالَا الْحَمْدُ لِلّٰهِ الَّذِيْ فَضَّلَنَا

ওয়া ছুলাইমা-না ইল্‌মা, ওয়াক্বা-লাল হাম্‌দু লিল্লাহিল্লাজী ফাদ্দ্বালানা

ও সুলাইমানকে ইহ-পরকালের জ্ঞান। এবং তাঁহারা উভয়ে বলিলেন—সকল প্রশংসা আল্লাহ্ তায়ালারই জন্য, যিনি আমাকে শ্রেষ্ঠত্ব প্রদান করিয়াছেন

عَلٰى كَثِيْرٍ مِّنْ عِبَادِهِ الْمُؤْمِنِيْنَ ۝ ١٦- وَوَرِثَ سُلَيْمٰنُ دَاوٗدَ

আ'লা কাছীরিম্ মিন্ ই'বা দিহিল মু'মিনীন। ১৬। ওয়া ওয়ারিছা ছুলাইমা-না দাউদা

তাঁহার অধিকাংশ ধর্ম্মবিশ্বাসী বান্দাদের উপর। (১৬) এবং সুলাইমান দাউদের স্থলাভিষিক্ত হইলেন

وَقَالَ يٰۤاَيُّهَا النَّاسُ عُلِّمْنَا مَنْطِقَ الطَّيْرِ وَاُوْتِيْنَا

ওয়া কা-লা ইয়া আইয়্যুহান্নাছু উ'ল্লিম্‌না মান্‌ত্বিকাত্ত্বাইরা ওয়া উতী-না

এবং সুলাইমান বলিলেন—হে লোকসকল। আমাদিগকে পক্ষীর বুলিও শিক্ষা দেওয়া হইয়াছে এবং প্রদান করা হইয়াছে আমাদিগকে

مِنْ كُلِّ شَيْءٍ ۗ اِنَّ هٰذَا لَهُوَ الْفَضْلُ الْمُبِيْنُ ۝ ١٧- وَحُشِرَ

মিন্ কুল্লি শাইইন্, ইন্না হা-জা লাহুওয়াল ফাদ্বলুল্ মুবীন। ১৭। ওয়া হুশিরা

প্রত্যেক প্রকারের বস্তু ; নিশ্চয় ইহা তাঁহার প্রকাশ্য অনুগ্রহ। (১৭) এবং একত্রিত করা হইল

لِسُلَيْمٰنَ جُنُودُهُ مِنَ الْجِنِّ وَالْإِنْسِ وَالطَّيْرِ فَهُمْ يُوزَعُونَ ○

লিছুলাইমা-না জুনূদাহূ মিনাল্ জিন্নি ওয়াল্ ইন্‌ছি ওয়াত্ত্বাইরি ফাহুম্ ইউযাউ'ন।
সুলাইমানের পরিদর্শনের জন্য তাঁহার সৈন্যসমূহ—জ্বিন, মানব ও পক্ষী পর্যন্ত সারিবদ্ধভাবে দাঁড় করান হইল।

১৮- حَتّٰىٓ إِذَآ أَتَوْا عَلٰى وَادِ النَّمْلِ ۙ قَالَتْ نَمْلَةٌ يّٰٓأَيُّهَا

১৮। হাত্তা ইজা আ-তাউ আ'লা ওয়াদিন্ নাম্‌লি, ওয়া ক্বা-লাত্ নামলাতুঁই ইয়া-আইয়ুহান্
(১৮) এমন কি যখন তাহারা পিপীলিকার মাঠে আসিল তখন একটি পিপীলিকা বলিল—হে পিপীলিকা সকল,

النَّمْلُ ادْخُلُوا مَسٰكِنَكُمْ ۚ لَا يَحْطِمَنَّكُمْ سُلَيْمٰنُ وَجُنُودُهُ ۙ

নামলুদ্ খুল্ মাছা-কিনাকুম্, লা ইয়াহ্‌ত্বিমান্নাকুম্ ছুলাইমা-নু ওয়া জুনূদাহু,
তোমরা নিজ নিজ আবাসে প্রবেশ কর, যাহাতে সুলাইমান ও তাহার সৈন্যগণ তোমাদিগকে পদদলিত না করে

وَهُمْ لَا يَشْعُرُونَ ○ ১৯- فَتَبَسَّمَ ضَاحِكًا مِّنْ قَوْلِهَا وَقَالَ رَبِّ

ওয়া-হুম্ লা ইয়াশ্‌উ'রূন্। ১৯। ফাতাবাছ্‌ছামা দ্বা হিকাম্ মিন্ কাউলিহা ওয়া ক্বা-লা রাব্বি
অজ্ঞাতভাবে। (১৯) পিপীলিকার কথায় তিনি সানন্দে হাসিলেন এবং বলিলেন—হে আমার প্রতিপালক!

أَوْزِعْنِىٓ أَنْ أَشْكُرَ نِعْمَتَكَ الَّتِىٓ أَنْعَمْتَ عَلَىَّ وَعَلٰى

আউ যি'নী আন্ আশ্‌কুরা নি'মাতাকাল্লাতী আন্‌আ'ম্‌তা আ'লাই ইয়া ওয়া আ'লা
আমাকে শক্তি প্রদান করুন যাহাতে আমার প্রতি আপনার প্রদত্ত দানসমূহের কৃতজ্ঞতা প্রকাশ করিতে পারি এবং

وَالِدَىَّ وَأَنْ أَعْمَلَ صٰلِحًا تَرْضٰهُ وَأَدْخِلْنِى بِرَحْمَتِكَ

ওয়া-লিদাই ইয়া ওয়া আন্ আ'মালা ছা-লিহান্ তার্‌দ্বা-হু ওয়া আদ্‌খিল্‌নী বিরাহ্‌মাতিকা
যাহা আমার পিতা-মাতার প্রতি তাহারও এবং এমন ভাল কাজ করিতে পারি যাহাতে আপনি সন্তুষ্ট হইবেন ও অনুগ্রহ করিয়া পরিগণিত করুন আমাকে

فِى عِبَادِكَ الصّٰلِحِينَ ○ ২০- وَتَفَقَّدَ الطَّيْرَ فَقَالَ مَالِىَ لَآ

ফী ইবা-দিকাছ্ ছা-লিহীন্। ২০। ওয়া তাফাক্বক্বাদাত্ ত্বাইরা ফাক্বা-লা মা-লিইয়া লা
আপনার নেককার বান্দাদের মধ্যে। (২০) এবং তিনি পক্ষীদের খোঁজ লইলেন অতঃপর বলিলেন কি ব্যাপার!

(১৯) হজরত সুলাইমান পাখীর এবং কীট পতঙ্গের ভাষার উপরও দক্ষতা রাখিতেন। ইহা ছিল আল্লাহ প্রদত্ত মোজেজা। কেননা পাখী ও কীট পতঙ্গের ভাষা সম্বন্ধে ওয়াকিফ হাল হওয়া একটি বিশেষ গুণ। এইগুণের সঙ্গে অন্য কেহ গুণান্বিত হইতে পারে নাই। (বুরহান)

اَرَى الْهُدْهُدَ ۖ اَمْ كَانَ مِنَ الْغَآئِبِيْنَ ○ ٢١- لَاُعَذِّبَنَّهٗ

আরাল্ হুদ্‌হুদা, আম্ কা-না মিনাল্ গা-ইবীন্। ২১। লাউআ'জ্‌জিবান্নাহু
'হুদহুদ'কে দেখিতেছি না, সে কি তবে অনুপস্থিত। (২১) নিশ্চয় আমি তাকে ভীষণ

عَذَابًا شَدِيْدًا اَوْ لَاَاذْبَحَنَّهٗۤ اَوْ لَيَاْتِيَنِّيْ

আজা-বান্ শাদীদান্ আউ লাআজ্‌বাহান্নাহু আউ লাইয়া'তিইয়ান্নী
শাস্তি দিব অথবা নিশ্চয় আমি তাহাকে জবেহ্ করিব নচেৎ সে আমার নিকট তাহার নির্দ্দোষিতার

بِسُلْطٰنٍ مُّبِيْنٍ ○ ٢٢- فَمَكَثَ غَيْرَ بَعِيْدٍ فَقَالَ اَحَطْتُّ

বিছুল্‌ত্বা-নিম্ মুবীন। ২২। ফামাকাছা গাইরা বাঈ'দিন্ ফাকা-লা আহাত্তু
স্পষ্ট কারণ অনয়ন করুক। (২২) হুদহুদ অনতিবিলম্বে উপস্থিত হইয়া বলিল—আমি জ্ঞাত হইয়াছি

بِمَا لَمْ تُحِطْ بِهٖ وَجِئْتُكَ مِنْ سَبَاٍ بِنَبَاٍ يَّقِيْنٍ ○ ٢٣- اِنِّيْ

বিমা লাম্ তুহিত্ব্‌বিহী ওয়াজি'তুকা মিন্ ছাবাইম্ বিনাবাই ইয়াকীন। ২৩। ইন্নী
এমন বিষয় যাহা এখনও আপনি জ্ঞাত নহেন এবং আমি 'ছাব' শহরের এক সুনিশ্চিত সংবাদ আনিয়াছি। (২৩) নিশ্চয়

وَجَدْتُّ امْرَاَةً تَمْلِكُهُمْ وَاُوْتِيَتْ مِنْ كُلِّ شَيْءٍ وَّلَهَا

ওয়াজাদ্‌তুম্‌রাআতান্ তাম্‌লিকুহুম্ ওয়া উতিইয়াত্ মিন্ কুল্লি শাইইউ ওয়ালাহা
আমি তথায় এমন একজন স্ত্রী-লোককে দেখিয়াছি যিনি তাহাদের রাণী এবং তাঁহাকে প্রত্যেক প্রকারের বস্তু দেওয়া হইয়াছে আরও তাঁহার আছে

عَرْشٌ عَظِيْمٌ ○ ٢٤- وَجَدْتُّهَا وَقَوْمَهَا يَسْجُدُوْنَ لِلشَّمْسِ

আর্‌শুন্ আ'জীম্। ২৪। ওয়া জ্বাদ্‌তুহা ওয়া কাউমাহা ইয়াছ্‌জুদুনা লিশ্‌শাম্‌ছি
এক প্রকাণ্ড সিংহাসন। (২৪) এবং আমি তাঁহাকে ও তাঁহার সম্প্রদায়কে সেজ্‌দা করিতে দেখিয়াছি সূর্য্যকে

مِنْ دُوْنِ اللّٰهِ وَزَيَّنَ لَهُمُ الشَّيْطٰنُ اَعْمَالَهُمْ فَصَدَّهُمْ

মিন্ দুনিল্লাহি ওয়া যাই ইয়ানা লাহুমুশ্ শাইত্বা নু আ'মা-লাহুম্ ফাছাদ্দাহুম্
আল্লাহকে ছাড়িয়া, এবং শয়তান তাহাদের কার্যসমূহকে মনোরমরূপে সাজাইয়া রাখিয়াছে অতঃপর তাহাদের গতিরোধ করিয়াছে

(২৩) এই আয়াতের দ্বারা স্পষ্টতঃই প্রতিমান হয় যে, হজরত সুলাইমানের রাজত্ব সমগ্র পৃথিবী ব্যাপী পরিব্যাপ্ত ছিল না। বস্তুতঃ যতটুকু স্থানে মানুষ ও জ্বিনের বসতি ছিল, ততটুকু স্থানের উপরই তাঁহার অধিকার প্রতিষ্ঠিত ছিল। (খাজেন)

সেজ্‌দাহ্‌

عَنِ السَّبِيْلِ فَهُمْ لَا يَهْتَدُوْنَ ۙ ٢٥- اَلَّا يَسْجُدُوْا لِلّٰهِ الَّذِىْ

আ'নিছ্‌ ছাবীলি ফাহুম্‌ লা ইয়াহ্‌তাদূনূ। ২৫। আল্লা ইয়াছ্‌জুদু লিল্লাহিল্লাজী

সৎপথ হইতে কাজেই তাহারা সৎপথ পায় না। (২৫) কেন তাহারা আল্লাহ্‌ তায়ালার উদ্দেশ্যে সেজ্‌দা করে না যিনি

---

يُخْرِجُ الْخَبْءَ فِى السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَيَعْلَمُ مَا تُخْفُوْنَ

ইয়াখ্‌রুজুল খাব্‌আ ফিছ্‌ ছামা-ওয়া-তি ওয়াল আর্‌দ্বি ওয়া ইয়া'লামু মা তুখ্‌ফুনা

পৃথিবী ও আকাশের গুপ্ত বস্তুকে প্রকাশ করেন এবং তোমরা যাহা গোপনে বা প্রকাশ্যে কর তাহা

---

وَمَا تُعْلِنُوْنَ ٥ ٢٦- اَللّٰهُ لَآ اِلٰهَ اِلَّا هُوَ رَبُّ الْعَرْشِ

ওয়া মা তু'লিনুন। ২৬। আল্লাহু লা ইলা-হা ইল্লা হুওয়া রাব্বুল আর্‌শিল্‌

তিনি জানেন। (২৬) আল্লাহ্‌ তায়ালা ব্যতীত আর কেহই উপাস্য নাই এবং তিনিই অধিকারী অত্যুচ্চ

---

الْعَظِيْمِ ٥ ٢٧- قَالَ سَنَنْظُرُ اَصَدَقْتَ اَمْ كُنْتَ مِنَ الْكٰذِبِيْنَ ٥

আ'জীম। ২৭। ক্বালা ছানান্‌জুরু আছাদ্দাক্‌তা আম্‌ কুন্‌তা মিনাল কা-জিবীন।

আরশের। (২৭) তিনি বলিলেন—এখনই আমরা দেখিব যে, তুমি সত্য বলিতেছ অথবা মিথ্যা।

---

٢٨- اِذْهَبْ بِّكِتٰبِىْ هٰذَا فَاَلْقِهْ اِلَيْهِمْ ثُمَّ تَوَلَّ عَنْهُمْ

২৮। ইজ্‌হাব্‌ বিকিতা-বী হা-জা ফাআল্‌ক্বিহ্‌ ইলাইহিম্‌ ছুম্মা তাওয়াল্লা আ'ন্‌হুম্‌

(২৮) তুমি আমার এই পত্র লইয়া যাও তৎপরে তাহাদিগকে দাও এবং ফিরিয়া আসিও তাহাদের কাছ হইতে

---

(২৮) হজরত সুলাইমান (আঃ) রাণী বিলকিছ-এর নিকট পত্র লিখিলেন। এই পত্রও ছিল তাঁহার মোজেজা। এই পত্রে ২১ টি অক্ষর এবং ৫ টি শব্দ। দুনিয়ার কোন পণ্ডিত ব্যক্তি ২১ অক্ষরে ও ৫ শব্দে অদ্যাবধি কোন পত্র রচনা করিতে পারে নাই, এবং কেয়ামত পর্যন্ত চেষ্টা করিলেও পারিবে না। ২১টি অক্ষরের মধ্যে ৩টি নোক্‌তাওয়ালা আর বাকী ১৮টি নোক্‌তা হীন অক্ষর। ৫টি শব্দে মনের সম্পুর্ণ ভাব প্রকাশ করা কাহারও পক্ষে সম্ভব নহে। ( মানাকেউল কোরআন )

فَانْظُرْ مَاذَا يَرْجِعُوْنَ ۝ ٢٩- قَالَتْ يٰۤاَيُّهَا الْمَلَؤُا اِنِّىْۤ

ফান্‌জুর মা-জা ইয়ারজিঊ'ন্। ২৯। ক্বা-লাত্ ইয়া আইয়্যুহাল্ মালাউ ইন্নী
অতঃপর দেখ তাহারা কি উত্তর দেয়। (২৯) তিনি উহা পড়িয়া বলিলেন—হে পরিষদবর্গ।

اُلْقِىَ اِلَىَّ كِتٰبٌ كَرِيْمٌ ۝ ٣٠- اِنَّهٗ مِنْ سُلَيْمٰنَ وَاِنَّهٗ

উল্‌ক্বিইয়া ইলাইয়্যা কিতা-বুন কারীম। ৩০। ইন্নাহু মিম্ ছুলাইমা-না ওয়া ইন্নাহূ
আমাকে এক সম্মানিত আদেশপত্র দেওয়া হইয়াছে। (৩০) উহা সুলাইমানের তরফ হইতে আর উহাতে

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝ ٣١- اَلَّا تَعْلُوْا عَلَىَّ وَاْتُوْنِىْ مُسْلِمِيْنَ ع

বিস্‌মিল্লাহির রাহ্‌মানির্ রাহীম। ع ৩১। আল্লা তা'লূ আ'লাইয়্যা ওয়া আ-তূনী মুছ্‌লিমীন। ع ২ — ২ রুকু
আছে—পরম দায়ালু ও কৃপাময় আল্লাহ্ তায়ালার নামে আরম্ভ করিতেছি। (৩১) তোমরা আমার অবাধ্য হইও না এবং অনুগতরূপে আমার নিকট উপস্থিত হও'।

٣٢- قَالَتْ يٰۤاَيُّهَا الْمَلَؤُا اَفْتُوْنِىْ فِىْۤ اَمْرِىْ ج مَا كُنْتُ

৩২। ক্বা-লাত্ ইয়া আইয়্যুহাল্ মালাউ আফ্‌তূনী ফী আম্‌রী, মা কুন্‌তু
(৩২) বিল্‌কীছ বলিলেন—হে পরিষদবর্গ। আমার এই ব্যাপারে আপনাদের অভিমত জ্ঞাপন করুন, আমি

قَاطِعَةً اَمْرًا حَتّٰى تَشْهَدُوْنِ ۝ ٣٣- قَالُوْا نَحْنُ اُولُوْا قُوَّةٍ وَّاُولُوْا

কা ত্বিআ'তান্ আম্‌রান্ হাত্তা তাশ্‌হাদুন। ৩৩। ক্বা-লূ নাহ্‌নু উলূ ক্বুউওয়াতি'উ ওয়া উলূ
আপনাদের অনুপস্থিতিতে কোন বিষয় মীমাংসা করি না। (৩৩) তাহারা বলিল—আমরা খুব শক্তিশালী ও

بَاْسٍ شَدِيْدٍ ۵ وَّالْاَمْرُ اِلَيْكِ فَانْظُرِىْ مَاذَا تَاْمُرِيْنَ ۝ ٣٤- قَالَتْ

বা'ছিন্ শাদীদিন্ ওয়াল্ আম্‌রু ইলাইকি ফান্‌জুরী মা-জা তা'মুরীন্। ৩৪। ক্বা-লাত্
যুদ্ধে পটু আপনার ইচ্ছারই উপর নির্ভর, তবে আপনি যাহা আদেশ করিবেন তাহার ফলাফল লক্ষ্য করিবেন। (৩৪) তিনি বলিলেন—

اِنَّ الْمُلُوْكَ اِذَا دَخَلُوْا قَرْيَةً اَفْسَدُوْهَا وَجَعَلُوْۤا اَعِزَّةَ

ইন্নাল্ মুলুকা ইজা দাখালূ ক্বারইয়াতান্ আফ্‌ছাদুহা ওয়া জ্বাআ'লূ আয়ি'য্‌য্‌াতা
যখন কোন রাজা বলপুর্ব্বক কোন শহরে প্রবেশ করে তখন উহাকে ভুমিস্মাৎ করে এবং সম্মানিগণকে

اَهْلِهَاۤ اَذِلَّةً ج وَكَذٰلِكَ يَفْعَلُوْنَ ۝ ٣٥- وَاِنِّىْ مُرْسِلَةٌ

আহ্‌লিহা আজিল্লাহ্, ওয়া কাজা-লিকা ইয়াফ্‌আ'লুন্। ৩৫। ওয়া ইন্নী মুরছি-লাতুন্
অপমানিত করে। তাহারা এইরূপই করিয়া থাকে। (৩৫) আমি দূত পাঠাইয়া দেখিব

إِلَيْهِم بِهَدِيَّةٍ فَنَاظِرَةٌ بِمَ يَرْجِعُ الْمُرْسَلُونَ ۝

ইলাইহিম্ বিহাদিইয়্যাতিন্ ফানা-জিরাতুম্ বিমা ইয়ার্‌জ্বিউ'ল্ মুর্‌ছালুন্।

তাঁহাদের নিকট উপ-ঢৌকনসহ সে কি উত্তর লইয়া আসে।

---

٣٦- فَلَمَّا جَاءَ سُلَيْمَانَ قَالَ أَتُمِدُّونَنِ بِمَالٍ فَمَا

৩৬। ফালাম্মা জ্বা-আ ছুলাইমা-না ক্বা-লা আতুমিদ্দূনানি বিমা-লিন্ ফামা

(৩৬) সে যখন সুলাইমানের নিকট আসিল, তিনি বলিলে—তোমরা কি ধন দ্বারা আমাকে সাহায্য করিতে চাও

---

آتَانِيَ اللَّهُ خَيْرٌ مِّمَّا آتَاكُم ج بَلْ أَنتُم بِهَدِيَّتِكُمْ

আ তা নিইয়াল্লাহু খাইরুম্ মিম্মা আ-তা-কুম্, বাল্ আন্‌তুম্ বিহাদিইয়্যাতিকুম্

বরং আল্লাহ্ তায়ালা যাহা আমাকে দিয়াছেন তাহা তোমাদের প্রদত্ত অপেক্ষা শ্রেষ্ঠ, বরং তোমরা নিজেদের উপ-ঢৌকনে

---

تَفْرَحُونَ ۝ ٣٧- ارْجِعْ إِلَيْهِمْ فَلَنَأْتِيَنَّهُم بِجُنُودٍ لَّا قِبَلَ

তাফ্‌রাহূন্। ৩৭। ইর্‌জ্বি' ইলাইহিম্ ফালানা'তিইয়্যান্নাহুম্ বিজুনূদিল্ লা ক্বিবালা

আনন্দ অনুভব করিতেছ। (৩৭) তুমি তাহাদের নিকট ফিরিয়া যাও নিশ্চয় আমরা এমন সৈন্যগণ পাঠাইব যাহাদের সহিত সম্মুখীন হইতে

---

لَهُم بِهَا وَلَنُخْرِجَنَّهُم مِّنْهَا أَذِلَّةً وَهُمْ صَاغِرُونَ ۝ ٣٨- قَالَ

লাহুম্ বিহা ওয়া লিনুখ্‌রিজ্বান্নাহুম্ মিন্‌হা আজিল্লাতাঁউ ওয়াহুম্ ছা-গ্বিরূন। ৩৮। ক্বা-লা

পারিবে না এবং নিশ্চয় আমরা তাহাদিগকে তথা হইতে অপদস্থ ও ঘৃণিতরূপে বাহির করিয়া দিব। (৩৮) তিনি বলিলেন—

---

يَا أَيُّهَا الْمَلَؤُا أَيُّكُمْ يَأْتِينِي بِعَرْشِهَا قَبْلَ أَن

ইয়া আইয়্যুহাল্ মালাউ আইয়্যুকম্ ইয়া'তীনী বিআ'র্‌শিহা ক্বাব্‌লা আঁই

হে পরিষদবর্গ। তোমাদের মধ্যে কে তাহার সিংহাসন আনিয়া উপস্থিত করিতে পারে তাহারা অনুগতরূপে

---

يَأْتُونِي مُسْلِمِينَ ۝ ٣٩- قَالَ عِفْرِيتٌ مِّنَ الْجِنِّ أَنَا آتِيكَ بِهِ

ইয়া'তূনী মুছ্‌লিমীন্। ৩৯। ক্বা-লা ইফ্‌রীতুম্ মিনাল্ জ্বিন্নি আনা আ-তীকা বিহী

আমার নিকট আসিবার পূর্ব্বে? (৩৯) একজন বলশালী জ্বিন বলিল—আমি উহা আনিয়া দিব

---

قَبْلَ أَن تَقُومَ مِن مَّقَامِكَ ج وَإِنِّي عَلَيْهِ لَقَوِيٌّ أَمِينٌ ۝

ক্বাব্‌লা আন্ তাক্বূমা মিম্ মাকা-মিকা, ওয়া ইন্নী আ'লাইহি লাক্বাবিয়্যুন্ আমীন্।

আপনার সিংহাসন হইতে উঠিবার পূর্ব্বে, নিশ্চয় আমি উহা আনিতে বিশ্বস্ত শক্তিমান।

٤٠. قَالَ الَّذِي عِنْدَهُ عِلْمٌ مِّنَ الْكِتٰبِ اَنَا اٰتِيْكَ بِهٖ قَبْلَ

৪০। ক্বা-লাল্লাজী ই'ন্‌দাহূ ই'ল্‌মুম্ মিনাল্ কিতা-বি আনা আ-তীকা বিহী ক্বাব্‌লা

(৪০) যে ব্যক্তি ধর্ম্মগ্রন্থ হইতে জ্ঞাত ছিল সে বলিল—আমি উহা আনিব

اَنْ يَّرْتَدَّ اِلَيْكَ طَرْفُكَ ط فَلَمَّا رَاٰهُ مُسْتَقِرًّا عِنْدَهٗ

আঁই ইয়ারতাদ্দা ইলাইকা ত্বার্‌ফুকা ; ফালাম্মা রাআ-হু মুছ্‌তাকির্‌রান্ ই'ন্‌দাহূ

আপনার চক্ষুর পলক মারিবার পূর্ব্বে। যখন তিনি উহা সন্নিকটে উপস্থিত দেখিলেন

قَالَ هٰذَا مِنْ فَضْلِ رَبِّىْ قف صلے لِيَبْلُوَنِىْٓ ءَاَشْكُرُ اَمْ اَكْفُرُ ط

ক্বা-লা হা-জা মিন্ ফাদ্ব্‌লি রাব্বী ; লিইয়াব্‌লুওয়ানী আ আশ্‌কুরু আম্ আক্‌ফুর্ ;

তখন বলিলেন—ইহা আমার প্রতিপালকের অনুগ্রহ,—ইহা দ্বারা তিনি আমাকে পরীক্ষা করিবেন যে, আমি কৃতজ্ঞ না অকৃতজ্ঞ।

وَمَنْ شَكَرَ فَاِنَّمَا يَشْكُرُ لِنَفْسِهٖ ج وَمَنْ كَفَرَ فَاِنَّ

ওয়ামান্ শাকারা ফাইন্নামা ইয়াশ্‌কুরু লিনাফ্‌ছিহী, ওয়ামান্ কাফারা ফাইন্না

যে ব্যক্তি কৃতজ্ঞতা প্রকাশ করে সে নিশ্চয় নিজের মঙ্গলের জন্যই কৃতজ্ঞতা প্রকাশ করে, এবং যে ব্যক্তি অকৃতজ্ঞতা প্রকাশ করিল

رَبِّىْ غَنِىٌّ كَرِيْمٌ ٥ ٤١. قَالَ نَكِّرُوْا لَهَا عَرْشَهَا نَنْظُرْ اَتَهْتَدِىْٓ

রাব্বী গ্বানিইয়্যুন্ কারীম। ৪১। ক্বা-লা নাক্‌কিরূ লাহা আ'র্‌শাহা নান্‌জুর্ আ তাহ্‌তাদী

আমার প্রতিপালক মুখাপেক্ষী নহেন এবং মহৎ দাতা। (৪১) তিনি বলিলেন—তোমরা উহার সিংহাসনের আকৃতি পরিবর্ত্তন করিয়া দাও আমরা লক্ষ্য করিব যে, সে উহা চিনিতে পারে

اَمْ تَكُوْنُ مِنَ الَّذِيْنَ لَا يَهْتَدُوْنَ ٥ ٤٢. فَلَمَّا جَآءَتْ قِيْلَ

আম্ তাকূনু মিনাল্লাজীনা লা তাহ্‌তাদুন। ৪২। ফালাম্মা জ্বা আত্ কীলা

না যাহারা সৎপথ পায় না তাহাদের অন্তর্গত। (৪২) যখন তিনি আসিলেন বলা হইল—

(৪০) এলেম দুই প্রকার (১) এলেমে কছূবী অর্থাৎ যে এলেম পরিশ্রম ও অধ্যবসায় সহকারে হাছিল করা যায়। বস্তুতঃ উহা কষ্টলব্ধ জ্ঞান। (২) এলেমে লাদুন্নী অর্থাৎ যে এলেম সরাসরি আল্লাহর দরবার হইতে রহমত স্বরূপ কাহাকেও প্রদান করা হয়। এই প্রকার জ্ঞান আল্লাহ প্রদত্ত খাছ জ্ঞান। এই প্রকার জ্ঞান সবার ভাগ্যে জোটে না। ইহা আল্লাহর বিশেষ রহমত।

সেই জ্ঞানে জ্ঞানী যারা
সদা পূজানীয় তারা। (শাদী)

اَهٰكَذَا عَرْشُكِ ؕ قَالَتْ كَاَنَّهٗ هُوَ ۚ وَاُوْتِيْنَا الْعِلْمَ مِنْ قَبْلِهَا

আ হা-কাজা আ'র্‌শুক ; ক্বা-লাত কাআন্নাহূ হুওয়া, ওয়া উতীনাল্ ই'ল্‌মা মিন্ ক্বাব্‌লিহা

আপনার সিংহাসন কি এইরূপ? তিনি বলিলেন—উহা তাহারই অনুরূপ ; আর আমাদিগকে তো ইহার পূর্ব্ব হইতেই জানান হইয়াছে

وَكُنَّا مُسْلِمِيْنَ ۝ ٤٣- وَصَدَّهَا مَا كَانَتْ تَّعْبُدُ مِنْ دُوْنِ اللّٰهِ ؕ

ওয়া কুন্না মুছ্‌লিমীন। ৪৩। ওয়া ছাদ্দাহা মা কা-নাত্ তা'বুদু মিন্ দুনিল্লাহ্ ;

এবং আমরা অনুগত হইয়াছি। (৪৩) প্রকৃতপক্ষে আল্লাহ ব্যতীত অন্যের উপাসনা করার জন্যই তাহারা বাধ্য ছিল।

اِنَّهَا كَانَتْ مِنْ قَوْمٍ كٰفِرِيْنَ ۝ ٤٤- قِيْلَ لَهَا ادْخُلِى الصَّرْحَ ۚ فَلَمَّا

ইন্নাহা কা-নাত্ মিন্ ক্বাউমিন্ কা-ফিরীন। ৪৪। ক্বীলা লাহাদ্‌খুলিছ্ ছার্‌হা, ফালাম্মা

নিশ্চয় সে আদেশ অমান্যকারী সম্প্রদায়ের মধ্যে ছিল। (৪৪) তাঁহাকে বলা হইল—আপনি রাজপ্রাসাদের ভিতরে চলুন, অতঃপর যখন

رَاَتْهُ حَسِبَتْهُ لُجَّةً وَّكَشَفَتْ عَنْ سَاقَيْهَا ؕ قَالَ اِنَّهٗ

রাআত্‌হু হাছিবাত্‌হু লুজ্জাতাঁউ ওয়া কাশাফাত্ আ'ন্ ছা-ক্বাইহা ক্বা-লা ইন্নাহু

তিনি উহা দেখিলেন উহা পানি মনে করিলেন এবং তাঁহার পদদ্বয় হাঁটু পর্যন্ত উন্মুক্ত করিলেন। সুলাইমান বলিলেন—নিশ্চয় উক্ত

صَرْحٌ مُّمَرَّدٌ مِّنْ قَوَارِيْرَ ؕ قَالَتْ رَبِّ اِنِّىْ ظَلَمْتُ نَفْسِىْ

ছার্‌হুম্ মুমার্‌রাদুম্ মিন্ ক্বাওয়া-রীর। ক্বা-লাত্ রাব্বি ইন্নী জালাম্‌তু নাফ্‌ছী

প্রাসাদ কাঁচ দ্বারা নির্ম্মিত। রাণী, নিজ ত্রুটি জানিয়া বলিলেন—হে আমার প্রতিপালক। আমি নিজের প্রতি অত্যাচার করিয়াছি

وَاَسْلَمْتُ مَعَ سُلَيْمٰنَ لِلّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ ۝ ع ٤٥- وَلَقَدْ

ওয়া আছ্‌লাম্‌তু মাআ' ছুলাইমা-না লিল্লাহি রাব্বিল্ আ'লামীন। ৪৫। ওয়া লাক্বাদ্

এবং আমি সুলাইমানের সহিত সারা জগতের প্রতিপালক আল্লাহর সমীপে আত্মসমর্পণ করিলাম। (৪৫) এবং নিশ্চয়

ع ৩/৩ রুকু

اَرْسَلْنَا اِلٰى ثَمُوْدَ اَخَاهُمْ صٰلِحًا اَنِ اعْبُدُوا اللّٰهَ فَاِذَا هُمْ

আরছাল্‌না ইলা ছামূদা আখা-হুম্ ছা-লিহান্ আনি'বুদুল্লাহা ফা ইজা হুম্

আমি ছামুদ সম্প্রদায়ের নিকট তাহাদের ভাই ছাহেলকে পাঠাইলাম এই আদেশ দিয়া যে, তোমরা আল্লাহ্ তায়ালার এবাদত কর তৎপর তখন তাহারা

فَرِيْقٰنِ يَخْتَصِمُوْنَ ۝ ٤٦- قَالَ يٰقَوْمِ لِمَ تَسْتَعْجِلُوْنَ بِالسَّيِّئَةِ

ফারীক্বা-নি ইয়াখ্‌তাছিমূন। ৪৬। ক্বা-লা ইয়া ক্বাউমি লিমা তাছ্‌তা'জ্বিলুনা বিছ্‌ছায়্যিআতি

দুই দলে বিভক্ত হইয়া পরস্পর বিবাদ করিতে লাগিল। (৪৬) তিনি বলিলেন—হে আমার সম্প্রদায়। কি জন্য তোমরা তাড়াতাড়ি করিতেছ অসৎকার্য করিবার নিমিত্ত

قَبْلَ الْحَسَنَةِ ج لَوْلَا تَسْتَغْفِرُوْنَ اللّٰهَ لَعَلَّكُمْ تُرْحَمُوْنَ ০

ক্বাব্ লাল্ হাছানাহ্, লাউ লা তাছ্‌তাগ্‌ফিরূনাল্লাহা লাআ'ল্লাকুম্ তুর্‌হামূন।

সৎকার্য করিবার পূর্ব্বে, কেন তোমরা আল্লাহ্ তায়ালার নিকট মাফ চাহিতেছ না তাহা হইলে নিশ্চয় তোমাদের প্রতি অনুগ্রহ করা হইবে।

---

٤٧- قَالُوا اطَّيَّرْنَا بِكَ وَبِمَنْ مَّعَكَ ط قَالَ طٰٓئِرُكُمْ عِنْدَ اللّٰهِ

৪৭। ক্বা-লুত্ত্ব্‌ ত্বাইইয়ার্‌না বিকা ওয়া বিমাম্ মাআ'ক ; ক্বা লা ত্বা-ইরুকুম্ ই'ন্‌দাল্লাহি

(৪৭) তাহারা বলিল—তুমি এবং তোমার সঙ্গীরা আমাদের জন্য এক অশুভ লক্ষণ। তিনি বলিলেন—তোমাদের অশুভ লক্ষণ আল্লাহ্ তায়ালার নিকট হইতে

---

بَلْ اَنْتُمْ قَوْمٌ تُفْتَنُوْنَ ০ ٤٨- وَكَانَ فِى الْمَدِيْنَةِ تِسْعَةُ رَهْطٍ

বাল্ আন্তুম্ কাউমুন্ তুফ্‌তানুন্। ৪৮। ওয়া কা-না ফিল্ মাদীনাতি তিছ্‌আ'তু রাহ্ত্বিই

বরং তোমরা এমন সম্প্রদায় যে তোমরা পরীক্ষায় পতিত হইয়াছ। (৪৮) আর সেই শহরে নয়জন দুষ্ট লোক ছিল

---

يُّفْسِدُوْنَ فِى الْاَرْضِ وَلَا يُصْلِحُوْنَ ০ ٤٩- قَالُوْا تَقَاسَمُوْا بِاللّٰهِ

ইউফ্‌ছিদুনা ফিল্ আর্‌দ্বি ওয়া লা ইউছ্‌লিহূন। ৪৯। ক্বা লু তাক্বা-ছামূ বিল্লাহি

তাহারা দেশে উপদ্রব করিয়া বেড়াইত এবং সৎকাজ করিত না। (৪৯) তাহারা বলিল—তোমরা পরস্পর আল্লাহর শপথ কর যে,

---

لَنُبَيِّتَنَّهٗ وَاَهْلَهٗ ثُمَّ لَنَقُوْلَنَّ لِوَلِيِّهٖ مَا شَهِدْنَا

লানুবায়্যিতান্নাহূ ওয়া আহ্‌লাহূ ছুম্মা লানাকূলান্না লিওয়ালিয়্যিহী মা শাহিদ্‌না

আমরা নিশ্চয় রাত্রিকালে তাহাকে ও তাহার পরিবারবর্গকে হত্যা করিব পুনরায় নিশ্চয় আমরা তাহার ওয়ারিশকে বলিব যে, আমরা উপস্থিত ছিলাম না

---

مَهْلِكَ اَهْلِهٖ وَاِنَّا لَصٰدِقُوْنَ ০ ٥٠- وَمَكَرُوْا مَكْرًا وَّمَكَرْنَا

মাহ্‌লিকা আহ্‌লিহী ওয়া ইন্না লাছা-দিকূন। ৫০। ওয়া মাকারূ মাক্‌রাঁউ ওয়া মাকার্‌না

তাহার পরিবার পরিজনকে হত্যা করিবার সময় এবং নিশ্চয় আমরা সত্যবাদী। (৫০) এবং তাহারা এক ষড়যন্ত্র করিল

---

(৪৮) হজরত ইবনে আব্বাস (রাঃ) হইতে বর্ণিত আছে যে, তাহারা ছিল ঐ নয় ব্যক্তি, যাহারা হজরত ছাহেল (আঃ) এর উটনীর পা কাটিয়াছিল। এবং তাহারা পরামর্শ করিয়াছিল যে, তাহারা অন্ধকার রাত্রে ছাহেলকে (আঃ) হত্যা করিবে। ফলে কেহই তাহা জানিতে পারিবে না। অতঃপর আল্লাহ তায়ালা তাহাদিগকে বরবাদ করিয়া দিলেন। (ইবনে কাছির)

مَكْرًا وَّهُمْ لَا يَشْعُرُوْنَ ٥ ٥١- فَانْظُرْ كَيْفَ كَانَ عَاقِبَةُ مَكْرِهِمْ ۙ

মাক্‌রাঁউ ওয়া হুম্‌ লা ইয়াশ্‌উ'রূন। ৫১। ফান্‌জুর কাইফা ক্বা-না আ'-ক্বিবাতু মাক্‌রিহিম্‌

আমিও এক ষড়যন্ত্র করিলাম অথচ তাহারা বুঝিতেই পারে নাই। (৫১) হে নবী! আপনি লক্ষ্য করুন তাহাদের ষড়যন্ত্রের পরিণাম কিরূপ হইয়াছিল

أَنَّا دَمَّرْنٰهُمْ وَقَوْمَهُمْ أَجْمَعِيْنَ ٥ ٥٢- فَتِلْكَ بُيُوْتُهُمْ

আন্না দাম্মার্‌না-হুম্‌ ওয়া ক্বাউমাহুম্‌ আজ্ব্‌মায়ীন। ৫২। ফাতিল্‌কা বুইউতুহুম্‌

নিশ্চয় আমি তাহাদিগকে ও তাহাদের সম্প্রদায়ের সকলকে বিনষ্ট করিলাম। (৫২) এখন এগুলিই তাহাদের গৃহ

خَاوِيَةً بِمَا ظَلَمُوْا ط إِنَّ فِيْ ذٰلِكَ لَاٰيَةً لِّقَوْمٍ

খা-বিইয়াতাম্‌ বিমা জালামু ; ইন্না ফী জা-লিকা লাআ-ইয়াতাল্‌ লিক্বাউমি্ই

যাহা লোকশূন্য অবস্থায় পড়িয়া রহিয়াছে, যেমন তাহারা অত্যাচার করিয়াছিল। নিশ্চয় ইহাতে শিক্ষণীয় নিদর্শন রহিয়াছে জ্ঞানী

يَّعْلَمُوْنَ ٥ ٥٣- وَأَنْجَيْنَا الَّذِيْنَ اٰمَنُوْا وَكَانُوْا يَتَّقُوْنَ ٥ ٥٤- وَلُوْطًا

ইয়া'লামূন। ৫৩। ওয়া আন্‌জ্বাইনাল্লাজীনা আ-মানূ ওয়া কা-নু ইয়াত্তাক্বূন। ৫৪। ওয়া লূত্বান্‌

সম্প্রদায়ের জন্য। (৫৩) এবং আমি ধর্ম্ম-বিশ্বাসী ও খোদাভীরুগণকে রক্ষা করিলাম। (৫৪) এবং লুত

إِذْ قَالَ لِقَوْمِهٖ أَتَأْتُوْنَ الْفَاحِشَةَ وَأَنْتُمْ تُبْصِرُوْنَ ٥

ইজ্‌ ক্বা-লা লিক্বাউমিহী আতা'তুনাল্‌ ফা-হিশাতা ওয়া আন্‌তুম্‌ তুব্‌ছিরূন্‌।

যখন তাঁহার সম্প্রদায়কে বলিলেন—তোমরা কি দেখিয়াই এরূপ নির্লজ্জ কাজে লিপ্ত রহিয়াছ?

٥٥- أَئِنَّكُمْ لَتَأْتُوْنَ الرِّجَالَ شَهْوَةً مِّنْ دُوْنِ النِّسَاءِ ط بَلْ أَنْتُمْ

৫৫। আ ইন্নাকুম লাতা'তুনার্‌ রিজ্বা-লা শাহ্‌ওয়াতাম্‌ মিন্‌ দুনিন্‌ নিছা-ই, বাল্‌ আন্‌তুম্‌

(৫৫) তোমরা কি স্ত্রীগণকে ছাড়িয়া কাম চরিতার্থ করিতে পুরুষগণের প্রতি ধাবিত হইতেছ? বরং তোমরাই

(৫৫) যাহারা স্ত্রীদিগকে পরিত্যাগ করিয়া স্বীয় কাম-লিপ্‌সা চরিতার্থ করিবার জন্য পুরুষের সহিত সঙ্গমে লিপ্ত হয়, তাহারা হারাম কাজ করিল। এই হারাম কাজের জন্য তাহাদিগকে কবরে ও হাশরে কঠিন আজাব ভোগ করিতে হইবে। আল্লাহর এই হুকুম, সর্ব অবস্থায়, সর্বকালের জন্য প্রযোজ্য হইবে। (কাশ্‌শাফ)

قَوْمٌ تَجْهَلُونَ ٥ ‏٥٦- فَمَا كَانَ جَوَابَ قَوْمِهِ إِلَّا أَنْ قَالُوا

ক্বাউমুন্ তাজ্‌হালূন্। ৫৬। ফামা কা-না জাওয়া-বা ক্বাউমিহী ইল্লা আন্ ক্বা-লূ

অজ্ঞ সম্প্রদায়। (৫৬) তাৎপর ইহা ছাড়া তাহাদের কোন উত্তর ছিল না, তাহারা বলিল--

أَخْرِجُوا آلَ لُوطٍ مِنْ قَرْيَتِكُمْ ج إِنَّهُمْ أُنَاسٌ يَتَطَهَّرُونَ ٥

আখ্‌রিজূ আ-লা লূতিম্ মিন্ কার্‌ইয়াতিকুম্, ইন্নাহুম্ উনা-ছুঁই ইতাত্বাহ্ হারূন।

তোমাদের বাসস্থান হইতে লুতের পরিবারবর্গকে বাহির করিয়া দাও, কেননা তাহারা এমন লোক যে, পবিত্রতা চাহে।

٥٧- فَأَنْجَيْنَاهُ وَأَهْلَهُ إِلَّا امْرَأَتَهُ ز قَدَّرْنَاهَا مِنَ الْغَابِرِينَ ٥

৫৭। ফাআন্‌জাইনা-হু ওয়া আহ্‌লাহূ ইল্লাম্ রাআতুহূ, কাদ্দার্‌না-হা মিনাল্ গ্বা-বিরীন।

(৫৭) তারপর আমি তাহার স্ত্রী ব্যতীত তাঁহাকে ও তাঁহার অন্যান্য পরিবারবর্গকে রক্ষা করিলাম; আমি তাহাকে পশ্চাদগামীদের সহিত নির্দ্ধারিত করিয়াছিলাম।

٥٨- وَأَمْطَرْنَا عَلَيْهِمْ مَطَرًا ج فَسَاءَ مَطَرُ الْمُنْذَرِينَ ع

৫৮। ওয়া আম্‌ত্বার্‌না আ'লাইহিম্ মাত্বারা ফাছা-আ মাত্বারুল্ মুন্‌জারীন। ع

(৫৮) এবং আমি তাহাদের উপর পাথর বর্ষণ করিলাম, ভয় প্রদর্শিত লোকদের প্রতি ইহা কিরূপ মন্দ বর্ষণ ছিল।

ع ৪ — ৪ রুকু

٥٩- قُلِ الْحَمْدُ لِلَّهِ وَسَلَامٌ عَلَى عِبَادِهِ الَّذِينَ اصْطَفَى ط

৬৯। কুলিল্ হাম্‌দু লিল্লাহি ওয়া ছালা-মুন্ আ'লা ই'বা-দিহিল্লাজীনাছ্‌ত্বাফা;

(৫৯) নবী। আপনি বলুন, আল্লাহ তায়ালার জন্যই সমস্ত প্রশংসা আর তাঁহার মনোনীত বান্দাদের প্রতি ছালাম।

آللَّهُ خَيْرٌ أَمَّا يُشْرِكُونَ ط

আ-ল্লাহু খাইরুন আম্মা ইউশ্‌রিকূন।

আল্লাহ্ তায়ালা উত্তম না যাহাদিগকে তাহার সহিত শরীক করিতেছে উহা উত্তম

(৫৬) হজরত লুতের (আঃ) আমলে নাফরমানের দল বদকারী করিবার মানসে হজরত লুতের পরিবারকে সেই স্থান হইতে তাড়াইয়া দিবার মনস্থ করিল। যাহাতে তাহাদের বদকারী করিতে কোন রকম অসুবিধা না হয়। তাহাদের এই জঘন্য অপকর্মের বিনিময়ে আল্লাহ তায়ালা তাহাদের উপরে পাথরের বৃষ্টি বর্ষণ করিলেন। ফলে তাহারা ধ্বংস হইয়া গেল। (আজিজী)

أَمَّنْ خَلَقَ السَّمٰوٰتِ وَالْأَرْضَ وَأَنْزَلَ لَكُمْ مِّنَ السَّمَاءِ

৬০। আম্মান্ খালাক্বাছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আরদ্বা ওয়া আন্যালা লাকুম্ মিনাছ্ ছামা-ই

(৬০) কে আকাশ ও পৃথীবিকে সৃষ্টি করিয়াছেন এবং কে আকাশ হইতে তোমাদের উপর পানি বর্ষণ

مَاءً ۚ فَأَنْبَتْنَا بِهٖ حَدَائِقَ ذَاتَ بَهْجَةٍ ۚ مَا كَانَ لَكُمْ

মা-আন্, ফাআম্বাত্‌না বিহী হাদা-ইক্বা জা তা বাহ্জ্বাহ্, মা কা-না লাকুম্

করিয়াছেন যদ্দ্বারা আমি সুশোভিত উদ্যানসমূহ উৎপন্ন করিয়াছি ? তোমাদের সাধ্য ছিল না

أَنْ تُنْبِتُوْا شَجَرَهَا ۗ ءَاِلٰهٌ مَّعَ اللّٰهِ ۗ بَلْ هُمْ قَوْمٌ

আন্‌তুম্ বিতু শাজ্বারাহা ; আ ইলা হুম্ মাআ'ল্লাহ্ ; বাল্‌হুম্ ক্বাউমু'ই

একটি বৃক্ষও উৎপন্ন করিতে পার। আল্লাহর সহিত কি অন্য উপাস্য আছে ? বরং তাহারা এমন সম্প্রদায় যে,

يَعْدِلُوْنَ ۗ ٦١- أَمَّنْ جَعَلَ الْأَرْضَ قَرَارًا وَّجَعَلَ خِلٰلَهَا أَنْهٰرًا وَّ

ইয়া'দিলুন। ৬১। আম্মান্ জ্বাআ'লাল্ আর্‌দ্বা ক্বারা-র'াউ ওয়া জ্বাআ'লা খিলা-লাহা আন্‌হা-র'াউ ওয়া

অন্যায় ভাবে অন্যকে আল্লাহর সমকক্ষ জ্ঞান করিতেছে। (৬১) কে পৃথিবীকে বাসস্থান করিয়াছেন এবং উহার মধ্যে নদীসমূহ প্রবাহিত করিয়াছেন এবং

(৬০) আকাশে চন্দ্র, সূর্য্য ও নক্ষত্র, পৃথিবী নদী-নালা ও সুবৃহৎ সমুদ্রমালা, মানুষ এবং নানা প্রকার জীব জন্তু, বাগ বাগিচা, ফল মূল সমস্ত আল্লাহই সৃষ্টি করিয়াছেন। এই সমস্ত মানুষের চোখের সামনেই সমুপস্থিত। আল্লাহ ছাড়া অন্য কাহারও এই সকল সৃষ্টি পদার্থ তৈয়ার করিবার অধিকার বা শক্তি আছে কি ? যদি আল্লাহ এক ফোটা বৃষ্টির বিন্দু বর্ষ'ণ না করেন, তাহা হইলে সমস্ত পৃথিবীর শক্তি একত্রিত হইলেও এক ফোটা বৃষ্টি আনয়ন করিতে পারিবে না। শুষ্ক ভূ-খণ্ডকে প্রাণবন্ত করা, জমীনে নানা রকম ফল ও ফসলের সমারোহ ঘটানো, রোগাক্রান্তকে নিরাময় প্রদান সব কিছুই আল্লাহর ইচ্ছার ও মর্জির উপর নির্ভর করে। এই সকল নিদর্শনাবলী আল্লাহ্ পাকের তৌহিদ ও একত্বের দলীল স্বরূপ। যে দিকেই তাকাও আল্লাহর একত্বের নিদর্শনাবলী নজরে পড়িবে। ( মানাফিউল কোরআন )

جَعَلَ لَهَا رَوَاسِيَ وَجَعَلَ بَيْنَ الْبَحْرَيْنِ حَاجِزًا ط ءَاِلٰهٌ

জ্বাআ'লা লাহা রাওয়া-ছিইয়া ওয়া জ্বাআ'লা বাইনাল্ বাহ্‌রাইনি হা-জ্বিযা ; আইলা-হুম্
উহার জন্য পর্ব্বতমালা সৃষ্টি করিয়াছেন ? এবং দুই সমুদ্রের মধ্যস্থলে অন্তরাল সৃষ্টি করিয়াছেন ?
আল্লাহ্‌র সহিত

مَّعَ اللّٰهِ ط بَلْ اَكْثَرُهُمْ لَا يَعْلَمُوْنَ ؕ ٦٢- اَمَّنْ يُّجِيْبُ الْمُضْطَرَّ

মাআ'ল্লাহ্ ; বাল্ আক্‌ছারুহুম্ লা ইয়া'লামূন। ৬২। আম্মাই ইউজ্বীবুল্ মুদ্ব্‌ত্বার্‌রা
কি অন্য উপাস্য আছে ? বরং তাহাদের অধিকাংশের জ্ঞান নাই। (৬২) অথবা কে দুঃখ কষ্টের প্রার্থনা
গ্রহণ করে

اِذَا دَعَاهُ وَيَكْشِفُ السُّوْٓءَ وَيَجْعَلُكُمْ خُلَفَآءَ الْاَرْضِ ط

ইজা দাআ'-হু ওয়া ইয়াক্‌শিফুছ্ ছু-য়া ওয়া ইয়াজ্ব্‌আ'লুকুম্ খুলাফা-আল্ আর্‌দ্ব্ ;
যখন সে তাঁহাকে ডাকে এবং উহার বিপদ দূরীভূত করেন ও কে তোমাদিগকে পৃথিবীর প্রতিনিধি করেন ?

ءَاِلٰهٌ مَّعَ اللّٰهِ ط قَلِيْلًا مَّا تَذَكَّرُوْنَ ؕ ٦٣- اَمَّنْ يَّهْدِيْكُمْ

আইলা-হুম্ মাআ'ল্লাহ্ ; ক্বালীলাম্ মা তাজাক্কারূন। ৬৩। আম্মাই ইয়াহ্‌দীকুম্
আল্লাহর সহিত কি অন্য উপাস্য আছে ? তোমরা অতি অল্পই উপদেশ গ্রহণ কর। (৬৩) অথবা কে
তোমাদিগকে

فِىْ ظُلُمٰتِ الْبَرِّ وَالْبَحْرِ وَمَنْ يُّرْسِلُ الرِّيٰحَ بُشْرًا

ফী জুলুমা-তিল্ বার্‌রি ওয়াল্ বাহ্‌রি ওয়া মাই ইউর্‌ছিলুর্ রিইয়া-হা বুশ্‌রাম্
স্থল ও সমুদ্রের অন্ধকারে পথপ্রদর্শন করেন এবং কে তাঁহার অনুগ্রহের পুরোভাগে সুসংবাদরূপে বায়ু

بَيْنَ يَدَىْ رَحْمَتِهٖ ط ءَاِلٰهٌ مَّعَ اللّٰهِ ط تَعٰلَى اللّٰهُ عَمَّا

বাইনা ইয়াদাই রাহ্‌মাতিহী ; আ ইলা হুম্ মাআ'ল্লাহ্ ; তাআ'-লাল্লাহু আ'ম্মা
সঞ্চালণ করেন ? আল্লাহ্‌র সহিত কি অন্য উপাস্য আছে ? তাহারা যে অংশী স্থাপন করিতেছে তাহা হইতে

(৬২) মানুষ যে পরিমাণে উপদেশ শ্রবণ ও শিক্ষা করিয়া থাকে সেই পরিমাণে স্মরণ করে না বা কার্যক্ষেত্রে আমল করেন। কেননা ভুলিয়া থাকিবার প্রবনতা মানুষের মধ্যে আদিকাল হইতেই দেখিতে পাওয়া যায়। হজরত আদম (আঃ) ভুলিয়া গিয়াছিলেন। এই জন্য আদম সন্তানেরাও ভুলিয়া যাইতেছে। তাই বার বার আল্লাহ মানুষকে সতর্ক করিতেছেন। ( মানাফিউল কোরআন )

يُشْرِكُوْنَ ط ٦٤- اَمَّنْ يَّبْدَؤُا الْخَلْقَ ثُمَّ يُعِيْدُهٗ وَمَنْ يَّرْزُقُكُمْ

ইউশ্‌রিকূন। ৬৪। আম্মাই ইয়াব্‌দাউল্‌ খাল্‌কা ছুম্মা ইউয়ীদুহূ ওয়া মাঁই ইয়ারযুকুকুম

আল্লাহ বহু উৰ্দ্ধে। (৬৪) অথবা কে সৃষ্টিকে প্রথমে সৃজন করিয়া আবার উহাকে দ্বিতীয় বার গঠন করিবেন এবং কে তোমাদিগকে

مِّنَ السَّمَآءِ وَالْاَرْضِ ط ءَاِلٰهٌ مَّعَ اللّٰهِ ط قُلْ هَاتُوْا

মিনাছ্‌ ছামাই ওয়াল্‌ আরদ্ব; আ ইলা হুম্‌ মাআ'ল্লাহ্‌; কুল্‌ হা-তূ

আকাশ ও পৃথিবী হইতে আহার্য্য দেন? আল্লাহ্‌র সহিত কি অন্য উপাস্য আছে? হে নবী। বল

بُرْهَانَكُمْ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ٥ ٦٥ قُلْ لَّا يَعْلَمُ مَنْ فِى السَّمٰوٰتِ

বুর্‌হা নাকুম্‌ ইন্‌ কুন্তুম্‌ ছা-দিকীন। ৬৫। কুল্‌ লা ইয়া'লামু মান্‌ ফিছ্‌ ছামা-ওয়া-তি

তোমরা যদি সত্যবাদী হও প্রমাণ আনয়ন কর। (৬৫) বল—আল্লাহ ব্যতীত আকাশ ও পৃথিবীর গোপনীয় বস্তু

وَالْاَرْضِ الْغَيْبَ اِلَّا اللّٰهُ ط وَمَا يَشْعُرُوْنَ اَيَّانَ يُبْعَثُوْنَ ٥

ওয়াল্‌ আরদ্বিল্‌ গ্বাইবা ইল্লাল্লাহ্‌; ওয়ামা ইয়াশ্‌উ'রূনা আইয়্যা-না ইউব্‌আ'ছূন।

আর কেহই জানে না; কখন তাহারা পুনরুত্থিত হইবে তাহাও তাহারা অবগত নহে।

٦٦- بَلِ ادّٰرَكَ عِلْمُهُمْ فِى الْاٰخِرَةِ قف بَلْ هُمْ فِىْ شَكٍّ مِّنْهَا زقف بَلْ هُمْ

৬৬। বালিদ্দা-রাকা ইল্‌মুহুম্‌ ফিল্‌ আ-খিরাহ্‌; বাল্‌ হুম্‌ ফী শাক্‌কিম্‌ মিন্‌হা; বাল্‌ হুম্‌

(৬৬) বরং পরকালের ব্যাপারে তাহাদের জ্ঞান নিঃশেষ হইয়াছে অথবা উহাতে তারা সন্দিহান অথবা তাহারা উক্ত বিষয় অন্ধ।

(৬৪) সৃষ্টি বিকাশের প্রথম অবস্থা হইতে শুরু করিয়া সৃষ্টির পরিপূর্ণতার কাজে নিয়োজিত সমুদয় কার্যক্রম এবং সৃষ্টি জগতের ক্রম বিবর্তণের গতিধারা, যিনি সুষ্ঠু ও সু-শৃঙ্খলভাবে নিয়ন্ত্রণ করেন, সেই আল্লাহর পবিত্র দরবারে নতশিরে কৃতজ্ঞতা স্বীকার করা জ্ঞানবান মানুষের কর্তব্য। এই স্বীকারোক্তিতে যাহারা আত্মনিয়োগ করে না বা আগ্রহ প্রকাশ করে না তাহারা জ্ঞানী হইয়াও অজ্ঞান। সুন্দর হইলেও অসুন্দর ও কদর্য। (ইব্‌নে জারির)

مِنْهَا عَمُوْنَ ع ٦٧- وَقَالَ الَّذِيْنَ كَفَرُوْٓا ءَاِذَا كُنَّا تُرٰبًا

মিন্‌হা আ'মূন। ع ৬৭। ওয়া ক্বা-লাল্ লাজ়ীনা কাফারূ আইজ়া কুন্না তুরা-বাঁউ

(৬৭) আর ধর্ম্মোদ্রোহিগণ বলিল—আমরা ও আমাদের পিতৃপিতামহ মরিয়া মৃত্তিকায় পরিণত হইয়া গেলেও কি

وَّاٰبَآؤُنَآ اَئِنَّا لَمُخْرَجُوْنَ ٥ ٦٨- لَقَدْ وُعِدْنَا هٰذَا نَحْنُ

ওয়া আ-বা-উনা আ ইন্না লামুখ্‌রাজূ্ন। ৬৮। লাক্বাদ্ বুই'দ্‌না হা-জা নাহ্‌নু

পুনরায় আমাদিগকে মৃত্তিকা হইতে বহির্গত করা হইবে? (৬৮) প্রথম হইতেই আমাদেরও আমাদের পিতৃপিতামহের

وَاٰبَآؤُنَا مِنْ قَبْلُ اِنْ هٰذَآ اِلَّآ اَسَاطِيْرُ الْاَوَّلِيْنَ ٥

ওয়া আ-বা-উনা মিন্ ক্বাব্‌লু, ইন্ হা-জা ইল্লা আছা-ত্বীরুল্ আউওয়ালীন।

সহিত অনুরূপ অঙ্গীকার করিয়া আসা হইতেছে, ইহা পরকালের কাহিনী ব্যতীত আর কিছুই নহে।

٦٩- قُلْ سِيْرُوْا فِى الْاَرْضِ فَانْظُرُوْا كَيْفَ كَانَ عَاقِبَةُ الْمُجْرِمِيْنَ ٥ ٧٠- وَلَا

৬৯। ক্বুল্ ছীরূ ফিল্ আর্‌দ্বি ফান্‌জুরূ কাইফা কা-না আ'-ক্বিবাতুল্ মুজ্‌রিমীন। ৭০। ওয়ালা

৬৯। বল—তোমরা পৃথিবীতে ভ্রমণ করিয়া লক্ষ্য কর যে, পাপীদের পরিণামফল কিরূপ হইয়াছিল।

تَحْزَنْ عَلَيْهِمْ وَلَا تَكُنْ فِىْ ضَيْقٍ مِّمَّا يَمْكُرُوْنَ ٥ ٧١- وَيَقُوْلُوْنَ

তাহ্‌যান্ আ'লাইহিম্ ওয়ালা তাকুন্ ফী দ্বাইক্বিম্ মিম্মা ইয়াম্‌কুরূন। ৭১। ওয়া ইয়াকূলুনা

(৭০) আর তুমি তাহাদের জন্য বিষণ্ন হইও না এবং তাহাদের ষড়যন্ত্রে মনঃক্ষুণ্ন হইও না। (৭১) আরও তাহারা বলে—

ع ৫ / ৫ রুকু

(৭০) সত্য পথ ও সত্যকে বিশুদ্ধ চিত্তে প্রচার করিয়া যাওয়াই হেদায়েতকারীগণের মুখ্য উদ্দেশ্য হওয়া উচিত। এই উদ্দেশ্য সাধনের পথে যাহারা বিঘ্নের সৃষ্টি করে অথবা অনর্থক হাঁসি তামাসার অবতারণা করে, তাহাদের এই জঘন্য কাজের জন্য মনঃকষ্ট বা চিন্তান্বিত হইবার কোন কারণ নাই। কেননা হেদায়েত আল্লাহর হাতে রহিয়াছে। ইহাতে মানুষের কোন হাত নাই। (মানাফিউল কোরআন)

مَتٰى هٰذَا الْوَعْدُ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ٥ ٧٢- قُلْ عَسٰى اَنْ يَّكُوْنَ رَدِفَ

মাতা হা-জাল্ ওয়া'হু ইন্ কুন্তুম্ ছা-দিক্বীন। ৭২। কুল্ আ'ছা আঁই ইয়াকূনা রাদিফা

যদি তোমরা সত্যবাদী হও তবে বল এই অঙ্গীকার কবে পূর্ণ হইবে ? (৭২) বল—যাহার জন্য তোমরা

---

لَكُمْ بَعْضُ الَّذِىْ تَسْتَعْجِلُوْنَ ٥ ٧٣- وَاِنَّ رَبَّكَ لَذُوْ فَضْلٍ عَلَى النَّاسِ

লাকুম্ বা'দুল্লাজী তাছ্তা'জিলুন। ৭৩। ওয়া ইন্না রাব্বাকা লাজু ফাদ্ব্লিন্ আ লান্না-ছি

ব্যস্ততা প্রকাশ করিতেছে তাহার কিছু অংশ তোমাদের পশ্চাতেই বিদ্যমান রহিয়াছে। (৭৩) আর নিশ্চয় তোমাদের প্রতিপালক মানবের প্রতি অতি দয়ালু।

---

وَلٰكِنَّ اَكْثَرَهُمْ لَا يَشْكُرُوْنَ ٥ ٧٤- وَاِنَّ رَبَّكَ لَيَعْلَمُ مَا

ওয়ালা কিন্না আক্‌ছারাহুম্ লা ইয়াশ্‌কুরূন। ৭৪। ওয়া ইন্না রাব্বাকা লাইয়া'লামু মা

কিন্তু তাহাদের অধিকাংশই কৃতজ্ঞতা প্রকাশ করে না। (৭৪) এবং নিশ্চয় তোমার প্রতিপালক অবশ্যই জ্ঞাত আছেন

---

تُكِنُّ صُدُوْرُهُمْ وَمَا يُعْلِنُوْنَ ٥ ٧٥- وَمَا مِنْ غَائِبَةٍ فِى السَّمَاءِ

তুকিন্নু ছুদূরুহুম্ ওয়া মা ইউ'লিনূন্। ৭৫। ওয়া মা মিন্ গা-ইবাতিন্ ফিছ্ ছামা-ই

যাহা তাহাদের অন্তরে গুপ্ত আছে ও যাহা তাহারা প্রকাশ্যে করিয়া থাকে। (৭৫) আকাশ ও পৃথিবীতে এমন কোন গুপ্ত বস্তু নাই

---

وَالْاَرْضِ اِلَّا فِىْ كِتٰبٍ مُّبِيْنٍ ٥ ٧٦- اِنَّ هٰذَا الْقُرْاٰنَ يَقُصُّ

ওয়াল্ আর্‌দ্বি ইল্লা ফী কিতাবিম্ মুবীন। ৭৬। ইন্না হা-জাল্ কুরআনা ইয়াকুছ্‌ছু

যাহা স্পষ্ট কিতাবে নাই। (৭৬) নিশ্চয় এই কোরআন বনী ইছরাইলদের

---

(৭৪) এই আয়াতের দ্বারা বুঝা যাইতেছে যে, আল্লাহ্ তাআলা প্রতিটি মানুষের অন্তরের নকল ও হরকৎ পর্যন্ত জানেন বা সেই সম্পর্কে তিনি ওয়াকিফহাল। সুতরাং মানুষ কি লুকাইয়া রাখিবে এবং কি প্রকাশ করিবে তাহা আল্লাহর অজানা নহে। এই জন্য মানুষের উচিৎ লুকোচুরির এই খেলা পরিহার করতঃ উন্মুক্ত হৃদয়ে আল্লাহর সামনে হাজির হওয়া। যাহাতে অন্তরের সমুদয় কালিমা ধুইয়া মুছিয়া শেষ হইয়া যায়। ( ফত্‌হুল বয়ান )

عَلَى بَنِىٓ اِسْرَآءِيْلَ اَكْثَرَ الَّذِىْ هُمْ فِيْهِ يَخْتَلِفُوْنَ ۝ ٧٧- وَاِنَّهٗ

আ'লা বানী ইছ্‌রা-ঈলা আক্‌ছারাল্লাজী হুম্ ফীহি ইয়াখ্‌তালিফুন। ৭৭। ওয়া ইন্নাহু
অধিকাংশ ঘটনা বর্ণনা করে যাহাতে তাহারা মত বিরোধ করিয়া থাকে। (৭৭) নিশ্চয় উহা

---

لَهُدًى وَّرَحْمَةٌ لِّلْمُؤْمِنِيْنَ ۝ ٧٨- اِنَّ رَبَّكَ يَقْضِىْ بَيْنَهُمْ

লাহুদাউ ওয়া রাহ্‌মাতুল্ লিল্‌মু'মিনীন। ৭৮। ইন্না রাব্বাকা ইউক্‌দী বাইনাহুম্
ধর্ম্মবিশ্বাসীদের জন্য পথ প্রদর্শক ও অনুগ্রহ স্বরূপ। (৭৮) নিশ্চয় তোমার প্রতিপালক স্বীয় আদেশে

---

بِحُكْمِهٖ ج وَهُوَ الْعَزِيْزُ الْعَلِيْمُ ج ٧٩- فَتَوَكَّلْ عَلَى اللّٰهِ ط اِنَّكَ

বিহুক্‌মিহী, ওয়া হুওয়াল্ আ'যীযুল্ আ'লীম। ৭৯। ফাতাওয়াক্কাল্ আ'লাল্লাহ্ ; ইন্নাকা
তাহাদের মতবিরোধের মীমাংসা করেন, তিনি পরাক্রমশালী জ্ঞানী। (৭৯) অতএব তুমি আল্লাহ্‌র উপর নির্ভর কর ; নিশ্চয় তুমি

---

عَلَى الْحَقِّ الْمُبِيْنِ ۝ ٨٠- اِنَّكَ لَا تُسْمِعُ الْمَوْتٰى وَلَا تُسْمِعُ

আ'লাল্ হাক্‌ক্বিল্ মুবীন। ৮০। ইন্নাকা লা তুছ্‌মিউ'ল্ মাউতা ওয়ালা তুছ্‌মিউ'ছ্
স্পষ্ট সত্যের উপর আছে। (৮০) নিশ্চয় তুমি মৃতগুলিকে শ্রবণ করাইতে অক্ষম এবং

---

الصُّمَّ الدُّعَآءَ اِذَا وَلَّوْا مُدْبِرِيْنَ ۝ ٨١- وَمَآ اَنْتَ بِهٰدِى الْعُمْىِ

ছুম্মাদ্দু আ'-আ ইজা ওয়াল্লাউ মুদ্‌বিরীন। ৮১। ওয়া মা আন্‌তা বিহা-দিল্ উ'ম্‌ই
বধিরকে আহ্বান শুনাইতে পার না যখন তাহারা পৃষ্ঠপ্রদর্শন পূর্ব্বক পলায়ন করে। (৮১) এবং তুমি অন্ধদিগকে তাহাদের

---

عَنْ ضَلٰلَتِهِمْ ط اِنْ تُسْمِعُ اِلَّا مَنْ يُّؤْمِنُ بِاٰيٰتِنَا فَهُمْ

আন্ দ্বালা-লাতিহিম্, ইন্ তুছ্‌মিউ' ইল্লা মাই ইউ'মিনু বিআ-ইয়া তিনা ফাহুম্
ভ্রান্তিপথ হইতে সৎপথ প্রদর্শন করিতে পার না ; তুমি কেবল তাহাদিগকে শ্রবণ করাইতে পার যাহারা আমার নিদর্শন সমূহের প্রতি দৃঢ়বিশ্বাসী যেহেতু তাহারা

---

مُّسْلِمُوْنَ ۝ ٨٢- وَاِذَا وَقَعَ الْقَوْلُ عَلَيْهِمْ اَخْرَجْنَا لَهُمْ دَآبَّةً

মুছ্‌লিমূন। ৮২। ওয়া ইজা ওয়াক্কাআ'ল্ ক্বাউলু আ'লাইহিম্ আখ্‌রাজ্‌না লাহুম্ দাব্বাতাম্
মুসলমান। (৮২) যখন তাহাদের প্রতি অঙ্গীকার পূর্ণ হইবে তখন আমি পৃথিবী হইতে বহির্গত করিব তাহাদের জন্য এক প্রাণী

---

(৮০) এই আয়াতের নাফির বা না-এর দ্বারা যে খাস বা সাধারণ অর্থ বুঝায় তাহাতে খাস বা নির্দিষ্ট ঘটনার নফি বুঝায় না। যেমন বুখারী শরীফে আছে—মহা নবী (সঃ) বদরের যুদ্ধে নিহত কাফের দিগকে সম্বোধন করিয়া প্রশ্ন করিয়াছিলেন। ( ফত্‌হুল বয়ান )

مِّنَ الْأَرْضِ تُكَلِّمُهُمْ ۙ أَنَّ النَّاسَ كَانُوا بِآيَاتِنَا لَا يُوقِنُونَ ع

মিনাল্ আরদ্বি তুকাল্লিমুহুম্, আন্নান্না-ছা কা-নূ বিআ-ইয়া-তিনা লা ইউক্বিনুন্। ع

সে বলিয়া দিবে মানুষ আমার আয়াত সমুহের প্রতি বিশ্বাস স্থাপন করিত না।

৬ | ৬ রুকু

৮৩- وَيَوْمَ نَحْشُرُ مِن كُلِّ أُمَّةٍ فَوْجًا مِّمَّن يُكَذِّبُ

৮৩। ওয়া ইয়াওমা নাহ্‌শুরু মিন্ কুল্লি উম্মাতিন্ ফাউজাম্ মিম্মাঁই ইউকাজ্জিবু

৮৩। আর আমি সে দিন প্রত্যেক সম্প্রদায় হইতে দলে দলে একত্রিত করিব যাহারা আমার নিদর্শন সমূহকে

بِآيَاتِنَا فَهُمْ يُوزَعُونَ ٥ ٨٤- حَتَّىٰ إِذَا جَاءُوا قَالَ أَكَذَّبْتُم

বিআ-ইয়া-তিনা ফাহুম্ ইউযাউ'ন্। ৮৪। হাত্তা ইজা জ্বা-উ ক্বা-লা আকাজ্জাব্‌তুম্

মিথ্যা জানিত অতঃপর তাহাদিগকে সারিবদ্ধভাবে দাঁড় করান হইবে (৮৪) এমনকি যখন তাহারা উপস্থিত হইবে তখন তিনি বলিলেন

بِآيَاتِي وَلَمْ تُحِيطُوا بِهَا عِلْمًا أَمَّاذَا كُنتُمْ تَعْمَلُونَ ٥

বিআ-ইয়া-তি ওয়া লাম্ তুহীত্বু বিহা ই'ল্‌মান্ আম্মা জা কুন্তুম্ তা'মালুন।

তোমরা অজ্ঞাতসারেই আমার নিদর্শনসমূহ মিথ্যা জানিয়াছিলে অথবা তোমরা কি করিতে?

٨٥- وَوَقَعَ الْقَوْلُ عَلَيْهِم بِمَا ظَلَمُوا فَهُمْ لَا يَنطِقُونَ ٥ ٨٦- أَلَمْ

৮৫। ওয়া ওয়াক্বাআ'ল্ কাউল্ আ'লাইহিম্ বিমা জালামূ ফাহুম্ লা ইয়ান্‌ত্বিকূন্। ৮৬। আলাম্

৮৫। আর তাহাদের কৃত পাপকার্যই তাহাদিগকে অপরাধী সাব্যস্ত করিবে অতঃপর তাহারা কোন কথাই বলিতে পারিবে না।

يَرَوْا أَنَّا جَعَلْنَا اللَّيْلَ لِيَسْكُنُوا فِيهِ وَالنَّهَارَ مُبْصِرًا ۚ إِنَّ

ইয়ারাও আন্না জ্বাআ'ল্‌নাল্লাইলা লিইয়াছ্‌কুনূ ফীহি ওয়ান্নাহা রা মুব্‌ছিরা; ইন্না

৮৬। তাহারা কি লক্ষ্য করে নাই যে, আমি রাত্রিকে বিশ্রামের জন্য এবং দিবাকে দেখিবার জন্য সৃজন করিয়াছি? নিশ্চয়

(৮২) এই আয়াতের দ্বারা দুইটি অর্থ বুঝায়। (১) আল্লাহর গজব পতিত হওয়া (২) ভূমির প্রাণী প্রকাশ পাওয়া। কেননা কিয়ামতের পুর্ব্বে মানুষের উপর আল্লাহর গজব পতিত হইবে এবং ভূমির প্রাণী বাহির হইয়া মানুষের সঙ্গে কথা বলিবে ও মানুষের অন্তর যখম করিয়া দিবে। সুতরাং এই উভয় অর্থই সঠিক এবং যথার্থ। (ফত্‌হুল্ কাদীর)

فِىْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّقَوْمٍ يُّؤْمِنُوْنَ ۝ ٨٧- وَيَوْمَ يُنْفَخُ

ফী জা-লিকা লাআ-ইয়া-তিল্ লিক্বাউমি'ই ইউ'মিনুন। ৮৭। ওয়া ইয়াউমা ইউন্‌ফাখ্

ইহাতে ধর্ম্মবিশ্বাসীদের জন্য শিক্ষণীয় নিদর্শন আছে। (৮৭) এবং যে দিন সিঙ্গাতে ফুৎকার করা হইবে

---

فِى الصُّوْرِ فَفَزِعَ مَنْ فِى السَّمٰوٰتِ وَمَنْ فِى الْاَرْضِ اِلَّا مَنْ شَآءَ اللّٰهُ ط

ফিছ্‌ছুরি ফাফাযিআ' মান্ ফিছ্‌ছামা-ওয়া-তি ওয়া মান্ ফিল্ আর্‌দ্বি ইল্লা মান্ শা আল্লাহ্ ;

সেদিন আকাশে ও পৃথিবীতে যাহারা আছে সকলেই আতঙ্কিত হইবে কিন্তু আল্লাহ্ যাহাকে ইচ্ছা করিবেন।

---

وَكُلٌّ اَتَوْهُ دٰخِرِيْنَ ۝ ٨٨- وَتَرَى الْجِبَالَ تَحْسَبُهَا جَامِدَةً

ওয়া কুল্লুন্ আতাউহু দা-খিরীন। ৮৮। ওয়া তারাল্ জ্বিবা-লা তাহ্‌ছিবুহা জ্বা-মিদাতাঁউ

এবং সকলেই তাঁহার সমীপে নতভাবে উপস্থিত হইবে। (৮৮) আর তুমি পর্ব্বতসমূহ দেখিয়া মনে কর যে উহারা সুদৃঢ় ভাবে স্থাপিত

---

وَّهِىَ تَمُرُّ مَرَّ السَّحَابِ ط صُنْعَ اللّٰهِ الَّذِىْٓ اَتْقَنَ كُلَّ شَىْءٍ ط

ওয়া হিইয়া তামুর্‌রু মার্‌রাছ, ছাহা-ব ; ছুন্‌আ'ল্লাহিল্লাজী আত্‌কানা কুল্লা শায়্যিন

কিন্তু উহা মেঘের মত উড়িতে থাকিবে ; ইহাও আল্লাহরই শিল্প নৈপুণ্য যিনি প্রত্যেক বস্তুকে মজবুতভাবে সৃষ্টি করিয়াছেন

---

اِنَّهٗ خَبِيْرٌ بِمَا تَفْعَلُوْنَ ۝ ٨٩- مَنْ جَآءَ بِالْحَسَنَةِ فَلَهٗ

ইন্নাহু খাবীরুম্ বিমা তাফ্‌আ'লূন। ৮৯। মান্ জ্বা-আ বিল্ হাছানাতি ফালাহু

নিশ্চয় তিনি ভালরূপে অবগত আছেন যাহা তোমরা করিতেছ। (৮৯) যে ব্যক্তি সৎকাজসহ উপস্থিত হইবে তাহার জন্য

---

(৮৮) কিয়ামতের সন্নিকট কালে যে দশটি নিদর্শন প্রকাশ পাইবে তন্মধ্যে (১) সাফা পাহাড় হইতে এক জন্তু বাহির হইবে। (২) সূর্য্য পশ্চিম দিক হইতে উদিত হইবে (৩) সেই জন্তুর সহিত হজরত মূসা (আঃ) লাঠি এবং হজরত সুলাইমান (আঃ)-এর আংটি থাকিবে। সে লাঠির দ্বারা ঈমানদারদের কপালে সীল মোহর মারিয়া দিবে। ইহাতে নেককার এবং বদকার পৃথক পৃথক হইয়া যাইবে। (৪) সেই সময় তওবার দরজা বন্ধ হইয়া যাইবে। কাহারও তওবা কবুল হইবে না ; মানুষ হায় আফসোস করিতে থাকিবে। ( মুসলেম, সুনানে আরবাআ, বায়হাকী, আহমদ )

خَيْرٌ مِّنْهَا ج وَهُمْ مِّنْ فَزَعٍ يَّوْمَئِذٍ اٰمِنُوْنَ ○ ٩٠- وَمَنْ جَاءَ

খাইরুম্ মিন্‌হা, ওয়া হুম্ মিন্ ফাযায়িঁই ইয়াউমা ইজিন্ আ-মিনুন। ৯০। ওয়া মান্ জ্বা-আ

জন্য তদপেক্ষা উৎকৃষ্ট প্রতিদান পাইবে এবং এরূপ লোকেরা সেদিনের আতঙ্ক হইতে রক্ষা পাইবে। (৯০) আর যাহারা

بِالسَّيِّئَةِ فَكُبَّتْ وُجُوْهُهُمْ فِى النَّارِ ط هَلْ تُجْزَوْنَ اِلَّا

বিছ ছায়্যিআতি ফাকুব্বাত্, বুজুহু হুম্ ফিন্নারি ; হাল্, তুজ্ব্‌যাউনা ইল্লা

অসৎ কার্যসহ উপস্থিত হইবে তাহাদিগকে অধঃমুখে দোযখে নিক্ষেপ করা হইবে ; বলা হইবে তোমাদিগকে উহারই শাস্তি দেওয়া হইতেছে

مَا كُنْتُمْ تَعْمَلُوْنَ ○ ٩١- اِنَّمَآ اُمِرْتُ اَنْ اَعْبُدَ رَبَّ هٰذِهِ

মা কুন্তুম্ তা'মালুন। ৯১। ইন্না মা উমির্‌তু আন্ আ'বুদা রাব্বা হা-জিহিল্

যাহা তোমরা করিতে। (৯১) হে নবী। তুমি বল, নিশ্চয় আমি আদিষ্ট হইয়াছি উপাসনা করিবার জন্য

الْبَلْدَةِ الَّذِىْ حَرَّمَهَا وَلَهٗ كُلُّ شَىْءٍ ز وَّاُمِرْتُ اَنْ اَكُوْنَ

বাল দাতিল্লাজী হার্‌রামাহা ওয়া লাহূ কুল্লু শায়্যিন, ওয়া উমির্‌তু আন্ আকুনা

এই সম্মানিত শহরের প্রতিপালকের তাঁহারই জন্য সমুদয় বস্তু আরও আমি আদিষ্ট হইয়াছি

مِنَ الْمُسْلِمِيْنَ لا ○ ٩٢- وَاَنْ اَتْلُوَا الْقُرْاٰنَ ج فَمَنِ اهْتَدٰى فَاِنَّمَا

মিনাল্ মুছ্‌লিমীন। ৯২। ওয়া আন্ আত্‌লুওয়াল্ কুরআন, ফামানিহ্‌তাদা ফাইন্নামা

অনুগতদের অন্তর্ভুক্ত হইবার জন্য। (৯২) এবং কোরআন পাঠ করিয়া শুনাইবার জন্য ; যে ব্যক্তি সৎপথ প্রাপ্ত

يَهْتَدِىْ لِنَفْسِهٖ ج وَمَنْ ضَلَّ فَقُلْ اِنَّمَآ اَنَا مِنَ الْمُنْذِرِيْنَ ○

ইয়াহ্‌তাদী লিনাফ্‌ছিহ্, ওয়ামান্ দ্বাল্লা ফাকুল ইন্নামা আনা মিনাল্ মুন্‌জিরীন।

হইয়াছে সে নিজের জন্যই সৎপথে আসিল এবং যে ব্যক্তি পথভ্রান্ত হইল নিশ্চয় আমি ভয় প্রদর্শনকারীদের মধ্যে অন্যতম।

(৮৯) শিঙ্গার ফুৎকার এর দুইটি অবস্থা হইবে। প্রথমতঃ মানুষ তীব্র আওয়াজে ঘাবড়াইয়া যাইবে, পরবর্তী সময়ে বেহুশ হইয়া পড়িবে। পরে ক্রমশঃ আওয়াজ এত তীব্র হইবে যে, আকাশ পাতাল সবকিছু উলট পালট হইয়া যাইবে। প্রথম অবস্থার নাম 'নাফখায়ে কাজা' এবং দ্বিতীয় অবস্থার নাম হইল 'নাফখায়ে ছাইক্বা'। ( ফত্‌হুল বারী )

৮৮- وَلَا تَدْعُ مَعَ اللّٰهِ اِلٰهًا اٰخَرَ ۘ لَآ اِلٰهَ اِلَّا هُوَ قف كُلُّ

৮৮। ওয়া লা তাদউ' মাআ'ল্লাহি ইলা-হান আ-খারা লা ইলা-হা ইল্লা হুওয়া ; কুল্লু

(৮৮) এবং তুমি আল্লাহর সহিত আর কোন উপাস্যকে আহ্বান করিও না। তিনি ব্যতীত অন্য কেহই উপাস্য নাই।

شَيْءٍ هَالِكٌ اِلَّا وَجْهَهٗ ط لَهُ الْحُكْمُ وَاِلَيْهِ تُرْجَعُوْنَ ع

শাইয়িন, হা-লিকুন ইল্লা ওয়াজ্হাহু ; লাহুল হুক্মু ওয়া ইলাইহি তুর্জাউ'ন।

তাঁহার অস্তিত্ব ব্যতীত সব কিছুই ধ্বংসপ্রাপ্ত হইবে। তাঁহারই জন্য বিচারাধিপত্য এবং তাঁহারই দিকে তোমাদিগকে প্রত্যাবর্ত্তিত হইতে হইবে।

৭ | ৯ রুকু

| | | |
|---|---|---|
| ছুরায়ে—আন্কাবুৎ<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ০<br>বিছ্মিল্লাহির্ রাহ্মানির্ রাহীম<br>অতি দয়াময় ও পরম কৃপাময় আল্লাহর নামে। | এই ছুরায় ৭ রুকু<br>ও ৬৯ আয়াত। |

১- الٓمّٓ ج ২- اَحَسِبَ النَّاسُ اَنْ يُّتْرَكُوْٓا اَنْ يَّقُوْلُوْٓا

১। আলিফ, লা-ম মী-ম। ২। আহাছিবান্না-ছু আঁই ইউত্রাকূ আঁই ইয়াকূলু

(১) আলিফ লা—ম—মী—ম। (২) মানুষেরা ইহাই কি মনে করিয়াছে যে, আমরা ঈমান আনিলাম এই কথা বলিলেই তাহাদিগকে ছাড়িয়া দেওয়া হইবে—

اٰمَنَّا وَهُمْ لَا يُفْتَنُوْنَ ০ ৩- وَلَقَدْ فَتَنَّا الَّذِيْنَ مِنْ قَبْلِهِمْ

আ-মান্না ওয়াহুম লা ইউফ্তানুন্। ৩। ওয়া লাক্বাদ্ ফাতান্নাল্লাজীনা মিন্ কাব্লিহিম

এবং তাহাদিগকে পরীক্ষা করা হইবে না? (৩) নিশ্চয় আমি তাহাদিগকে পরীক্ষা করিয়াছি যাহারা

فَلَيَعْلَمَنَّ اللّٰهُ الَّذِيْنَ صَدَقُوْا وَلَيَعْلَمَنَّ الْكٰذِبِيْنَ ০ ৪- اَمْ

ফালাইয়া'লামান্নাল্লাহুল্লাজীনা ছাদাক্বূ ওয়া লাইয়া'লামান্নাল্ কা-জিবীন। ৪। আম্

তাহাদের পূর্ব্ব'বর্তী ছিল, সুতরাং কাহারা সত্যবাদী তাহাদিগকে নিশ্চয় আল্লাহ জানিয়া রাখিবেন এবং যাহারা মিথ্যাবাদী তাহাদিগকে ও তিনি ভাল ভাবে জানিয়া রাখিবেন।

حَسِبَ الَّذِيْنَ يَعْمَلُوْنَ السَّيِّاٰتِ اَنْ يَّسْبِقُوْنَا ط سَآءَ مَا

হাছিবাল্লাজীনা ইয়া'লামূনাছ্ ছায়্যিআ-তি আঁই ইয়াছ্বিকূনা ; ছা-য়া মা

(৪) যাহারা অসৎকার্য করে তাহারা কি ভাবিয়া দেখিয়াছে যে তাহারা আমার আয়াতের বাহিরে যাইবে ; তাহারা অতি মন্দ

يَحْكُمُونَ ○ ٥ - مَنْ كَانَ يَرْجُوا لِقَاءَ اللّٰهِ فَاِنَّ اَجَلَ اللّٰهِ لَاٰتٍ ط

ইয়াহ্‌কুমূন। ৫। মান কা-না ইয়ারজু লিক্বা-আল্লাহি ফাইন্না আজ্বালাল্লাহি লাআ-ত্‌;

বিবেচনা করিতেছে। (৫) যে ব্যক্তি পরকালে আল্লাহর সাক্ষাতের আশা পোষণ করে সুতরাং আল্লাহর নিরূপিত সময় নিশ্চয় আসিবে;

وَهُوَ السَّمِيْعُ الْعَلِيْمُ ○ ٦ - وَمَنْ جَاهَدَ فَاِنَّمَا يُجَاهِدُ لِنَفْسِهٖ ط

ওয়া হুওয়াছ্‌ ছামীউ'ল আ'লীম। ৬। ওয়া মান জ্বা-হাদা ফাইন্নামা ইউজ্বা-হিদু লিনাফ্‌ছিহ;

আর তিনি সর্ব্বশ্রোতা। (৬) এবং যে ব্যক্তি প্রচেষ্টা করে নিশ্চয় সে নিজ মঙ্গলের জন্যই প্রচেষ্টা করে।

اِنَّ اللّٰهَ لَغَنِيٌّ عَنِ الْعٰلَمِيْنَ ○ ٧ - وَالَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا

ইন্নাল্লাহা লাগ্বানিইয়্যিউন আ'নিল্‌ আ'-লামীন্‌। ৭। ওয়াল্লাজীনা আ-মানু ওয়া আ'মিলুছ্‌

নিশ্চয় আল্লাহ বিশ্ব জগতের মুখাপেক্ষী নহেন। (৭) এবং যাহারা ধর্ম্ম-বিশ্বাস করিয়া সৎকার্য করিল

الصّٰلِحٰتِ لَنُكَفِّرَنَّ عَنْهُمْ سَيِّاٰتِهِمْ وَلَنَجْزِيَنَّهُمْ

ছা-লিহা-তি লানুকাফ্‌ফিরান্না আ'ন্‌হুম ছায়্যিআ-তিহিম ওয়ালা নাজ্‌যিইয়ান্নাহুম

নিশ্চয় আমি তাহাদের অপরাধসমুহ বিদুরিত করিয়া দিব এবং তদপেক্ষা শ্রেষ্ঠ প্রতিদান দিব

اَحْسَنَ الَّذِيْ كَانُوْا يَعْمَلُوْنَ ○ ٨ - وَوَصَّيْنَا الْاِنْسَانَ بِوَالِدَيْهِ

আহ্‌ছানাল্লাজী কা-নু ইয়া'মালুন। ৮। ওয়া ওয়াছ্‌ ছাইনাল ইন্‌ছা-না বিওয়া লিদাইহি

তাহারা যাহা করিত। (৮) এবং আমি পিতা-মাতার সহিত সদ্ব্যবহার করিবার জন্য মানুষকে আদেশ দিয়াছি

حُسْنًا ط وَاِنْ جَاهَدٰكَ لِتُشْرِكَ بِيْ مَا لَيْسَ لَكَ بِهٖ عِلْمٌ

হুছ্‌না; ওয়া ইন্‌ জ্বা-হাদা-কা লিতুশ্‌রিকা বী মা লাইছা লাকা বিহী ই'ল্‌মুন্‌

কিন্তু যদি তাহারা উভয়ে তোমাকে এমন বস্তুর সহিত আমার অংশী স্থাপন করিতে বদ্ধপরিকর হয় যাহার সম্বন্ধে তোমার জানা নাই

فَلَا تُطِعْهُمَا ط اِلَيَّ مَرْجِعُكُمْ فَاُنَبِّئُكُمْ بِمَا كُنْتُمْ

ফালা তুত্বী'হুমা; ইলাইয়্যা মার্‌জিউ'কুম্‌ ফাউনাব্বিউকুম বিমা কুন্‌তুম

তাহা হইলে তুমি তাহাদের কথা মানিও না। আমারই নিকট তোমাদের সকলকে প্রত্যাবর্ত্তন করিতে হইবে অতঃপর আমি তোমাদের কৃতকার্য সমূহ বলিয়া দিব।

تعملون ○ ٩- والذين امنوا وعملوا الصلحت لندخلنهم

তা'মালুন। ৯। ওয়াল্লাজীনা আ-মানূ ওয়া আ'মিলুছ ছা লিহা-তি লানুদ্‌খিলান্নাহুম্

(৯) এবং যাহারা ধর্মবিশ্বাস করিয়া সৎকার্য করিল আমি নিশ্চয় তাহাদিগকে সাদাচারীদের মধ্যে পরিগণিত করিব।

في الصلحين ○ ١٠- ومن الناس من يقول امنا بالله فاذا اوذي

ফীছ্ ছা-লিহীন। ১০। ওয়া মিনান্না-ছি মাঁই ইয়াক্বূলু আ-মান্না বিল্লাহি ফাইজা উজিইয়া

(১০) লোকদের মধ্যে কেহ কেহ বলে আমরা আল্লাহর প্রতি বিশ্বাস স্থাপন করিয়াছি অতঃপর যখন সে আল্লাহর পথে কষ্টে পতিত হয়

في الله جعل فتنة الناس كعذاب الله ط ولئن جاء نصر

ফিল্লাহি জ্বাআ'লা ফিত্‌নাতান্নাছি কাআ'জা-বিল্লাহি ; ওয়ালা ইন্ জ্বা-আ নাছ্‌রুম্

তখন মানব প্রদত্ত কষ্টকে আল্লাহর শাস্তির সমতুল্য মনে করে ; এবং যদি তোমার প্রতিপালকের তরফ হইতে সাহায্য

من ربك ليقولن انا كنا معكم ط اوليس الله باعلم

মির্ রাব্বিকা লাইয়াক্বূলুন্না ইন্না কুন্না মাআ'কুম ; আওয়া লাইছাল্লাহু বিআ'লামা

উপনীত হয় অবশ্য তাহারা বলিবে—আমরা তোমাদেরই সঙ্গে ছিলাম। আল্লাহ কি

بما في صدور العلمين ○ ١١- وليعلمن الله الذين امنوا

বিমা ফী ছদুরিল আ'-লামীন। ১১। ওয়া লাইয়া'লামান্নাল্লাহুল্লাজীনা আ-মানূ

বিশ্বজগতের অন্তরের কথা খুবই পরিজ্ঞাত নহেন? (১১) এবং নিশ্চয় আল্লাহ জ্ঞাত আছেন কাহারা ধর্ম'বিশ্বাসী

وليعلمن المنفقين ○ ١٢- وقال الذين كفروا للذين

ওয়া লাইয়া'লামান্নাল্ মুনা-ফিক্বী-ন। ১২। ওয়া ক্বা-লাল্লাজীনা কাফারূ লিল্লাজীনা

এবং তিনি জ্ঞাত আছেন কাহারা কপটচারী। (১২) এবং যাহারা ধর্মদ্রোহী তাহারা ধর্মবিশ্বাসীদের বলিল

امنوا اتبعوا سبيلنا ولنحمل خطيكم ط وما هم بحملين من

আ-মানূত্তাবিউ' ছাবীলানা ওয়াল্‌নাহ্‌মিল্ খাত্বা-ইয়া-কুম ওয়া মা হুম বিহা-মিলীনা মিন্

তোমরা আমাদের পথ অনুসরণ কর এবং আমরা তোমাদের গোনাহসমূহের ভার বহন করিবে। বস্তুতঃ নিশ্চয় তাহারা তাহাদের কিছুমাত্র গোনাহ

(১২) আল্লাহর কতিপয় নাফরমান বান্দা এমনও আছে যাহারা বলিয়া থাকে যে, তোমরা আমাদের জন্য আফশোস করিও না। কারণ তোমাদের পাপের বোঝা আমারাই বহন করিব। তোমরা নিশ্চিন্ত থাক। এই যুগেও অনেব লোক এই ধরণের জঘন্য কথা বলিয়া থাকে। (মোজেহুল কোরআন)

خَطٰيٰهُمْ مِّنْ شَىْءٍ ط اِنَّهُمْ لَكٰذِبُوْنَ ○ ١٣- وَلَيَحْمِلُنَّ اَثْقَالَهُمْ

খাত্বা-ইয়া-হুম মিন্ শাইয়িন ইন্নাহুম লাকা-জিবুন্। ১৩। ওয়া লাইয়াহ্‌মিলুন্না আছ্‌ক্বা-লাহুম

বহনকারী নহে। নিশ্চয় তাহারা অতিশয় মিথ্যাবাদী। (১৩) এবং অবশ্য তাহারা স্ব স্ব বোঝা বহন করিবে

وَاَثْقَالاً مَّعَ اَثْقَالِهِمْ ز وَلَيُسْـَٔلُنَّ يَوْمَ الْقِيٰمَةِ

ওয়া আছ্‌ক্বা-লাম মাআ' আছ্‌ক্বা-লিহিম ; ওয়া লা ইউছ্‌আলুন্না ইয়াউমাল ক্বিইয়া-মাতি

তাহাদের বোঝার সহিত আরও বোঝা, এবং কেয়ামতের দিন নিশ্চয় তাহাদিগকে প্রশ্ন করা হইবে

ع
১
—
১
রুকূ

عَمَّا كَانُوْا يَفْتَرُوْنَ ع ١٤- وَلَقَدْ اَرْسَلْنَا نُوْحًا اِلٰى قَوْمِهٖ فَلَبِثَ

আ'ম্মা কা-নু ইয়াফ্‌তারূন। ع ১৪। ওয়া লাক্বাদ আর্‌ছাল্‌না নূহান ইলা ক্বাউমিহী ফালাবিছা

যাহা তাহারা মিথ্যা দোষারোপ করিত। (১৪) এবং নিশ্চয় আমি নুহকে নবীরূপে তাঁহার সম্প্রদায়ের জন্য প্রেরণ করিলাম, অতঃপর

فِيْهِمْ اَلْفَ سَنَةٍ اِلَّا خَمْسِيْنَ عَامًا ط فَاَخَذَهُمُ الطُّوْفَانُ

ফীহিম্ আল্‌ফা ছানাতিন ইল্লা খাম্‌ছীনা আ'-মা ; ফাআখাজাহুমুত্ ত্বূফা-নু

তিনি তাহাদের সহিত সাড়ে নয় শত বৎসর অবস্থান করিলেন। তারপর তাহাদিগকে ঝড়ে আক্রান্ত করে

وَهُمْ ظٰلِمُوْنَ ○ ١٥- فَاَنْجَيْنٰهُ وَاَصْحٰبَ السَّفِيْنَةِ وَجَعَلْنٰهَآ

ওয়া হুম জা-লিমুন। ১৫। ফাআন্‌জাইনা-হু ওয়া আছ্‌হা-বুছ্ ছাফীনাতি ওয়া জাআ'ল্‌না-হা

এমন অবস্থায় যে তাহারা অসৎকার্যে লিপ্ত ছিল। (১৫) অতঃপর আমি তাঁহাকে ও জাহাজের আরোহি-গণকে রক্ষা করিলাম ; আর আমি

اٰيَةً لِّلْعٰلَمِيْنَ ○ ١٦- وَاِبْرٰهِيْمَ اِذْ قَالَ لِقَوْمِهِ اعْبُدُوا اللّٰهَ

আ-ইয়াতাল লিল্ আ'লামীন। ১৬। ওয়া ইব্‌রা-হীমা ইজ্ ক্বা-লা লিক্বাউমিহিবুদুল্লাহা

উহা বিশ্বজগতের জন্য শিক্ষাপ্রদ করিলাম। (১৬) আর হে নবী! যখন ইব্রাহীম স্বীয় সম্প্রদায়কে বলিলেন—তোমরা আল্লাহর উপাসনা কর

وَاتَّقُوْهُ ط ذٰلِكُمْ خَيْرٌ لَّكُمْ اِنْ كُنْتُمْ تَعْلَمُوْنَ ○ ١٧- اِنَّمَا تَعْبُدُوْنَ

ওয়াত্তাক্বুহু ; জা-লিকুম খাইরুল্লাকুম ইন্ কুন্তুম তা'লামূন। ১৭। ইন্নামা তা'বুদুনা

এবং তাঁহাকে ভয় কর ; ইহাতে তোমাদের জন্য কল্যাণ নিহিত আছে যদি তোমরা জ্ঞানী হও। (১৭) ইহাই সুনিশ্চিত যে, তোমরা

مِنْ دُوْنِ اللّٰهِ اَوْثَانًا وَّتَخْلُقُوْنَ اِفْكًا ط اِنَّ الَّذِيْنَ تَعْبُدُوْنَ مِنْ

মিন্ দূনিল্লাহি আওছা-নাও ওয়া তাখ্‌লুক্বূনা ইফ্‌কা, ইন্নাল্লাজীনা তা'বুদূনা মিন্‌
আল্লাহকে ছাড়িয়া মূর্ত্তিসমূহের উপাসনা করিতেছ আর মিথ্যা কল্পনার সৃষ্টি করিতেছ। নিশ্চয় তোমরা

دُوْنِ اللّٰهِ لَا يَمْلِكُوْنَ لَكُمْ رِزْقًا فَابْتَغُوْا عِنْدَ اللّٰهِ الرِّزْقَ وَاعْبُدُوْهُ

দূনিল্লাহি লা ইয়াম্‌লিকূনা লাকুম রিয্‌ক্বান্ ফাবতাগূ ই'ন্‌দাল্লাহির রিয্‌ক্বা ওয়া'বুদূহু
আল্লাহকে ছাড়িয়া যাহাদের উপাসনা করিতেছ তাহারা তোমাদের আহার্য্য দিতে সক্ষম নহে, অতএব তোমরা আল্লাহর নিকট আহার্য্য প্রার্থনা কর এবং তোমরা তাঁহারই উপাসনা কর

وَاشْكُرُوْا لَهٗ ط وَاِلَيْهِ تُرْجَعُوْنَ ۝ ١٧- وَاِنْ تُكَذِّبُوْا فَقَدْ كَذَّبَ

ওয়াশ্‌কুরূ লাহু ওয়া ইলাইহি তুর্‌জাউ'ন। ১৮। ওয়া ইন্ তুকাজ্জিবু ফাক্বাদ কাজ্জাবা
ও তাঁহার কৃতজ্ঞতা প্রকাশ কর। তাঁহারই দিকে তোমাদের প্রত্যাবর্ত্তন করিতে হইবে। (১৮) আর যদি তোমরা আমাকে মিথ্যাবাদী মনে কর তবে নিশ্চয়

اُمَمٌ مِّنْ قَبْلِكُمْ ط وَمَا عَلَى الرَّسُوْلِ اِلَّا الْبَلٰغُ الْمُبِيْنُ ۝

উমামুম্ মিন্ ক্বাব্‌লিকুম ওয়া মা আ'লার রাছূলি ইল্লাল বালা-গুল মুবীন।
তোমাদের পূর্ব্ববর্ত্তী বহু সম্প্রদায় স্ব স্ব নবীকে মিথ্যাবাদী মনে করিয়াছিল। রাসূলগণের কার্য হইতেছে স্পষ্টরূপে উপস্থাপিত করা।

١٩- اَوَلَمْ يَرَوْا كَيْفَ يُبْدِئُ اللّٰهُ الْخَلْقَ ثُمَّ يُعِيْدُهٗ ط اِنَّ

১৯। আ ওয়া লাম ইয়ারাউ কাইফা ইউব্‌দিউল্লাহু খা্লাক্বা ছুম্মা ইয়াই'দুহূ ; ইন্না
(১৯) তাহারা কি লক্ষ্য করে নাই যে, আল্লাহ্ কিরূপে সৃষ্টিকে প্রথমে সৃজন করিয়া আবার পুনঃ সৃষ্টি করিবেন ?

ذٰلِكَ عَلَى اللّٰهِ يَسِيْرٌ ۝ ٢٠- قُلْ سِيْرُوْا فِى الْاَرْضِ فَانْظُرُوْا كَيْفَ بَدَاَ

জা-লিকা আ'লাল্লাহি ইয়াছীর। ২০। কুল ছীরূ ফিল আরূদ্বি ফান্‌জুরূ কাইফা বাদাআল্‌
নিশ্চয় ইহা আল্লাহর জন্য অতি সহজ। (২০) বল—তোমরা পৃথিবীতে ভ্রমণ করিয়া লক্ষ্য কর যে, কিরূপে তিনি

الْخَلْقَ ثُمَّ اللّٰهُ يُنْشِئُ النَّشْاَةَ الْاٰخِرَةَ ط اِنَّ اللّٰهَ عَلٰى كُلِّ

খাল্‌ক্বা ছুম্মাল্লাহু ইউন্‌শিউন নাশ্‌আতাল আ-খিরাহ্ ; ইন্নাল্লাহা আ'লা কুল্লি
প্রথমে সৃষ্টির গঠনারম্ভ করিলেন পুনরায় আল্লাহ শেষবার পরকালে জীবন্ত উঠাইবেন ; নিঃসন্দেহ আল্লাহ

شَىْءٍ قَدِيْرٌ ج ٢١ يُعَذِّبُ مَنْ يَّشَاءُ وَيَرْحَمُ مَنْ

শাইয়িন কাদীর। ২১। ইউআ'জ্জিবু মা'ই ইয়াশা-উ ওয়া ইয়ারহামু মান
সর্ব্বশক্তিমান। (২১) তিনি যাহাকে ইচ্ছা তাহাকে শাস্তি দিবেন এবং যাহাকে ইচ্ছা তাহার প্রতি অনুগ্রহ

يَشَآءُ ج وَاِلَيْهِ تُقْلَبُوْنَ ○ ٢٢- وَمَآ اَنْتُمْ بِمُعْجِزِيْنَ فِى الْاَرْضِ

ইয়াশা-উ, ওয়া ইলাইহি তুক্‌লাবুন। ২২। ওয়া মা আন্তুম বিমু'জিযীনা ফিল আর্‌দ্বি

করিলেন ; এবং তাঁহারই দিকে তোমরা প্রত্যাবর্ত্তিত হইবে। (২২) এবং নিশ্চয় তোমরা আল্লাহকে

وَلَا فِى السَّمَآءِ ز وَمَا لَكُمْ مِّنْ دُوْنِ اللّٰهِ مِنْ وَّلِىٍّ وَّلَا نَصِيْرٍ ع

ع ওয়ালা ফিছ্‌ ছামা-ই ওয়া মা লাকুম মিন দুনিল্লাহি মিঁউ ওয়ালিইয়িঁউ ওয়া লা নাছীর। ع

২ পৃথিবীতে আত্মগোপন করিয়া অথবা আকাশে উঠিয়া পরাজিত করিতে পার না যেহেতু আল্লাহ ব্যতীত

২ তোমাদের রক্ষক ও সাহায্যকারী আর কেহ নাই।

রুকু

٢٣- وَالَّذِيْنَ كَفَرُوْا بِاٰيٰتِ اللّٰهِ وَلِقَآئِهٖۤ اُولٰٓئِكَ يَئِسُوْا

৩৩। ওয়াল্লাজীনা কাফারূ বিআ-ইয়া-তিল্লাহি ওয়া লিকা-ইহি উলা-ইকা ইয়ায়িছু

(২৩) এবং যাহারা আল্লাহর নিদর্শনসমূহ ও তাঁহার সমীপে উপস্থিত হইবার বিষয় অমান্য করে, তাহারাই

مِنْ رَّحْمَتِىْ وَاُولٰٓئِكَ لَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ○ ٢٤- فَمَا كَانَ جَوَابَ

মির্‌রাহ্‌মাতী ওয়া উলা-ইকা লাহুম আ'জা-বুন আলীম। ২৪। ফামা কা-না জ্বাওয়া-বা

আমার অনুগ্রহ হইতে নিরাশ হইয়াছে এবং তাহাদেরই জন্য যন্ত্রণাদায়ক শাস্তি রহিয়াছে। (২৪) অতঃপর তাহার সম্প্রদায়ের ইহা ব্যতীত আর কোন উত্তর ছিল না

قَوْمِهٖۤ اِلَّاۤ اَنْ قَالُوا اقْتُلُوْهُ اَوْ حَرِّقُوْهُ فَاَنْجٰىهُ اللّٰهُ

কাউমিহী ইল্লা আন্‌ কা-লুক্‌তুলুহু আউ হার্‌রিক্‌হু ফাআন্‌জ্বাহুল্লাহু

যে, তাহারা বলিতে লাগিল—উহাকে হত্যা কর অথবা অগ্নিদগ্ধ কর অতঃপর আল্লাহ তাঁহাকে

مِنَ النَّارِ ط اِنَّ فِىْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّقَوْمٍ يُّؤْمِنُوْنَ ○

মিনান্নাা-র ইন্না ফী জা-লিকা লাআ-ইয়া-তিল্‌ লিকাউমিঁই ইউ'মিনুন।

অগ্নি হইতে উদ্ধার করিলেন। নিশ্চয় ইহাতে ধর্মবিশ্বাসী সম্প্রদায়ের জন্য শিক্ষণীয় নিদর্শনসমূহ রহিয়াছে।

٢٥- وَقَالَ اِنَّمَا اتَّخَذْتُمْ مِّنْ دُوْنِ اللّٰهِ اَوْثَانًا لا مَّوَدَّةَ بَيْنِكُمْ فِى

২৫। ওয়া ক্বা-লা ইন্নামাত্‌ তাখাজ্‌তুম মিন্‌দু লিল্লাই আওছানাম্‌ মাওয়াদ্দাতা বাইনিকুম ফিল

(২৫) এবং তিনি বলিলেন—তোমরা শুধু পার্থিব জীবনে পরস্পরের সখ্যতার জন্যই আল্লাহকে ছাড়িয়া মূর্ত্তিসমূহের পূজা করিতেছ,

الْحَيٰوةِ الدُّنْيَا ج ثُمَّ يَوْمَ الْقِيٰمَةِ يَكْفُرُ بَعْضُكُمْ بِبَعْضٍ

হাইয়া-তিদ্দুন্‌ইয়া ছুম্মা ইয়াউমাল ক্বিইয়া-মাতি ইয়াক্‌ফুরু বা'দ্বুকুম বিবা'দ্বিঁউ

পুনরায় কিয়ামতের দিন তোমাদের একে অপরকে অস্বীকার করিবে

وَّيَلْعَنُ بَعْضُكُم بَعْضًا وَّمَاْوٰىكُمُ النَّارُ وَمَا لَكُم مِّن نّٰصِرِيْنَ ق

ওয়া ইয়াল্‌আ'নু বা'দ্বুকুম্ বা'দ্বা, ওয়া মা'ওয়া কুমুন্নারু ওয়া মা লাকুম মিন না-ছিরীন।

ও তোমাদের একে অপরকে অভিসম্পৎ দিবে, এবং পরিণামে দোযখ তোমাদের আবাস হইবে ও তোমাদের কেহ সাহায্যকারী হইবে না।

২৬- فَاٰمَنَ لَهٗ لُوْطٌ م وَقَالَ اِنِّيْ مُهَاجِرٌ اِلٰى رَبِّيْ ط اِنَّهٗ هُوَ

২৬। ফাআ-মানা লাহু লূত্ব। ওয়া ক্বা-লা ইন্নী মুহা-জ্বিরুন ইলা রাব্বী ; ইন্নাহু হুওয়াল্

(২৬) কিন্তু লুত তাঁহার প্রতি বিশ্বাসস্থাপন করিয়াছিলেন। এবং ইব্রাহীম বলিলেন, আমি দেশত্যাগ করিব আমার প্রভুর দিকে। নিশ্চয় তিনি

الْعَزِيْزُ الْحَكِيْمُ ٥ ২৭- وَوَهَبْنَا لَهٗٓ اِسْحٰقَ وَيَعْقُوْبَ وَجَعَلْنَا فِيْ

আ'যীযুল হাকীম। ২৭। ওয়া ওয়াহাব্‌না-লাহু ইছ্‌হা-ক্বা ওয়া ইয়া'ক্বূবা ওয়া জ্বাআ'ল্‌না ফী

পরাক্রমশালী ও জ্ঞানবান। (২৭) এবং আমি তাঁহাকে ইছহাক ও পৌত্ররূপে ইয়াকুবকে প্রদান করিলাম

ذُرِّيَّتِهِ النُّبُوَّةَ وَالْكِتٰبَ وَاٰتَيْنٰهُ اَجْرَهٗ فِي الدُّنْيَا ج

জুর্‌রীইয়্যাতিহিন্ ইবুউওয়াত ওয়াল কিতা-বা ওয়া আ-তাইনা-হু আজ্‌রাহু ফিদ্দুন্‌ইয়া,

এবং আমি তাঁহার বংশের নবুঅৎ ও ধর্মগ্রন্থ প্রচলিত রাখিয়াছি এবং তাহাকে ইহজগতেই প্রতিদান দিয়াছি,

وَاِنَّهٗ فِي الْاٰخِرَةِ لَمِنَ الصّٰلِحِيْنَ ٥ ২৮- وَلُوْطًا اِذْ قَالَ لِقَوْمِهٖٓ

ওয়া ইন্নাহু ফিল্ আ-খিরাতি লামিনাছ্ ছা-লিহীন। ২৮। ওয়া লূত্বান ইজ্ ক্বা-লা লিকাউমিহী

এবং পরকালে নিশ্চয় তিনি সদাচারীদের মধ্যে পরিগণিত হইবেন। (২৮) এবং হে নবী। তুমি বল লুতের ঘটনা, যখন তিনি তাঁহার সম্প্রদায়কে বলিলেন—

اِنَّكُمْ لَتَاْتُوْنَ الْفَاحِشَةَ ز مَا سَبَقَكُمْ بِهَا مِنْ اَحَدٍ مِّنَ

ইন্নাকুম লাতা'তুনাল ফা-হিশাতা মা ছাবাকাকুম বিহা মিন আহাদিম্ মিনাল

তোমরা যেরূপ চরম নির্লজ্জ কার্যে লিপ্ত রহিয়াছ, তোমাদের পূর্বে বিশ্বজগতের কেহই এরূপ

الْعٰلَمِيْنَ ٥ ২৯- اَئِنَّكُمْ لَتَاْتُوْنَ الرِّجَالَ وَتَقْطَعُوْنَ السَّبِيْلَ لا وَتَاْتُوْنَ

আ'লামীন। ২৯। আইন্নাকুম্ লাতা'তুনার্ রিজ্বা-লা ওয়া তাক্ব্‌ত্বাউনাছ্ ছাবীলা ওয়া তা'তুনা

করে নাই। (২৯) তোমরা কি স্ত্রীলোককে ছাড়িয়া বালকদের উপর পুংসঙ্গমে আপতিত হইতেছ এবং তোমরা রাহাজানী কর ও

فِىْ نَادِيْكُمُ الْمُنْكَرَ ط فَمَا كَانَ جَوَابَ قَوْمِهٖۤ اِلَّاۤ اَنْ

ফী না-দীকুমুল্ মুন্‌কার ; ফামা কা-না জ্বাওয়া-বা কাউমিহী ইল্লা আন্

তোমাদের বৈঠকে বসিয়াও তোমরা ঐরূপ জঘন্য কার্য কর। অতঃপর ইহা ব্যতীত তাঁহার সম্প্রদায়ের আর কোন উত্তর ছিল না যে,

قَالُوا ائْتِنَا بِعَذَابِ اللّٰهِ اِنْ كُنْتَ مِنَ الصّٰدِقِيْنَ ٥ ٣٠- قَالَ رَبِّ انْصُرْنِىْ

ক্বালু'তিনা বিআ'জা-বিল্লাহি ইন্‌কুন্‌তা মিনাছ্ ছা-দিক্বীন। ৩০। ক্বালা রাব্বিন্ ছুরনী

তাহারা বলিতে লাগিল—তুমি যদি সত্যবাদী হও তবে আমাদের নিকট আল্লাহর শাস্তি লইয়া আস। (৩০) লুত প্রার্থনা করিলেন, "হে আমার প্রভু

ع ৩/৩ রুকু

عَلَى الْقَوْمِ الْمُفْسِدِيْنَ ع ٣١- وَلَمَّا جَآءَتْ رُسُلُنَاۤ اِبْرٰهِيْمَ

আ'লাল্ কাউমিল্ মুফ্‌ছিদীন্। ৩১। ওয়া লাম্মা-জ্বা আত্ রুছুলুনা ইব্‌রাহীমা

এই পাপাচারী সম্প্রদায়ের মোকাবিলা হইতে আমাকে সাহায্য করুন। (৩১) এবং যখন আমার ফেরেশতাগণ ইব্‌রাহীমের নিকট

بِالْبُشْرٰى لا قَالُوْۤا اِنَّا مُهْلِكُوْۤا اَهْلِ هٰذِهِ الْقَرْيَةِ ج

বিল্ বুশ্‌রা ক্বা-লূ ইন্না মুহ্‌লিকূ আহ্‌লি হা-জিহীল্ কারইয়াহ্,

শুভ-সংবাদ নিয়া পৌছিল তাহারা বলিল আমরা এই নগরীর অধিবাসীগণকে বিধ্বস্ত করিয়া দিব,

اِنَّ اَهْلَهَا كَانُوْا ظٰلِمِيْنَ ج صلے ٣٢- قَالَ اِنَّ فِيْهَا لُوْطًا ط قَالُوْا نَحْنُ

ইন্না আহ্‌লাহা কা-নূ জা-লিমীন্। ৩২। ক্বালা ইন্না ফীহা লূতা, ক্বালূ নাহ্‌নু

যেহেতু উহার অধিবাসীরা হইতেছে মহাপাপী। (৩২) ইব্রাহীম বলিলেন, উহাতে লুত রহিয়াছেন। তাহারা বলিল—

اَعْلَمُ بِمَنْ فِيْهَا ز لَنُنَجِّيَنَّهٗ وَاَهْلَهٗۤ اِلَّا امْرَاَتَهٗ قف

আ'লামু বিমান্ ফীহা, লানুনাজ্জিয়ান্নাহূ ওয়া আহ্‌লাহূ ইল্লাম্‌রাআতাহূ ;

কে উহাতে আছে তাহা আমরা ভালরূপে অবগত আছি, আমরা তাঁহাকে এবং তাঁহার পরিবারবর্গ'কে নিশ্চয় উদ্ধার করিয়া লইব

كَانَتْ مِنَ الْغٰبِرِيْنَ ٥ ٣٣- وَلَمَّاۤ اَنْ جَآءَتْ رُسُلُنَا لُوْطًا

কানাত্ মিনাল্ গ্বা-বিরীন্। ৩৩। ওয়ালাম্মা আন্ জ্বা-আত্ রুছুলুনা লুত্বান্

তাঁহার পশ্চাদগামিনী স্ত্রী ব্যতীত। (৩৩) এবং যখন আমার প্রেরিত ফেরেশ্‌তাগণ লুতের নিকট অসিল

(৩১) এই আয়াতে 'রুসুলুনা' শব্দের দ্বারা মুরাদ হইল আল্লাহর ফেরেশ্‌তাগণ। যাহারা কওমে লুতের উপর আজাব লইয়া যাইতেছিল। শুভ সংবাদ-এর অর্থ হইল হজরত ইব্রাহীম (আঃ)-এর পুত্র সন্তান লাভের খোশ খবর। (আজিজী)

سِيْٓءَ بِهِمْ وَضَاقَ بِهِمْ ذَرْعًا وَّقَالُوْا لَا تَخَفْ وَلَا تَحْزَنْ قف

ছীআ' বিহিম্, ওয়া দ্বা-ক্বা বিহিম্ জারআ'উ ওয়া ক্বালু লা-তাখাফ্, ওয়ালা তাহ্‌যান্ ;

তখন তিনি তাহাদের আগমন কারণে ব্যথিত হইলেন ও মনে মনে অপ্রস্তুত হইলেন অতঃপর তাহারা বলিল—আপনি ভীত অথবা

---

اِنَّا مُنَجُّوْكَ وَاَهْلَكَ اِلَّا امْرَاَتَكَ كَانَتْ مِنَ الْغٰبِرِيْنَ ۝

ইন্না মুনাজ্জূকা ওয়া আহ্‌লাকা ইল্লাম্‌রাআতাকা কা-নাত্ মিনাল গ্বা-বিরীন্।

ব্যথিত হইবেন না, আপনার পশ্চাদগামিনী আপনার স্ত্রী ব্যতীত, নিশ্চয় আমরা আপনাকে ও আপনার পরিবারবর্গকে উদ্ধার করিব।

---

٣٤- اِنَّا مُنْزِلُوْنَ عَلٰٓى اَهْلِ هٰذِهِ الْقَرْيَةِ رِجْزًا مِّنَ السَّمَآءِ

৩৪। ইন্না মুন্‌যিল্না আ'লা আহ্‌লি হা-জিহিল্ ক্বারইয়াতি রিজ্‌যাম্ মিনাছ্ ছামা-ই

(৩৪) নিশ্চয় আমরা এই নগরীর অধিবাসীদের উপর আকাশ হইতে শাস্তি অবতরণকারী

---

بِمَا كَانُوْا يَفْسُقُوْنَ ۝ ٣٥- وَلَقَدْ تَّرَكْنَا مِنْهَآ اٰيَةًۢ بَيِّنَةً

বিমা কানু ইয়াফ্‌ছুক্বুন্। ৩৫। ওয়ালাক্বাদ্ তারাক্‌না মিন্‌হা আ-ইয়াতাম্ বায়্যিনাতাল্

যেমন তাহারা জঘন্য পাপকার্য করিয়া থাকে। (৩৫) এবং আমি উহা হইতে এক স্পষ্ট শিক্ষণীয় নিদর্শন স্থায়ী রাখিলাম

---

لِّقَوْمٍ يَّعْقِلُوْنَ ۝ ٣٦- وَاِلٰى مَدْيَنَ اَخَاهُمْ شُعَيْبًا لا فَقَالَ

লিক্বাউমিঁই ইয়া'ক্বিলুন্। ৩৬। ওয়া ইলা মাদ্‌ইয়ালা আখা-হুম শুআ'ইবান ফাক্বা-লা

জ্ঞানী সম্প্রদায়ের জন্য। (৩৬) আমি নবীরূপে মাদায়ানে অভিমুখে তাহাদের ভাই শোয়াইবকে পাঠাইলাম অতঃপর তিনি বলিলেন—

---

يٰقَوْمِ اعْبُدُوا اللّٰهَ وَارْجُوا الْيَوْمَ الْاٰخِرَ وَلَا تَعْثَوْا فِى الْاَرْضِ

ইয়া ক্বাউমিই' বুদুল্লাহা ওয়ারজুল্ ইয়াউমাল্ আ-খিরা ওয়ালা তা'ছাউ ফিল আর্‌দ্বি

হে আমার সম্প্রদায়। তোমরা আল্লাহর উপাসনা কর পরকালের ভয় রাখ এবং দেশে অশান্তি সৃষ্টি করিয়া

---

مُفْسِدِيْنَ ۝ ٣٧- فَكَذَّبُوْهُ فَاَخَذَتْهُمُ الرَّجْفَةُ فَاَصْبَحُوْا فِىْ

মুফ্‌ছিদীন। ৩৭। ফাকাজ্জাবুহু ফাআখাজাত্ হুমুর্‌রাজ্ব ফাতু ফাআছ্‌বাহু ফী

বেড়াইও না। (৩৭) অতঃপর তাহারা তাঁহাকে মিথ্যাবাদী মনে করিল সুতরাং তাহাদের উপর ভীষণ ভূমিকম্প অপতিত হইল, অতঃপর তাহারা

دَارِهِمْ جٰثِمِيْنَ ۝٣٨ وَعَادًا وَّثَمُوْدَا۟ وَقَدْ تَّبَيَّنَ لَكُمْ

দা-রিহিম্ জ্বা-ছিমীন্। ৩৮। ওয়া আ'দাউ ওয়া ছামুদা ওয়াক্বাত্ তাবাইয়্যানা লাকুম্

তাহাদের স্ব স্ব বাড়ী ঘরে মৃত্যুমুখে পতিত হইয়া রহিল। (৩৮) এবং আমি 'আদ' ও 'সামুদ' সম্প্রদায়কেও বিনষ্ট করিয়াছি, এবং নিশ্চয় তোমাদের জন্য

مِّنْ مَّسٰكِنِهِمْ قف وَزَيَّنَ لَهُمُ الشَّيْطٰنُ اَعْمَالَهُمْ فَصَدَّهُمْ

মিম্ মাছা-কিনিহিম্ ; ওয়া যাইয়্যানা লাহুমুশ্ শাইত্বানু আ'মালাহুম ফাছাদ্দাহুম্

তাহাদের বিনষ্ট গৃহগুলি দর্শনীয় হইয়া রহিয়াছে ; আর শয়তান তাহাদের কার্যকলাপকে তাহাদের নিকট মনোরম করিয়া দেখাইতেছিল সুতরাং সে তাহাদিগকে সৎপথ হইতে বিরত রাখিয়াছিল

عَنِ السَّبِيْلِ وَكَانُوْا مُسْتَبْصِرِيْنَ ۝٣٩ وَقَارُوْنَ وَفِرْعَوْنَ وَهَامٰنَ قف

আ'নিছ্ ছাবীলি ওয়া কা-নূ মুছ্তাব্ছিরীন্। ৩৯। ওয়াক্বা-রূনা ওয়া ফির্আউনা ওয়া হা-মা-না

অথচ তাহারা চক্ষুষ্মান ছিল। (৩৯) এবং কারুন, ফেরাউন ও হামান

وَلَقَدْ جَآءَهُمْ مُّوْسٰى بِالْبَيِّنٰتِ فَاسْتَكْبَرُوْا فِى الْاَرْضِ

ওয়ালাক্বাদ্ জ্বা-আ'হুম্ মূছা বিল্ বায়্যিনা তি ফাছ্তাক্ বারূ ফিল্ আর্দ্বি

যদি ও তাহাদের নিকট প্রকাশ্য নিদর্শনসহ মুসা নিয়া আসিয়াছিলেন তথাপি তাহারা দেশে অহঙ্কারী হইয়া উঠিল।

وَمَا كَانُوْا سٰبِقِيْنَ ۝٤٠ فَكُلًّا اَخَذْنَا بِذَنْۢبِهٖ ج فَمِنْهُمْ مَّنْ

ওয়ামা কা-নু ছা-বিক্বীন্। ৪০। ফাকুল্লান্ আখাজ্না বিজাম্বিহী, ফামিন্হুম মান্

অথচ তাহারা পালাইতে সক্ষম হয় নাই। (৪০) সুতরাং আমি তাহাদের প্রত্যেককে নিজ নিজ গোনার কারণে ধৃত করিলাম, তন্মধ্যে কাহারও উপর

اَرْسَلْنَا عَلَيْهِ حَاصِبًا ج وَمِنْهُمْ مَّنْ اَخَذَتْهُ الصَّيْحَةُ ج

আরছাল্না আ'লাইহি হা-ছিবা, ওয়া মিন্হুম্ মান্ আখাজাত্হুছ্ ছাইহাতু,

ঘূর্ণিবাত্যাসহ প্রস্তর বর্ষণ করিলাম, তন্মধ্যে কাহারও উপর আকাশ হইতে গর্জ্জনসহ বিদ্যুৎপাত হইল তন্মধ্যে

وَمِنْهُمْ مَّنْ خَسَفْنَا بِهِ الْاَرْضَ ج وَمِنْهُمْ مَّنْ اَغْرَقْنَا ج وَمَا

ওয়া মিন্হুম্ মান্ খাছাফ্না বিহিল্ আর্দ্বা, ওয়া মিন্হুম্ মান্ আগ্বরাক্না, ওয়ামা

কাহাকেও মৃত্তিকায় প্রোথিত করিলাম কাহাকেও নিমজ্জিত করিলাম এবং আল্লাহ্

(৩৮) শয়তানের কু-প্ররোচনাকে বুঝিতে না পারিয়া অনেক মানুষ পাপ কাজ করিয়া থাকে। কিন্তু তাহারা খেয়ালের বশে উক্ত কাজের ভাল মন্দ উপলব্ধি করিবার চেষ্টা করে না। বস্তুতঃ তাহারাই পথভ্রান্ত দল। তাহাদের জন্য রহিয়াছে কঠিন আজাব। ( মানাফিউল কোরআন )

كَانَ اللّٰهُ لِيَظْلِمَهُمْ وَلٰكِنْ كَانُوْٓا اَنْفُسَهُمْ يَظْلِمُوْنَ ○

কানাল্লাহু লিইয়াজলিমাহুম্ ওয়ালা কিন্ কানু আন্ফুছাহুম্ ইয়াজলিমূন্।

তাহাদের প্রতি অত্যাচার করে নাই বরং তাহারা নিজেদের আত্মার প্রতি নিজেরাই অত্যাচার করিয়াছিল।

٤١- مَثَلُ الَّذِيْنَ اتَّخَذُوْا مِنْ دُوْنِ اللّٰهِ اَوْلِيَآءَ كَمَثَلِ الْعَنْكَبُوْتِ ج

৪১। মাছালুল্লাজীনাত্তাখাজু মিন্ দুনিল্লাহি আউলিইয়া-আ আ'কামাছালিল্ আন্কাবুত্,

(৪১) যাহারা আল্লাহকে ছাড়িয়া অন্যকে রক্ষাকারীরূপে গ্রহণ করিয়াছে তাহাদের দৃষ্টান্ত মাকড়সার মত

اِتَّخَذَتْ بَيْتًا ط وَاِنَّ اَوْهَنَ الْبُيُوْتِ لَبَيْتُ الْعَنْكَبُوْتِ م

ইত্তাখাজাত্ বাইতা, ওয়া ইন্না আউহানাল্ বুইউতি লাবাইতুল্ আ'ন্কাবুত্

সে গৃহ নির্ম্মান করিল; নিশ্চয় সকল গৃহাপেক্ষা মাকড়সার গৃহ অতি ক্ষীণ।

لَوْ كَانُوْا يَعْلَمُوْنَ ○ ٤٢- اِنَّ اللّٰهَ يَعْلَمُ مَا يَدْعُوْنَ مِنْ دُوْنِهٖ مِنْ

লাউকা-নু ইয়া'লামূন্। ৪২। ইন্নাল্লাহা ইয়া'লামু মা-ইয়াদউ'না মিন্ দুনিহী মিন্

পরিতাপ। যদি তাহারা এতটুকুও জ্ঞান রাখিত। (৪২) আল্লাহকে ছাড়িয়া তাহারা যাহাদিগকে আহবান করে নিশ্চয় আল্লাহ্ সেই সব বিষয়ে জ্ঞাত আছেন।

شَيْءٍ ط وَهُوَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ○ ٤٣- وَتِلْكَ الْاَمْثَالُ نَضْرِبُهَا

শায়িন্; ওয়া হুওয়াল্ আযীযুল হাকীম্। ৪৩। ওয়া তিল্কাল্ আম্ছালু নাদ্ব্রিবুহা

এবং তিনি পরাক্রমশালী ও জ্ঞানবান। (৪৩) এবং আমি এই সমস্ত দৃষ্টান্ত লোকদের বুঝিবার জন্যই বর্ণনা করিতেছি,

لِلنَّاسِ ج وَمَا يَعْقِلُهَآ اِلَّا الْعٰلِمُوْنَ ○ ٤٤- خَلَقَ اللّٰهُ السَّمٰوٰتِ

লিন্না-ছি, ওয়ামা ইয়া'ক্বিলুহা ইল্লাল্ আ-লিমূন্। ৪৪। খালাক্বাল্লা হুছ্ছামা-ওয়া-তি

এবং উহা জ্ঞানীগণ ব্যতীত কেহ বুঝিতে পারে না। (৪৪) আল্লাহ আকাশ ও পৃথিবীকে যথাযথ সত্যসহ

وَالْاَرْضَ بِالْحَقِّ ط اِنَّ فِيْ ذٰلِكَ لَاٰيَةً لِّلْمُؤْمِنِيْنَ ع

ওয়াল আর্দ্বা বিল্ হাক্কি; ইন্না ফী জা-লিকা লাআ-ইয়া তাল্ লিল্ মু'মিনীন্। ع ৪ ৪ রুকু

সৃজন করিয়াছেন। ধর্মবিশ্বাসীদের জন্য ইহাতে শিক্ষণীয় নিদর্শন বিদ্যমান রহিয়াছে।

٤٥- اُتْلُ مَا اُوْحِىَ اِلَيْكَ مِنَ الْكِتٰبِ وَاَقِمِ الصَّلٰوةَ ط

৪৫। উত্‌লু মা উহিয়া ইলাইকা মিনাল্ কিতা-বি ওয়া আক্বিমিছ্‌ ছালাত্ব ;

(৪৫) হে নবী। কোরআন হইতে পাঠ কর যাহা তোমার প্রতি প্রত্যাদেশরূপে আসিয়াছে এবং নামাজ প্রতিষ্ঠা কর।

اِنَّ الصَّلٰوةَ تَنْهٰى عَنِ الْفَحْشَاۤءِ وَالْمُنْكَرِ ط وَلَذِكْرُ اللّٰهِ

ইন্নাছ্‌ ছালাতা তান্‌হা আ'নিল ফাহ্‌শা-ই ওয়াল মুন্‌কার ; ওয়ালা জিক্‌রুল্লাহি

নিশ্চয় নামাজ নির্লজ্জ ও জঘন্য কার্য হইতে বিরত রাখে। এবং নিশ্চয় আল্লাহ্‌র স্মরণ করা

اَكْبَرُ ط وَاللّٰهُ يَعْلَمُ مَا تَصْنَعُوْنَ ٥ ٤٦- وَلَا تُجَادِلُوْٓا اَهْلَ

আক্‌বার ; ওয়াল্লাহু ইয়া'লামু মা তাছ্‌নাউ'ন । ৪৬। ওয়ালা তুজা-দিলূ আহ্‌লাল্

শ্রেষ্ঠ কার্য। এবং তোমরা যাহা কর আল্লাহ্‌ অবগত আছেন। (৪৬) এবং হে মুসলমান তোমরা ধর্মগ্রন্থধারীদের সহিত

الْكِتٰبِ اِلَّا بِالَّتِىْ هِىَ اَحْسَنُ ز اِلَّا الَّذِيْنَ ظَلَمُوْا مِنْهُمْ وَقُوْلُوْٓا

কিতা বি ইল্লা বিল্লাতি হিইয়া আহ্‌ছানু, ইল্লাল্লাজীনা জালামূ মিন্‌হুম ওয়া ক্বূলূ

বিবাদ করিও না কিন্তু সদ্‌ভাবের সহিত ; কিন্তু তন্মধ্যে যাহারা অত্যাচারী আর তোমরা বল যে,

اٰمَنَّا بِالَّذِىْٓ اُنْزِلَ اِلَيْنَا وَاُنْزِلَ اِلَيْكُمْ وَاِلٰهُنَا

আ-মান্না বিল্লাজী উন্‌যিলা ইলাইনা ওয়া উন্‌যিলা ইলাইকুম্ ওয়া ইলা-হুনা

আমরা বিশ্বাসস্থাপন করিয়াছি যাহা আমাদের প্রতি ও তোমাদের প্রতি অবতীর্ণ করা হইয়াছে এবং আমাদের উপাস্য

وَاِلٰهُكُمْ وَاحِدٌ وَّنَحْنُ لَهٗ مُسْلِمُوْنَ ٥ ٤٧- وَكَذٰلِكَ اَنْزَلْنَآ

ওয়া ইলা-হুকুম্ ওয়া-হিদুঁউ ওয়া নাহ্‌নু লাহূ মুছ্‌লিমূন। ৪৭। ওয়া কাজা-লিকা আন্‌যাল্‌না

ও তোমাদের উপাস্য একই এবং আমরা তাঁহারই অনুগত। (৪৭) এবং হে নবী। এইরূপেই আমি তোমাদের প্রতি

اِلَيْكَ الْكِتٰبَ ط فَالَّذِيْنَ اٰتَيْنٰهُمُ الْكِتٰبَ يُؤْمِنُوْنَ بِهٖ ج

ইলাইকাল কিতা-ব ; ফাল্লাজীনা আ-তাইনা-হুমুল কিতা-বা ইউ'মিন্‌না বিহী

ধর্মগ্রন্থ অবতীর্ণ করিয়াছি। সুতরাং যাহাদিগকে ধর্মগ্রন্থ প্রদান করিয়াছিলাম তাহারা ইহার প্রতি বিশ্বাসস্থাপন করে,

وَمِنْ هٰٓؤُلَآءِ مَنْ يُّؤْمِنُ بِهٖ ۭ وَمَا يَجْحَدُ بِاٰيٰتِنَآ

ওয়া মিন্ হা-উলা-ই মাঁই ইউ'মিনু বিহী ; ওয়া মা ইয়াজ্বহাদু বিআ-ইয়া-তিনা

আরও উহাদের কেহ কেহ ইহার প্রতি বিশ্বাস স্থাপন করে ; ধর্মদ্রোহিগণ ব্যতীত আর কেহ আমার নিদর্শনসমূহ

اِلَّا الْكٰفِرُوْنَ ۝ ٤٨ وَمَا كُنْتَ تَتْلُوْا مِنْ قَبْلِهٖ مِنْ كِتٰبٍ

ইল্লাল্ কা-ফিরূন। ৪৮। ওয়া মা কুন্তা তাত্লু মিন্ ক্বাব্লিহী মিন্ কিতা-বিঁউ

অমান্য করে না। (৪৮) এবং ইতিপূর্ব্বে তুমি কোন কিতাব পাঠ করিতে না

وَّلَا تَخُطُّهٗ بِيَمِيْنِكَ اِذًا لَّارْتَابَ الْمُبْطِلُوْنَ ۝ ٤٩ بَلْ هُوَ

ওয়ালা তাখুত্ত্বুহূ বিইয়ামীনিকা ইজাল্ লার্তা-বাল মুব্তিলুন। ৪৯। বাল্হুওয়া

অথবা দক্ষিণ হস্ত দ্বারা লিখিতে না। তাহা হইলে মিথ্যাবাদীরা সন্দেহ করিত। (৪৯) বরং উহা

اٰيٰتٌۢ بَيِّنٰتٌ فِيْ صُدُوْرِ الَّذِيْنَ اُوْتُوا الْعِلْمَ ۭ وَمَا يَجْحَدُ

আ-ইয়া-তুম্ বায়্যিনা-তুন ফী ছুদুরিল্লাজীনা উতুল্ ই'ল্মা ; ওয়া মা ইয়াজ্ব্হাদু

জ্ঞানীদের অন্তরে স্পষ্ট নিদর্শনসমূহ এবং আমার আয়াতসমূহকে

بِاٰيٰتِنَآ اِلَّا الظّٰلِمُوْنَ ۝ ٥٠ وَقَالُوْا لَوْلَآ اُنْزِلَ عَلَيْهِ

বিআ-ইয়া-তিনা ইল্লাজ্জা-লিমুন। ৫০। ওয়া ক্বা-লু লাউলা উন্যিলা আ'লাইহি

অবিচারী ব্যতীত কেহ অমান্য করে না। (৫০) এবং মক্কাবাসীরা বলিল—কেন তাহার উপর তাহার প্রতিপালকের নিকট হইতে নিদর্শন সমূহ

اٰيٰتٌ مِّنْ رَّبِّهٖ ۭ قُلْ اِنَّمَا الْاٰيٰتُ عِنْدَ اللّٰهِ ۭ وَاِنَّمَآ اَنَا

আ-ইয়া তুম্ মির্‌রাব্বিহী ; ক্বুল্ইন্নামাল আ-ইয়া-তু ই'ন্দাল্লাহ ; ওয়া ইন্নামা আনা

অবতীর্ণ হয় নাই ? তুমি বল, নিশ্চয় নিদর্শনসমূহ আল্লাহ্‌র নিকট এবং নিশ্চয় আমি

(৪৮) এই আয়াত এবং পরবর্তী আয়াতের দ্বারা বুঝা যায় যে, যাহারা জ্ঞানবান ও চিন্তাশীল তাহাদের অন্তরে এই ধারণা বদ্ধমূল হইয়া যায় যে, এই পবিত্র কোরআন সুস্পষ্ট নিদর্শনাবলীতে পরিপূর্ণ। এই নিদর্শনাবলীকে নিজের জীবনের পাথেয় ও সম্বল করিয়া লইলে অবশ্যই নাজাত পাওয়া যাইবে। (মানাফিউল কোরআন)

نَذِيرٌ مُّبِينٌ ۝ ৫১ - أَوَلَمْ يَكْفِهِمْ أَنَّا أَنزَلْنَا عَلَيْكَ الْكِتَابَ

নাজিরুম্ মুবীন। ৫১। আওয়া লাম্ ইয়াকফিহিম্ আন্না আনযাল্না আ'লাইকাল্ কিতাবা

প্রকাশ্য ভীতি প্রদর্শনকারী। (৫১) ইহা কি তাহাদের জন্য যথেষ্ট নহে যে, আমি তোমার প্রতি কোরআন অবতীর্ণ করিয়াছি

يُتْلَىٰ عَلَيْهِمْ ط إِنَّ فِي ذَٰلِكَ لَرَحْمَةً وَذِكْرَىٰ لِقَوْمٍ

ইউত্‌লা আ'লাইহিম্, ইন্না ফি জা-লিকা লা রাহ্‌মাতাঁউ ওয়া জিক্‌রা লিকাউমিঁই

যাহা পাঠ করিয়া তাহাদিগকে শ্রবণ করান হয়? নিশ্চয় ইহাতে ধর্মবিশ্বাসী সম্প্রদায়ের জন্য অনুগ্রহ

ع ৫ — ৫ রুকু

يُؤْمِنُونَ ع ৫২ - قُلْ كَفَىٰ بِاللَّهِ بَيْنِي وَبَيْنَكُمْ شَهِيدًا ج يَعْلَمُ

ইউমিনুন। ع ৫২। কুল্ কাফা বিল্লাহি বাইনি ওয়া বাইনাকুম্ শাহীদা, ইয়া'লামু

ও উপদেশ রহিয়াছে। (৫২) তাহাদিগকে বল, আমার ও তোমাদের মধ্যে আল্লাহ্‌র সাক্ষ্যই যথেষ্ট যে, তিনি

مَا فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ ط وَالَّذِينَ آمَنُوا بِالْبَاطِلِ وَكَفَرُوا

মা ফিছ্‌ছামাওয়াতি ওয়াল্ আরদ্বি, ওয়াল্লাজীনা আ-মানু বিল্ বাতিলি ওয়া কাফারূ

আকাশমণ্ডলী ও বিশ্বজগতের সমূহ বস্তুই অবগত আছেন। যাহারা মিথ্যায় বিশ্বাস স্থাপন

بِاللَّهِ أُولَٰئِكَ هُمُ الْخَاسِرُونَ ۝ ৫৩ - وَيَسْتَعْجِلُونَكَ بِالْعَذَابِ ط

বিল্লাহি, উলা-ইকা হুমুল্ খা-ছিরূন। ৫৩। ওয়া ইয়াছ্‌তা'জ্বিলুনাকা বিল্ আ'জাব;

এবং আল্লাহ্‌দ্রোহী হইয়াছে তাহারাই হইতেছে ক্ষতিগ্রস্ত। (৫৩) আর তাহারা তোমার নিকট আজাব শীঘ্র চাহিতেছে

وَلَوْلَا أَجَلٌ مُّسَمًّى لَّجَاءَهُمُ الْعَذَابُ ط وَلَيَأْتِيَنَّهُم

ওয়া লাউ লা আজ্বালুম মুছাম্মাল্ লাজ্বাআহুমুল্ আ'জাব; ওয়ালা ইয়া' তিয়ান্নাহুম্

এবং যদি সময় নির্ধারিত না থাকিত তবে নিশ্চয় তাহাদের উপর শাস্তি আপতিত হইত। নিশ্চয় উহা হঠাৎ

بَغْتَةً وَهُمْ لَا يَشْعُرُونَ ۝ ৫৪ - يَسْتَعْجِلُونَكَ بِالْعَذَابِ ط وَإِنَّ

বাগ্‌তাতাঁউ ওয়াহুম্ লা ইয়াশ্‌উ'রূন। ৫৪। ইয়াছ্‌তা'জ্বিলুনাকা বিল্ আজাবি; ওয়া ইন্না

তাহাদের উপর তাহাদের অজ্ঞাতসারে আপতিত হইবে। (৫৪) তাহারা তোমার নিকট শীঘ্র শাস্তির কামনা করিতেছে। এবং নিঃসন্দেহ

جَهَنَّمَ لَمُحِيطَةٌ بِالْكٰفِرِيْنَ لا ۵۵ - يَوْمَ يَغْشٰهُمُ الْعَذَابُ مِنْ

জ্বাহান্নামা লামুহীত্বাতুম্ বিল্ কাফিরীন। ৫৫। ইয়াউমা ইয়াগ্বশা হুমুল্ আ'জাবু মিন্
দোযখ ধর্মদ্রোহীদিগকে আবেষ্টন করিয়া রহিয়াছে, (৫৫) যেদিন শাস্তি তাহাদিগকে

فَوْقِهِمْ وَمِنْ تَحْتِ اَرْجُلِهِمْ وَيَقُوْلُ ذُوْقُوْا مَا كُنْتُمْ تَعْمَلُوْنَ ۝

ফাউক্বিহিম্ ওয়ামিন্ তাহ্‌তি আরজ্বুলিহিম ওয়া ইয়াক্বুলু জুক্বুমা কুন্তুম্ তা'মালুন্।
তাহাদের উপর হইতে ও নিম্নদেশ হইতে আচ্ছাদিত করিয়া ফেলিবে এবং আল্লাহ্ বলিবেন—যেমন তোমরা জগতে করিতে তাহার আস্বাদ গ্রহণ কর।

۵۶ - يٰعِبَادِىَ الَّذِيْنَ اٰمَنُوْٓا اِنَّ اَرْضِىْ وَاسِعَةٌ فَاِيَّاىَ فَاعْبُدُوْنِ ۝

৫৬। ইয়া ই'বাদিয়াল্লাজীনা আ-মানু ইন্না আরদ্বী ওয়াছিআ'তুন্ ফাইয়্যাইয়া ফা'বুদুন্।
(৫৬) হে আমার ধর্মবিশ্বাসী বান্দাগণ! আমার পৃথিবী সুবিস্তৃত, অতএব তোমরা আমারই উপাসনা কর।

۵۷ - كُلُّ نَفْسٍ ذَآئِقَةُ الْمَوْتِ قف ثُمَّ اِلَيْنَا تُرْجَعُوْنَ ۝ ۵۸ - وَالَّذِيْنَ

৫৭। কুল্লু নাফছিন্ জাইকাতুল্ মাউতি, ছুম্মা ইলাইনা তুরজ্বাউ'ন। ৫৮। ওয়াল্লাজীনা
(৫৭) প্রত্যেক প্রাণীই মৃত্যুর আস্বাদ গ্রহণকারী, পুনরায় তোমরা আমারই দিকে প্রত্যাবর্তিত হইবে। (৫৮) এবং যাহারা

اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ لَنُبَوِّئَنَّهُمْ مِّنَ الْجَنَّةِ غُرَفًا

আ-মানূ ওয়া আ'মিলুছ্ ছালিহাতি লানুবাউবি আন্নাহুম্ মিনাল্ জান্নাতি গ্বুরাফান্
ধর্ম বিশ্বাস করিয়া সৎকার্যও করিয়াছে, নিশ্চয় আমি তাহাদিগকে বেহেশ্‌তের অট্টালিকায় স্থান দান করিব

تَجْرِىْ مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ خٰلِدِيْنَ فِيْهَا ط نِعْمَ اَجْرُ

তাজ্বরী মিন্ তাহ্‌তিহাল্ আনহারু খালিদীনা ফীহা; নি'মা আজ্বরুল্
যাহার নিম্নদেশ হইতে স্রোতসমূহ প্রবাহিত হয়, তথায় চিরদিন থাকিবে। কি উত্তম প্রতিদান

الْعٰمِلِيْنَ ق صلے ۵۹ - الَّذِيْنَ صَبَرُوْا وَعَلٰى رَبِّهِمْ يَتَوَكَّلُوْنَ ۝ ۶۰ - وَكَاَيِّنْ

আ'মিলীন। ৫৯। আ'ল্লাজীনা ছাবারূ ওয়া আ'লা রাব্বিহিম্ ইয়াতাওয়াক্কালুন। ৬০। ওয়াকা আইয়্যিম্
তাহাদের যাহারা সৎকার্যের অনুষ্ঠান করিয়াছে। (৫৯) যাহারা ধৈর্যধারণ করিয়াছে এবং তাহাদের প্রভুর প্রতি নির্ভর করিয়া থাকে। (৬০) এবং এরূপ কত

مِّن دَآبَّةٍ لَّا تَحْمِلُ رِزْقَهَا قصلے اَللّٰهُ يَرْزُقُهَا وَاِيَّاكُمْ قصلے

মিন্ দাব্বাতিল্লা তাহ্ মিলু রিজ্বক্বাহা আল্লাহু ইয়ারযুক্বুহা ওয়া ইয়্যাকুম্,
প্রাণী আছে যাহারা নিজেদের আহার বহন করিতে পারে না, আল্লাহ্ ই তাহাদের এবং তোমাদের আহার দেন

وَهُوَ السَّمِيْعُ الْعَلِيْمُ ۝ ٦١- وَلَئِنْ سَاَلْتَهُمْ مَّنْ خَلَقَ السَّمٰوٰتِ

ওয়াহুয়াছ্ ছামীউ'ল্ আ'লীম। ৬১। ওয়ালা ইন্ ছাআ ল্তা হুম্ মান্ খালাক্বাছ ছামাওয়াতি ওয়াল্
এবং তিনি শ্রোতা ও জ্ঞাতা। (৬১) যদি তাহাদিগকে জিজ্ঞাসা কর যে, আকাশমণ্ডলী

وَالْاَرْضَ وَسَخَّرَ الشَّمْسَ وَالْقَمَرَ لَيَقُوْلُنَّ اللّٰهُ ج فَاَنّٰى يُؤْفَكُوْنَ ۝

আরদ্বা ওয়া ছাখ্খারাশ শাম্ছা ওয়াল্ ক্বামারা লাইয়াকুলুন্নাল্লাহু ; ফাআন্না ইউ'ফাকুন।
ও বিশ্বজগৎ কে সৃষ্টি করিয়াছে এবং সূর্য ও চন্দ্র কে আজ্ঞাধীন করিয়াছে, তবে তাহারা নিশ্চয় বলিবে— আল্লাহ্, তাহারা কোথায় ভুলিয়া চালিত হইতেছে ?

٦٢- اَللّٰهُ يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَّشَآءُ مِنْ عِبَادِهٖ وَيَقْدِرُ لَهٗ ط

৬২। আল্লাহু ইয়াবছুত্বুর রিয্ক্বা লিমাঁইয়াশাউ মিন্ ই'বাদিহী ওয়াইয়াক্বদিরুলাহু ;
(৬২) আল্লাহ্ তাঁহার বান্দার মধ্যে যাহাকে ইচ্ছা করেন তাহাকে প্রচুর ও অপ্রচুর আহার দেন।

اِنَّ اللّٰهَ بِكُلِّ شَيْءٍ عَلِيْمٌ ۝ ٦٣- وَلَئِنْ سَاَلْتَهُمْ مَّنْ نَّزَّلَ

ইন্নাল্লাহা বিকুল্লি শাইইন্ আ'লীম। ৬৩। ওয়ালা ইন্ ছাআল্তাহুম মান্ নায্যালা
নিশ্চয় আল্লাহ্ প্রত্যেক বস্তুর বিষয়ে জ্ঞান রাখেন। (৬৩) এবং যদি তুমি তাহাদিগকে জিজ্ঞাসা কর যে, কে

مِنَ السَّمَآءِ مَآءً فَاَحْيَا بِهِ الْاَرْضَ مِنْ بَعْدِ مَوْتِهَا

মিনাছ্ ছামাই মা-আন্ ফাআহ্ইয়া বিহিল আরদ্ব মিম্বা'দি মাউতিহা
আকাশ হইতে পানি বর্ষণ করেন যদ্দ্বারা তিনি উহার মৃত্যুর পর পৃথিবীকে সঞ্জীবিত করিয়াছেন

(৬২) ইস্লামের প্রথমাবস্থায় নবদীক্ষিত মুসলমানগণ আর্থিক ও শারীরিক এবং শক্তি সকল দিক দিয়া দুর্বল ছিল। দুনিয়ার কাজ-কর্মে বহুক্ষেত্রে তাহাদেরকে কাফেরদের প্রভাবাধীন থাকিতে হইত। কিন্তু আল্লাহ তায়ালা হিজরতের নির্দেশ দেওয়ার পরও কতিপয় মুসলমান অসুবিধা মনে করিয়া হিজরত করিতেছিল না। অতঃপর আল্লাহ এই আয়াত নাজিল করিলেন এবং সঙ্গে সঙ্গে ঘোষণা করিলেন যে, রিযেক একমাত্র আল্লাহরই হাতে রহিয়াছে। এই জন্য চিন্তা করিবার কিছুই নাই। (তফছিরে হক্কানী)

لَيَقُولُنَّ اللّٰهُ ط قُلِ الْحَمْدُ لِلّٰهِ ط بَلْ اَكْثَرُهُمْ لَا يَعْقِلُوْنَ ع

ল্যাইয়াক্বুলুন্নাল্লাহু ; ক্বুলিল্‌ হামদুলিল্লাহ ; বাল্‌ আক্‌ছারুহুম্‌ লাইয়া'ক্বিলুন। ع
নিশ্চয় তাহারা বলিবে—আল্লাহ্‌। তুমি বল, আল্লাহ্‌র জন্যই সমস্ত প্রসংসা। বরং তাহাদের অধিকাংশই বুঝে না।

ع ৬ ৬ রুকু

৬৪ - وَمَا هٰذِهِ الْحَيٰوةُ الدُّنْيَا اِلَّا لَهْوٌ وَّلَعِبٌ ط وَاِنَّ الدَّارَ

৬৪। ওয়ামা হাজিহিল্‌ হাইয়াতুদ্দুন্‌ইয়া ইল্লা লাহ্‌বুউ ওয়া লায়িব ; ওয়া ইন্নাদ্‌দারাল্‌
(৬৪) এই পার্থিব জীবন অর্থহীন ক্রীড়া-কৌতুকময় ছাড়া আর কিছুই নহে। অবশ্য

الْاٰخِرَةَ لَهِيَ الْحَيَوَانُ م لَوْ كَانُوْا يَعْلَمُوْنَ ০ ৬৫ - فَاِذَا رَكِبُوْا فِي

আখিরাতা লাহিয়াল্‌ হাইওয়ান্‌। লাউ কানু ইয়া'লামুন। ৬৫। ফাইজা রাকিবু ফিল্‌
পরকালের জীবনই প্রকৃত জীবন, যদি তাহারা জানিত। (৬৫) অতঃপর যখন তাহারা

الْفُلْكِ دَعَوُا اللّٰهَ مُخْلِصِيْنَ لَهُ الدِّيْنَ ج فَلَمَّا نَجّٰهُمْ اِلَى الْبَرِّ

ফুলকি দাআ'বুল্লাহা মুখ্‌লিছীনা লাহুদ্দীন। ফালাম্মা নাজ্জাহুম্‌ ইলাল্‌ বার্‌রি,
জাহাজে আরোহণ করিল তখন তাহারা আন্তরিকতার সহিত তাহারই ধর্ম স্বীকার করিয়া আল্লাহকে আহ্বান করিল, তারপর যখন তিনি তাহাদিগকে উদ্ধার করিয়া স্থলে উপনীত করিলেন

اِذَا هُمْ يُشْرِكُوْنَ لا ৬৬ - لِيَكْفُرُوْا بِمَا اٰتَيْنٰهُمْ لا ج وَلِيَتَمَتَّعُوْا وقفه

ইজাহুম্‌ ইউশরিকুন। ৬৬। লিয়াক্‌ফুরূ বিমা আতাইনাহুম্‌, ওয়া লিইয়াতামাত্তাউ' ;
তখন তাহারা অংশী স্থাপন করিতে লাগিল। (৬৬) এই জন্য যে আমার প্রদত্তের প্রতি তাহারা অমান্য করিবে, আরও এই জন্য যে, তাহারা সুখ-সাচ্ছন্দ্যে কালাতিপাত করিবে

فَسَوْفَ يَعْلَمُوْنَ ০ ৬৭ - اَوَلَمْ يَرَوْا اَنَّا جَعَلْنَا حَرَمًا اٰمِنًا

ফাছাউফা ইয়া'লামুন্‌। ৬৭। আওয়ালাম ইয়ারাউ আন্না জ্বাআ'ল্‌না হারামান্‌ আ-মিনাউ
অতএব তাহারা শীঘ্রই অবগত হইবে। (৬৭) তাহারা কি লক্ষ্য করে নাই যে, নিশ্চয়ই আমি 'হরম'-কে নিরাপদ স্থান করিয়াছি

ওয়াকফি লাজিম

(৬৪) দুনিয়ার হায়াত খেল-তামাশা মাত্র। অর্থাৎ বাস্তব জগতে মানুষ নানা আশা আকাঙ্খার খেলায় মত্ত থাকিবে। কিন্তু যাহারা দুনিয়ার জিন্দেগানীকে আখেরাতের উপকরণ হিসাবে ব্যবহায় করিবে, তাহারাই প্রকৃত জীবনের প্রতিফল পাইবে এবং সফলকাম হইবে। (মাদারেক)

وَيُتَخَطَّفُ النَّاسُ مِنْ حَوْلِهِمْ ط أَفَبِالْبَاطِلِ يُؤْمِنُونَ

ওয়া ইউতাখাত্ব্‌ত্বাফুন্নাছু মিন্ হাউলিহিম্ ; আফাবিল্ বাত্বিলি ইউ'মিনূনা

এবং লোকসকলকে তাহাদের পার্শ্ববর্তী স্থান হইতে ধৃত করিয়া লইয়া যাওয়া হয় ; তাহারা কি মিথ্যার প্রতি বিশ্বাস স্থাপন করিতেছে

وَبِنِعْمَةِ اللهِ يَكْفُرُونَ ○ ٦٧ - وَمَنْ أَظْلَمُ مِمَّنِ افْتَرٰى عَلَى اللهِ

ওয়া বিনি'মাতিল্লাহি ইয়াক্‌ফুরূন। ৬৮। ওয়া মান্ আজ্‌লামু মিম্মানিফ্‌তারা আ'লাল্লাহি

ও আল্লাহ্‌র দানের অকৃতজ্ঞতা করিয়াছে ? (৬৮) তাহার অপেক্ষা মহাপাপী আর কে আছে যে আল্লাহ্‌র প্রতি মিথ্যা দোষারোপ করে

كَذِبًا أَوْ كَذَّبَ بِالْحَقِّ لَمَّا جَاءَهٗ ط أَلَيْسَ فِيْ

কাজ্বিবান্ আউকাজ্জাবা বিল্‌হাক্‌কি লাম্মা জ্বাআহু ; আলাইছা ফী

অথবা যে ব্যক্তি তাহার নিকট সত্যবাদী আসিবার পর উহাকে মিথ্যা জ্ঞান করে ? ধর্মদ্রোহীদের

جَهَنَّمَ مَثْوًى لِّلْكٰفِرِيْنَ ○ ٦٨ - وَالَّذِيْنَ جَاهَدُوْا فِيْنَا لَنَهْدِيَنَّهُمْ

জ্বাহান্নামা মাছওয়াল্লিল্ কাফিরীন। ৬৯। ওয়াল্লাজীনা জ্বাহাদু ফীনা লানাহ্‌দিয়ান্নাহুম্

জন্যই কি দোজখে বাসস্থান হইবে না ? (৬৯) আর যাহারা আমার ধর্মে প্রচেষ্টা করিল আমিও তাহাদিগকে

سُبُلَنَا ط وَاِنَّ اللهَ لَمَعَ الْمُحْسِنِيْنَ ع

ع
৭
—
৭
রুকু

ছুবুলানা ; ওয়া ইন্নাল্লাহা লামাআ'ল্ মুহ্‌ছিনীন। ع

পথসমূহ প্রদর্শন করিব। এবং নিশ্চয় আল্লাহ্ সৎকর্মশীলদের সঙ্গী।

(৬৯) এই আয়াতে বলা হইয়াছে যে, আল্লাহর দরবারে মুজাহাদা করিলে বা পরিশ্রম সহকারে জিকির ও তাছবিহ্ পাঠ করিলে, অবশ্যই আল্লাহ তাহার জন্য হেদায়েতের পথ খুলিয়া দেন ও সহজ করিয়া দেন। এই স্থানে প্রণিধানযোগ্য বিষয় হইল এই যে, এই আয়াতে নফ্‌ছের জেহাদই হইল একমাত্র লক্ষ্য। তরিকতের অধিকাংশ ইমামগণ, এলমে মারফতের দলিলরূপে এই আয়াতকে উপস্থাপিত করিয়াছেন। এই প্রসঙ্গে ''শরহে ছুদুর' নামক কিতাবে বলা হইয়াছে যে, আল্লাহর নামের রিয়াজত ও মুজাহাদার দ্বারা মানুষের কলবে এক নূর পয়দা হয় এবং উক্ত নূরের ফয়েজ ও বরকতে সেই ব্যক্তি সর্বদা আল্লাহর তরিকায় নিমগ্ন থাকে। ( কান্‌জুল আরেফীন )।

| ছুরা—রূম<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লাহির্‌রাহ্‌মানির্‌রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | এই ছুরায় ৬ রুকু<br>এবং<br>৬০ আয়াত। |
|---|---|---|

١- الٓمّٓ ج ٢- غُلِبَتِ الرُّوْمُ لا ٣- فِيْٓ اَدْنَى الْاَرْضِ وَهُمْ

১। আলিফ-লাম-মীম ।২। গ্বুলিবাতির রূমু, ।৩। ফী আদ্‌নাল্ আরদ্বি ওয়াহুম্,

(১) আলিফ—লাম্—মিম্। (২) নিকটবর্তী দেশে রোমগণ পরাজিত হইল ; (৩) এবং তাহারা

مِّنْ بَعْدِ غَلَبِهِمْ سَيَغْلِبُوْنَ لا ٤- فِيْ بِضْعِ سِنِيْنَ ط لِلّٰهِ الْاَمْرُ مِنْ

মিম্ বা'দি গ্বালাবিহিম্ ছাইয়াগ্বলিবূন্ ।৪। ফী বিদ্ব্‌ই ; ছিনীনা ; লিল্লাহিল্ আমরু মিন্

তাহাদের পরাজয়ের পর (৪) কয়েক বৎসরের মধ্যে সত্বরই বিজয় লাভ করিবে। আল্লাহরই জন্যই উক্ত ব্যাপার

قَبْلُ وَمِنْ بَعْدُ ط وَيَوْمَئِذٍ يَّفْرَحُ الْمُؤْمِنُوْنَ لا ٥- بِنَصْرِ اللّٰهِ ط

কাব্‌লু ওয়ামিন্ বা'দু ; ওয়া ইয়াউমাইজ্বিঁই ইয়াফ্‌রাহুল্ মু'মিনূন। ৫। বিনাছ্‌রিল্লাহি ;

ইহার পূর্বে ও পরে। এবং সে দিন ধর্মবিশ্বাসীগণ (৫) আল্লাহ্‌র সাহায্যে সন্তুষ্টি লাভ করিবে।

يَنْصُرُ مَنْ يَّشَآءُ ط وَهُوَ الْعَزِيْزُ الرَّحِيْمُ لا ٦- وَعْدَ اللّٰهِ ط لَا

ইয়ানছুরু মাঁইয়াশাউ, ওয়া হুয়াল্ আযিযুর্ রাহীম । । ওয়া'দাল্লাহি ; লা

যাহাকে ইচ্ছা তিনি সাহায্য করেন। এবং তিনি পরাক্রমশালী করুণাময়। (৬) আল্লাহ্‌র অঙ্গীকার ;

يُخْلِفُ اللّٰهُ وَعْدَهٗ وَلٰكِنَّ اَكْثَرَ النَّاسِ لَا يَعْلَمُوْنَ ۝ ٧- يَعْلَمُوْنَ

ইউখ্‌লিফুল্লাহু ওয়া'দাহু ওয়া লা·কিন্না আক্‌ছারান্নাছি লা ইয়া'লামূন। ৭। ইয়া'লামূনা

আল্লাহ্, তাঁহার অঙ্গীকার ভঙ্গ করেন না। কিন্তু অধিকাংশ লোক জ্ঞান রাখে না। (৭) তাহারা

ظَاهِرًا مِّنَ الْحَيٰوةِ الدُّنْيَا ج صلے وَهُمْ عَنِ الْاٰخِرَةِ هُمْ غٰفِلُوْنَ ۝

জ্বাহিরাম্ মিন'ল্ হায়াতিদ্‌দুন্‌ইয়া, ওয়াহুম্ আ'নিল্ আখিরাতি হুম্ গ্বাফিলূন।

পার্থিব জীবনের বাহ্যিক বিষয়ে জ্ঞান রাখে, অথচ তাহারা পরকাল সম্বন্ধে সম্পূর্ণ উদাসীন।

৮- أَوَلَمْ يَتَفَكَّرُوا فِي أَنْفُسِهِمْ قف مَا خَلَقَ اللَّهُ السَّمٰوٰتِ

৮। আওয়ালাম্ ইয়াতাফাকারূ ফী আন্‌ফুছিহিম্ মা খালাকাল্লাহুছ্ ছামাওয়াতি

(৮) তাহারা কি নিজ নিজ অন্তরে মনোনিবেশ করে নাই যে, আল্লাহ্ আকাশমণ্ডলী

وَالْأَرْضَ وَمَا بَيْنَهُمَا إِلَّا بِالْحَقِّ وَأَجَلٍ مُسَمًّى ط وَإِنَّ

ওয়াল্ আর্‌দ্বা ওয়ামা বাইনাহুমা ইল্লা বিল্‌হাক্‌কি আজালিম্ মুছাম্মা ; ওয়া ইন্না

ও বিশ্বজগৎ এবং উহাদের মধ্যবর্তী যাহা কিছু সৃজন করিয়াছেন ন্যায়ভাবে ও নির্দিষ্ট সময়ের জন্য ; এবং নিশ্চয়

كَثِيرًا مِّنَ النَّاسِ بِلِقَاءِ رَبِّهِمْ لَكَافِرُونَ ٩- أَوَلَمْ يَسِيرُوا

কাছীরাম্ মিনান্নাছি বিলিকা-ই রাব্বিহিম্ লাকা-ফিরূন্ । ৯। আওয়া লাম্ ইয়াছীরু

অধিকাংশ লোক আল্লাহ্‌র সমীপে উপস্থিত হইতে অমান্য করে। (৯) তাহারা কি পৃথিবী ভ্রমণ করিয়া

فِي الْأَرْضِ فَيَنْظُرُوا كَيْفَ كَانَ عَاقِبَةُ الَّذِينَ مِنْ قَبْلِهِمْ ط

ফিল্ আর্‌দ্বি ফাইয়ান্‌জুরু কাইফা কা-না আ'কিবাতুল্লাজীনা মিন্ ক্বাব্‌লিহিম ;

লক্ষ্য করে নাই যে, তাহাদের পূর্ববর্তীগণের কিরূপ পরিণাম ফল হইয়াছিল ?

(৮) আরব সীমান্তের ধারে রোম সম্রাট এবং পারস্য সম্রাটের মধ্যে এক রক্তক্ষয়ী যুদ্ধ সংঘটিত হইয়াছিল। রোমকগণ ছিল আহ্‌লে কিতাব। কিন্তু পারস্যবাসীরা ছিল অগ্নি পুজারী। মুসলমানদের আকাঙ্খা ছিল এই যে, হয়তঃ রোমকবাহিনী জয়লাভ করিবে। কিন্তু কাফেরগণ চাহিতেছিল যে, পারস্য বাহিনী জয়লাভ করুক। পরিশেষে রোমক বাহিনী পরাজিত হইলে মক্কার কাফেরগণ মুসলমানদিগকে উপহাস সহকারে বলিতে লাগিল যে "পারসীক বাহিনী যেরূপ রোমক বাহিনীর উপর বিজয় লাভ করিয়াছে তদ্রূপ আমরাও তোমাদের উপর বিজয় লাভ করিব।" পরিশেষে আল্লাহ তাআলা ছুরায়ে রূমের প্রথম কয়েকটি আয়াত নাজিল করেন এবং ঘোষণা করেন যে, অচিরেই পারসীক বাহিনী রোমক বাহিনীর হাতে পর্যুদস্ত হইবে। ফলে তাহাই হইয়াছিল। সেই সঙ্গে আল্লাহ তাআলা ইহাও ঘোষণা করিলেন যে, তাহারা যদি তাহাদের জ্ঞানের দিকেও খেয়াল করিত তাহা হইলে বুঝিতে পারিত যে, আল্লাহর কোন সৃষ্টিই নিরর্থক নহে। (কবীর ও রুহুল বয়ান)

كَانُوا أَشَدَّ مِنْهُمْ قُوَّةً وَأَثَارُوا الْأَرْضَ وَعَمَرُوهَا أَكْثَرَ

কানু আশাদ্দা মিন্‌হুম্ ক্বুওয়াতাঁউ ওয়া আছারুল্ আর্দ্বা আ'মারূহা আক্‌ছারা
তাহারা ইহাদের অপেক্ষা অধিক শক্তিশালী ছিল এবং তদপেক্ষা অধিক পরিমাণে চাষাবাদ করিয়াছিল ও বসতি করিয়াছিল

مِمَّا عَمَرُوهَا وَجَاءَتْهُمْ رُسُلُهُمْ بِالْبَيِّنٰتِ ط فَمَا كَانَ اللّٰهُ

মিম্মা আ'মারূহা ওয়া জ্বাআত্‌হুম্ রুছুলুহুম্ বিল্ বাইয়্যিনাত ; ফামা কানাল্লাহু
যে পরিমাণে ইহারা উহাতে বসতি করিয়াছে এবং তাহাদের নিকট তাহাদের রাসূলগণ প্রমাণসহ আসিয়াছিলেন ; স্নতরাং

لِيَظْلِمَهُمْ وَلٰكِنْ كَانُوا أَنْفُسَهُمْ يَظْلِمُونَ ط ١٠ - ثُمَّ كَانَ

লিইয়াজ্‌লিমাহুম্ ওয়ালা কিন্ কানূ আন্‌ফুছাহুম্ ইয়াজলিমুন । ১০ । ছুম্মা কানা
আল্লাহ্ তাহাদের প্রতি অবিচার করেন নাই কিন্তু তাহারা নিজেরাই নিজেদের প্রতি অত্যাচার করিয়াছিল। (১০) পুনরায়

عَاقِبَةَ الَّذِينَ أَسَاءُوا السُّوأٰى أَنْ كَذَّبُوا بِاٰيٰتِ اللّٰهِ

আক্বিবাতাল্লাজীনা আছা-উছ ছুআ আন্ কাজ্জাবু বি আ-ইয়া-তিল্লাহি
যাহারা অন্যায় করিয়াছিল তাহাদের পরিণামও মন্দ হইয়াছিল, কেননা তাহারা আল্লাহর নিদর্শন সমূহকে মিথ্যা জানিত

وَكَانُوا بِهَا يَسْتَهْزِءُونَ ع ١١ - اَللّٰهُ يَبْدَؤُا الْخَلْقَ ثُمَّ يُعِيدُهُ ع ১ — ১ রুকু

ওয়া কানু বিহা ইয়াছতাহ্‌যিউ'ন্। ع ১১। আল্লাহু ইয়াব্‌দাউল্ খাল্‌কা ছুম্মা ইউই'দুহু
ঐ সমূহকে বিদ্রূপ করিত। (১১) আল্লাহ্‌ই সৃষ্টিকে প্রথমবার সৃজন করেন পুনরায় উহাকে দ্বিতীয়বার সৃজন করিবেন

ثُمَّ إِلَيْهِ تُرْجَعُونَ ١٢ - وَيَوْمَ تَقُومُ السَّاعَةُ يُبْلِسُ

ছুম্মা ইলাইহি তুর্‌জ্বাউ'ন। ১২। ওয়া ইয়াউমা তাক্বুমুছ্ ছাআ'তু ইউব্‌লিছুল
আবার তোমাদিগকে তাঁহারই দিকে প্রত্যাবর্তিত হইতে হইবে। (১২) এবং যে দিন কিয়ামত অনুষ্ঠিত হইবে সে দিন পাপীগণ হতাশ হইয়া

الْمُجْرِمُونَ ١٣ - وَلَمْ يَكُنْ لَهُمْ مِنْ شُرَكَائِهِمْ شُفَعٰٓؤُا وَكَانُوا

মুজ্ব্‌রিমূন্। ১৩। ওয়া লাম্ ইয়াকুল্লাহুম্ মিন্ শুরাকাইহিম্ শুফাআ'উ ওয়া কা-নু
পড়িবে। (১৩) এবং তাহাদের উপাস্যগণের কেহও সুপারিশ করিবে না এবং তাহারাও শরীকগণের

بشركائهم كافرين ۝ ١٤ - ويوم تقوم الساعة يومئذ

বিশুরাকাইহিম্ কাফিরীন। ১৪। ওয়া ইয়াউমা তাকুমুছ্ ছাআ'তু ইয়াউমাইজিঁই

অস্বীকার করিবার। (১৪) যে দিবস কেয়ামত অনুষ্ঠিত হইবে সে দিবস লোকসকল

يتفرقون ۝ ١٥ - فاما الذين امنوا وعملوا الصالحات فهم في

ইয়াতাফাররাকুন। ১৫। ফাআম্মাল্লাজীনা আমানু ওয়া আ'মিলুছ্ ছালিহাতি ফাহুম্ ফী

পৃথক পৃথক হইয়া যাইবে। (১৫) সুতরাং যাহারা ধর্মে বিশ্বাস স্থাপন করিয়া সৎকার্য করিয়াছে তাহারা

روضة يحبرون ۝ ١٦ - واما الذين كفروا وكذبوا بايتنا

রাউদ্বাতিঁ ইউহ্বারূন। ১৬। ওয়া আম্মাল্লাজীনা কাফারূ ওয়া কাজ্জাবু বিআইয়াতিনা

বেহেশ্ত উদ্যানে উপভোগ করিতে থাকিবে। (১৬) এবং যাহারা ধর্মদ্রোহীতা করিয়া আমার নিদর্শনসমূহ

ولقاء الاخرة فاولئك في العذاب محضرون ۝

ওয়া লিক্বাইল্ আখিরাতি ফা উলাইকা ফিল্ আ'জাবি মুহ্দারূন্।

ও পরকালে আমার সমীপে উপস্থিত হওয়া মিথ্যাজ্ঞান করিয়াছে সুতরাং তাহারাই শাস্তিতে পতিত হইবে।

١٧ - فسبحن الله حين تمسون وحين تصبحون ۝ ١٨ - وله الحمد

১৭। ফাছুবহানাল্লাহি হীনা তুম্ছুনা ওয়া হীনা তুছ্বিহুন। ১৮। ওয়ালাহুল্ হামদু

(১৭) অতএব তোমরা যখন সন্ধ্যায় উপনীত হও ও প্রত্যূষে উপনীত হও তখন আল্লাহর পবিত্রতা ঘোষণা কর।

(১৮) এবং তাহারই জন্য

في السموت والارض وعشيا وحين تظهرون ۝ ١٩ - يخرج

ফিছ্ছামাওয়াতি ওয়াল্ আরদ্বি ওয়া আশিয়্যাউঁ ওয়াহীনা তুজ্হিরূন। ১৯। ইউখরিজুল্

আকাশগুলি ও বিশ্বজগতে সমূহ প্রসংসা, আরও তৃতীয় প্রহরে এবং যখন তোমরা দ্বিপ্রহরে উপনীত হও।

(১৯) তিনি

(১৭) এই আয়াত ও পরবর্তী আয়াতের অর্থের প্রতি লক্ষ্য করিলে ফজর, আছর, মাগরিব, এশা ও জোহরের নামাজের নির্দেশ সম্পর্কে স্পষ্টতই বুঝা যায়। যে সকল ভণ্ড পীর ও ফকীরেরা বলে যে, কোরআন শরীফের মধ্যে পাঁচ ওয়াক্ত নামাজের কথা নাই, তাহাদিগকে এই আয়াত পাঠ করিবার জন্য বলা হইতেছে। (তাফহীম)

الْحَيَّ مِنَ الْمَيِّتِ وَيُخْرِجُ الْمَيِّتَ مِنَ الْحَيِّ وَيُحْيِ

হাইয়্যা মিনাল্ মাইয়্যিতি ওয়া ইউখ্‌রিজু্‌ল মাইয়্যিতা মিনাল্ হাইয়্যি ওয়া ইউহ্‌ইল্

মৃত হইতে জীবন্ত বহির্গত করেন ও জীবন্ত হইতে মৃত বহির্গত করেন এবং তিনিই

---

الْأَرْضَ بَعْدَ مَوْتِهَا ط وَكَذٰلِكَ تُخْرَجُونَ ع ۲۰ - وَمِنْ اٰيٰتِهٖٓ ع ২ — ২ রুকু

আরদ্বা বা'দা মাউতিহা ; ওয়া কাজালিকা তুখ্‌রাজু্‌ন। ع ২০। ওয়ামিন আইয়াতিহি

পৃথিবীকে উহার মৃত্যুর পর সঞ্জীবিত করেন ; এবং এইরূপেই তোমাদিকে মৃত্যুর পর বহির্গত করা হইবে।
(২০) এবং তাহার মহিমার অন্যতম নিদর্শন

---

أَنْ خَلَقَكُمْ مِّنْ تُرَابٍ ثُمَّ إِذَا أَنْتُمْ بَشَرٌ تَنْتَشِرُوْنَ ۲۱ - وَمِنْ

আন্ খালাক্বাকুম মিন্ তুরাবিন্ ছুম্মা ইজা আন্তুম্ বাশারুন্ তান্‌তাশিরূন্। ২১। ওয়ামিন্

এই যে, তিনি তোমাদিগকে মৃত্তিকা হইতে সৃষ্টি করিয়াছেন পুনরায় তোমরা মানবরূপে বিস্তার লাভ করিতেছ।
(২০; এবং

---

اٰيٰتِهٖٓ أَنْ خَلَقَ لَكُمْ مِّنْ أَنْفُسِكُمْ أَزْوَاجًا لِّتَسْكُنُوْٓا

আইয়াতিহি আন্ খালাকা লাকুম্ মিন্ আন্‌ফুছিকুম্ আয্‌ওয়াজ্বাল্‌লিতাছ্‌কুনূ

তাহার অন্যতম নিদর্শন যে, তিনি তোমাদিগের মধ্য হইতে তোমাদের স্ত্রীগণকে সৃজনকরিয়াছেন যাহাতে

---

إِلَيْهَا وَجَعَلَ بَيْنَكُمْ مَّوَدَّةً وَّرَحْمَةً ط إِنَّ فِيْ ذٰلِكَ

ইলাইহা ওয়া জ্বাআ'লা বাইনাকুম মাওয়াদ্দাতাঁউ ওয়া রাহ্‌মাহ ; ইন্না ফী জালিকা

তোমরা তাহাদের সহিত শান্তি পাইতে পার এবং তিনি তোমাদের মধ্যে সখ্যতা ও মমত্বতা প্রদান করিয়াছেন ;
নিশ্চয় ইহাতে

---

لَاٰيٰتٍ لِّقَوْمٍ يَّتَفَكَّرُوْنَ ۲۲ - وَمِنْ اٰيٰتِهٖ خَلْقُ

লাআইয়াতিল্‌লি ক্বাউমিঁই ইয়াতা ফাক্কারূন। ২২। ওয়া মিন্ আইয়াতিহি খালক্বু্‌ছ্

চিন্তাশীল সম্প্রদায়ের জন্য নিদর্শন রহিয়াছে। (২২) আরও তাঁহার মহিমার অন্যতম নিদর্শন—

---

السَّمٰوٰتِ وَالْأَرْضِ وَاخْتِلَافُ أَلْسِنَتِكُمْ وَأَلْوَانِكُمْ ط إِنَّ

ছামাওয়াতি ওয়াল্ আরদ্বি ওয়াখ্‌তিলাফু আল্‌ছিনাতিকুম্ ওয়া আল্‌ওয়ানিকুম, ইন্না

আকাশমণ্ডলী ও বিশ্বজগৎ সৃষ্টি এবং তোমাদের ভাষাসমূহ ও বর্ণ বিভিন্ন প্রকারের হওয়া নিশ্চয়

فِيْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّلْعٰلِمِيْنَ ۝ ٢٣ - وَمِنْ اٰيٰتِهٖ مَنَامُكُمْ

ফী জালিকা লাআইয়াতিল্লিল্ আ'লিমীন্। ২৩। ওয়ামিন্ আইয়াতিহি মানামুকুম্

ইহাতে বিশ্বজগতের জন্য নিদর্শন রহিয়াছে। (২৩) আরও তাঁহার অন্যতম নিদর্শন তোমাদের নিদ্রা যাওয়া

بِالَّيْلِ وَالنَّهَارِ وَابْتِغَاؤُكُمْ مِّنْ فَضْلِهٖ ط اِنَّ فِيْ ذٰلِكَ

বিল্লাইলি ওয়ান্নাহারি ওয়াবতিগাউকুম্ মিন্‌ফাদলিহ্ ; ইন্না ফী জালিকা

দিবা ও রজনীতে এবং তাহার অনুগ্রহ অন্বেষণ করা ; নিশ্চয় ইহাতে

لَاٰيٰتٍ لِّقَوْمٍ يَّسْمَعُوْنَ ۝ ٢٤ - وَمِنْ اٰيٰتِهٖ يُرِيْكُمُ

লাআইয়াতিল্ লিক্বাউমিঁ'ই ইয়াছমাউ'ন। ২৪। ওয়ামিন্ আইয়াতিহি ইউরিকুমুল্

শ্রবণকারী সম্প্রদায়ের জন্য নিদর্শন রহিয়াছে। (২৪) তাঁহার অন্যতম নিদর্শন এই যে, তিনি তোমাদিগকে 'ভয় ও আশা' প্রদান করিবার জন্য

الْبَرْقَ خَوْفًا وَّطَمَعًا وَّيُنَزِّلُ مِنَ السَّمَاءِ مَاءً

বারক্বা খাউফাঁউ ওয়া ত্বামাআঁ'উ ওয়া ইউনায্‌যিলু মিনাছ্ ছামাই মাআন্

বিদ্যুৎ প্রদর্শন করেন এবং তিনি আকাশ হইতে বারিধারা বর্ষণ করেন

فَيُحْيِ بِهِ الْاَرْضَ بَعْدَ مَوْتِهَا ط اِنَّ فِيْ ذٰلِكَ لَاٰيٰتٍ

ফাইউহ্‌য়ি বিহিল্ আরদ্ব' বা'দা মাউতিহা ; ইন্না ফী জালিকা লাআ'য়াতিল্

অতঃপর তদ্বারা পৃথিবীকে উহার মৃত্যুর পর সঞ্জীবিত করেন। বুদ্ধিমান সম্প্রদায়ের জন্য নিশ্চয়ই ইহাতে

لِّقَوْمٍ يَّعْقِلُوْنَ ۝ ٢٥ - وَمِنْ اٰيٰتِهٖۤ اَنْ تَقُوْمَ السَّمَاءُ

লিকাউমিঁ ইয়া'ক্বিলুন। ২৫। ওয়ামিন্ আইয়াতিহি আন্ তাকূমাছ্ ছামাউ

নিদর্শন রহিয়াছে। (২৫) তাঁহার অন্যতম নিদর্শন—তাঁহার আদেশে আকাশ ও পৃথিবী

وَالْاَرْضُ بِاَمْرِهٖ ط ثُمَّ اِذَا دَعَاكُمْ دَعْوَةً مِّنَ الْاَرْضِ ق صلے اِذَآ

ওয়াল আরদ্বু বিআমরিহ্ ; ছুম্মা ইজা দাআ'কুম্ দা'ওয়াতাম্ মিনাল আরদ্বি ইজা

সুপ্রতিষ্ঠিত রহিয়াছে। পুনরায় তিনি যখন তোমাদিগকে মৃত্তিকা হইতে একবার আহ্বান করিবেন তখনই

اَنْتُمْ تَخْرُجُوْنَ ۝ ٢٦ - وَلَهٗ مَنْ فِي السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط كُلٌّ لَّهٗ

আন্তুম তাখ্‌রুজূন। ২৬। ওয়ালাহু মান্‌ফিছ্ ছামাওয়াতি ওয়াল্ আরদ্বি কুল্লু ল্লাহু

তোমরা বহির্গত হইবে। (২৬) আকাশমণ্ডলী ও বিশ্বজগতে যাহা আছে সব তাহারই

قَانِتُوْنَ ٢٧ - وَهُوَ الَّذِىْ يَبْدَؤُا الْخَلْقَ ثُمَّ يُعِيْدُهٗ وَهُوَ اَهْوَنُ

ক্বানিতুন। ২৭। ওয়াহুয়াল্লাজী ইয়াবদাউল্ খাল্‌ক্বা ছুম্মা ইউয়ী'তুহু ওয়া হুয়া আহ্‌ওয়ানু

আজ্ঞাবহ। (২৭) এবং তিনি সৃষ্টিকে প্রথম সৃজন করেন পুনরায় উহাকে দ্বিতীয়বার সৃজন করিবেন এবং ইহা তাঁহার জন্য

عَلَيْهِ ط وَلَهُ الْمَثَلُ الْاَعْلٰى فِى السَّمٰوٰتِ وَالْاَرْضِ ج وَهُوَ

আ'লাইহি ; ওয়ালাহুল্ মাছালুল্ আ'লা ফীছ্ ছামাওয়াতি ওয়াল আরদ্বি, ওয়া হুয়াল্

অত্যধিক সহজ ; এবং পৃথিবী ও আকাশে তাঁহার সর্বোচ্চ পদমর্যাদা, এবং তিনি

الْعَزِيْزُ الْحَكِيْمُ ع ٢٨ - ضَرَبَ لَكُمْ مَّثَلًا مِّنْ اَنْفُسِكُمْ ط هَلْ لَّكُمْ

আযিযুল হাকীম। ع ২৮। দ্বারাবা লাকুম্ মাছালাম্ মিন্ আন্‌ফুছিকুম্ হাল্‌লাকুম্

পরাক্রমশীল জ্ঞানী। (২৮) তিনি তোমাদের হইতে এক দৃষ্টান্ত বর্ণনা করিয়াছেন—যে,

ع ৩ ৩ রুকু

مِّنْ مَّا مَلَكَتْ اَيْمَانُكُمْ مِّنْ شُرَكَاءَ فِىْ مَا رَزَقْنٰكُمْ فَاَنْتُمْ

মিম্মা মালাকাত আইমানুকুম্ মিন্ শুরাকাআ ফীমা রাযাক্বনাকুম্ ফাআন্তুম্

আমি যাহা তোমাদিগকে প্রদান করিয়াছি তাহাতে কি তোমাদের ক্রীতদাসগুলি অংশীদাররূপে

فِيْهِ سَوَاءٌ تَخَافُوْنَهُمْ كَخِيْفَتِكُمْ اَنْفُسَكُمْ ط كَذٰلِكَ

ফীহি ছাওয়াউন্ তাখাফুনাহুম্ কাখীফাতিকুম্ আন্‌ফুছাকুম ; কাজালিকা

তোমাদের সমকক্ষ হইবে বরং তাহাদিগকে আশঙ্কা কর যেমন তোমার সমশ্রেণীকে আশঙ্কা কর ; এইরূপে

نُفَصِّلُ الْاٰيٰتِ لِقَوْمٍ يَّعْقِلُوْنَ ٢٩ - بَلِ اتَّبَعَ الَّذِيْنَ ظَلَمُوْا

নুফাচ্ছিলুল্ আইয়াতি লিক্বাউমিঁই ইয়া'ক্বিলুন। ২৯ বালিত্তাবা'আল্লাজীনা জালামু

আমি বুদ্ধিমান সম্প্রদায়ের জন্য আয়াতসমূহ বিস্তারিতভাবে বর্ণনা করি। (২৯) বরং অত্যাচারিগণ জানিয়া তাহারা

اَهْوَاءَهُمْ بِغَيْرِ عِلْمٍ ج فَمَنْ يَّهْدِىْ مَنْ اَضَلَّ اللّٰهُ ط وَمَا لَهُمْ

আহ্‌ওয়া আহুম্ বিগ্বাইরি ইল্‌ম, ফামাইঁয়াহ্‌দী মান্ আদ্বাল্লাহু ; অয়ামা লাহুম্

তাহাদের কুপ্রবৃত্তির অনুসরণ করিয়াছে, অতএব আল্লাহ্ যাহাকে পথভ্রান্ত করিয়াছেন তাহাকে কে সৎপথ দেখাইবে ? এবং তাহাদের জন্য

مِنْ نّٰصِرِيْنَ ○ ٣٠ - فَاَقِمْ وَجْهَكَ لِلدِّيْنِ حَنِيْفًا ط فِطْرَتَ اللّٰهِ الَّتِىْ

মিন্ নাছিরীন। ৩০। ফাআক্বিম্ ওয়াজ্হাকা লিদ্দীনি হানীফা ; ফিত্ব রাল্লাহিল্লাতী

কোন সাহায্যকারী থাকিবে না। (৩০) অতএব তুমি সত্যাশ্রয়ী নিষ্ঠাবানরূপে সত্য ধর্মে অটুট থাক।—আল্লাহ্‌র ইসলামের উপর যাহার উপর

فَطَرَ النَّاسَ عَلَيْهَا ط لَا تَبْدِيْلَ لِخَلْقِ اللّٰهِ ط ذٰلِكَ الدِّيْنُ

ফাত্বারান্নাছা আলাইহা ; লাতাব্দীলা লিখাল্ ক্বিল্লাহ ; জালিকাদ্দীনুল্

আল্লাহ্ মানবকে সৃষ্টি করিয়াছেন। আল্লাহ্‌র সৃজনে কোনরূপ পরিবর্তন নাই। ইহাই সুপ্রতিষ্ঠিত

الْقَيِّمُ لا ق وَلٰكِنَّ اَكْثَرَ النَّاسِ لَا يَعْلَمُوْنَ ق ○ ٣١ - مُنِيْبِيْنَ اِلَيْهِ

কায়্যিমু, ওয়ালাকিন্না আকছারান্নাছি লাইয়া'লামুন। ৩১। মুনিবীনা ইলাইহি

সত্য ধর্ম, কিন্তু অধিকাংশ লোক বুঝে না। (৩১) তোমরা তাঁহার দিকে প্রত্যাবর্তনকারীরূপে

وَاتَّقُوْهُ وَاَقِيْمُوا الصَّلٰوةَ وَلَا تَكُوْنُوْا مِنَ الْمُشْرِكِيْنَ ج ○ ٣٢ - مِنَ الَّذِيْنَ

ওয়াত্তাক্বুহু ওয়া আক্বিমুছ্ ছালাতা ওয়ালাতাকুনু মিনাল্ মুশ্‌রিকীন। ৩২। মিনাল্লাজীনা

এবং তোমরা তাঁহাকে ভয় কর ও নামাজ প্রতিষ্ঠা কর এবং অংশীবাদীদের অন্তর্ভুক্ত হইও না। (৩২) যাহারা

فَرَّقُوْا دِيْنَهُمْ وَكَانُوْا شِيَعًا ط كُلُّ حِزْبٍ بِمَا لَدَيْهِمْ فَرِحُوْنَ ○

ফার্‌রাক্বু দ্বীনাহুম্ ওয়া কানু শিয়াআ' ; কুল্লু হিজবিম্ বিমা লাদাইহিম্ ফারিহূন।

বিভিন্ন দল ভুক্ত হইয়া তাহাদের ধর্মকে পৃথক পৃথক করিয়া ফেলিয়াছে ; প্রত্যেক দল তাহাদের নিকট যাহা আছে তাহাতেই উল্লসিত।

٣٣ - وَاِذَا مَسَّ النَّاسَ ضُرٌّ دَعَوْا رَبَّهُمْ مُّنِيْبِيْنَ اِلَيْهِ ثُمَّ اِذَآ

৩৩। ওয়া ইজা মাছ্ছান্নাছা দ্বুর্‌রুন্ দাআ'উ রাব্বাহুম্ মুনীবীনা ইলাইহি ছুম্মা ইজা

(৩৩) এবং যখন মানুষ দুঃখে পতিত হয়, তখন তাহারা প্রত্যাবর্তনকারীরূপে তাহাদের প্রতিপালককে আহ্বান করে, পুনরায় যখন

غُرُوْرًا ۝ ١٣ - وَاِذْ قَالَتْ طَّـآئِفَةٌ مِّنْهُمْ يٰـاَهْلَ يَثْرِبَ لَا

গুরূরা। ৩। ওয়া ইজ্‌ ক্বালাত্‌ত্বা-ইফাতুম্‌ মিন্‌হুম্‌ ইয়া আহ্‌লা ইয়াছ্‌রিবা লা

প্রবঞ্চনাপূর্ণ। (১৩) এবং যখন তাহাদের মধ্যে একদল বলিল হে মদীনাবাসী ! তোমরা

مُقَامَ لَكُمْ فَارْجِعُوْا ج وَيَسْتَاْذِنُ فَرِيْقٌ مِّنْهُمُ النَّبِيَّ يَقُوْلُوْنَ

মুকামা লাকুম্‌ ফার্‌জ্বিউ, ওয়া ইয়াছ্‌তা'জ্বিনু ফারিকু্‌ম্‌ মিন্‌হুমু ন্নাবিয়্যা ইয়াকুলুনা

তিষ্ঠিতে পারিবে না সুতরাং তোমরা ফিরিয়া যাও, আর তাহাদের মধ্যে একদল নবীর নিকট অনুমতি প্রার্থনা করিয়া বলিতে লাগিল

اِنَّ بُيُوْتَنَا عَوْرَةٌ ط وَمَا هِيَ بِعَوْرَةٍ ج اِنْ يُّرِيْدُوْنَ اِلَّا

ইন্না বুইউতানা আ'উরাহ্‌ ; ওয়ামা হিয়া বিআ'উরাহ্‌ ; ইঁইউরিদূনা ইল্লা

নিশ্চয় আমাদের গৃহগুলি অরক্ষিত ; প্রকৃতপক্ষে ঐ গুলি অরক্ষিত নহে, বরং তাহাদের

فِرَارًا ۝ ١٤ - وَلَوْ دُخِلَتْ عَلَيْهِمْ مِّنْ اَقْطَارِهَا ثُمَّ سُئِلُوا

ফিরারা। ১৪। ওয়া লাউ দুখিলাত্‌ আ'লাইহিম্‌ মিন্‌ আক্‌তারিহা ছুম্মা ছুয়িলুল্‌

পালাইবার ইচ্ছা ছিল। (১৪) এবং যদি মদীনার চতুর্দ্দিক হইতে আসিয়া তাহাদের মধ্যে প্রবেশ করে পুনরায় তাহাদিগকে

الْفِتْنَةَ لَاٰتَوْهَا وَمَا تَلَبَّثُوْا بِهَآ اِلَّا يَسِيْرًا ۝ ١٥ - وَلَقَدْ

ফিত্‌নাতা লাআ-তাউহা ওয়ামা তালাববাছু বিহা ইল্লা ইয়াছীরা। ১৫। ওয়া লাকাদ্‌

অশান্তি উপদ্রব করিতে প্ররোচিত করে তবে তাহারা উহা করিতে উদ্যত হয় এবং তাহারা তথায় অল্পক্ষণই বিলম্ব করে। (১৫) বস্তুতঃ

كَانُوْا عَاهَدُوا اللّٰهَ مِنْ قَبْلُ لَا يُوَلُّوْنَ الْاَدْبَارَ ط وَكَانَ

কানু আ'হাদুল্লাহা মিন্‌ক্বাব্‌লু লা ইউওয়াল্লু্নাল্‌ আদ্‌বার ; ওয়া কা-না

তাহারাই ইতিপূর্বে আল্লাহর সহিত অঙ্গিকার করিয়াছিল যে তাহারা পৃষ্ঠ প্রদর্শন করিবে না। এবং

(১৩) বর্তমান মদীনা শরীফের পুর্ব নাম ছিল ইয়াছ্‌রেব। অতঃপর মহানবী (দঃ) এর মদীনা গমনের পর উক্ত নামের পরিবর্তে সেই শহরের নাম হয় 'মাদীনাতুন্নবী'। তারপর এই শহর মদীনা নামেই মশহুর বা প্রসিদ্ধি লাভ করে। (কবীর)

عَهْدُ اللّٰهِ مَسْئُوْلًا ۝١٥ قُلْ لَّنْ يَّنْفَعَكُمُ الْفِرَارُ اِنْ فَرَرْتُمْ

আ'হ্‌দুল্লাহি মাছউলা। ১৬। কুল্ লাঁইইয়ান্ ফাআ'কুমুল্ ফিরারু ইন্ ফারারতুম্

আল্লাহর সহিত কৃত অঙ্গিকারের জবাবদিহী করিতে হইবে। (১৬) হে রাসূল! তুমি বল তোমরা যদি মৃত্যু অথবা যুদ্ধ ক্ষেত্র হইতে পলায়ন কর

مِنَ الْمَوْتِ اَوِ الْقَتْلِ وَاِذًا لَّا تُمَتَّعُوْنَ اِلَّا قَلِيْلًا ۝١٦ قُلْ

মিনাল্ মাউতি আবিল কাত্‌লি ওয়া ইজাল্লা তুমাত্তাউনা ইল্লা কালীলা। ১৭। কুল

তথাপি পলায়ন কখনও তোমাদের উপকারে আসিবে না আর যদিও রক্ষা পাও তো অল্পই সুখ উপভোগ করিবে। (১৭) তুমি বল—

مَنْ ذَا الَّذِىْ يَعْصِمُكُمْ مِّنَ اللّٰهِ اِنْ اَرَادَ بِكُمْ سُوْٓءًا اَوْ

মান্‌জাল্লাজী ইয়াছিমুকুম্ মিনাল্লাহি ইন্ আরাদা বিকুম্ ছুআন্ আউ

যদি আল্লাহ তোমাদের অনিষ্ট করিতে ইচ্ছা করেন তবে কে সে এমন ব্যক্তি যে উহা হইতে রক্ষা করিবে অথবা

اَرَادَ بِكُمْ رَحْمَةً ؕ وَلَا يَجِدُوْنَ لَهُمْ مِّنْ دُوْنِ اللّٰهِ وَلِيًّا

আরাদা বিকুম্ রাহ্‌মাহ্; ওয়ালা ইয়াজিদুনা লাহুম্ মিন্ দুনিল্লাহি ওয়ালিয়্যাঁউ

তিনি যদি অনুগ্রহ করিবার ইচ্ছা করেন; আল্লাহ ব্যতীত তাহারা তাহাদের কোন রক্ষক

وَّلَا نَصِيْرًا ۝١٧ قَدْ يَعْلَمُ اللّٰهُ الْمُعَوِّقِيْنَ مِنْكُمْ وَالْقَآئِلِيْنَ

ওয়ালা নাছীরা। ১৮। কাদ্ ইয়া'লামুল্লাহুল্ মুআ'ব্বিকীনা কিন্‌কুম্ ওয়াল্ কায়িলীনা

ও সহায্যকারী পাইবে না। (১৮) হে মুসলমান! নিশ্চয় আল্লাহ জ্ঞাত আছেন তোমাদের মধ্যে বাধাদান-কারীদের বিষয়ে এবং যাহারা তাহাদের

لِاِخْوَانِهِمْ هَلُمَّ اِلَيْنَا ۚ وَلَا يَاْتُوْنَ الْبَاْسَ اِلَّا قَلِيْلًا ۙ ۝

লিইখ্‌ওয়া'নিহিম্ হালুম্মা ইলাইনা, ওয়ালা ইয়া'তুনাল বা'ছা ইল্লা কালীলা।

ভাই বন্ধুকে বলে—আমাদের নিকট চলিয়া আস, অথচ তাহারা তোমাদের সহিত কৃপণতা করিয়া নিজেরাও অল্পই যুদ্ধে অবতীর্ণ হয়।

١٩ - أَشِحَّةً عَلَيْكُمْ ج فَإِذَا جَاءَ الْخَوْفُ رَأَيْتَهُمْ يَنظُرُونَ

১৯। আশিহ্হাতান্ আ'লাইকুম্, ফা-ইজা জ্বাআল্ খাউফু রাআইতাহুম্ ইয়ানজুরূনা

(১৯) অতঃপর হে রাসূল ! যখন ভীতি উপস্থিত হয় তখন তুমি তাহাদিগকে দেখিবে যে, তাহারা

إِلَيْكَ تَدُورُ أَعْيُنُهُمْ كَالَّذِي يُغْشَىٰ عَلَيْهِ مِنَ الْمَوْتِ ج

ইলাইকা তাদূরু আ'ইউনুহুম্ কাল্লাজী ইউগ্শা আ'লাইহি মিনাল মাউত্

তোমার প্রতি তাকাইয়া রহিয়াছে—তাহাদের চক্ষুগুলি ঘুরিতেছে সংজ্ঞাহীন মুমূর্ষ ব্যক্তির ন্যায়,

فَإِذَا ذَهَبَ الْخَوْفُ سَلَقُوكُم بِأَلْسِنَةٍ حِدَادٍ أَشِحَّةً

ফা-ইজা হাজাবাল্ খাউফু ছালাক্কুম্ বিআল্ ছিনাতিন্ হিদাদিন্ আশিহ্ হাতান

আবার যখন ভয় দূরীভূত হয় তখন তাহারা যুদ্ধলব্ধ সম্পদের লালসায় তোমাদিগকে তীব্র ভাষায়

عَلَى الْخَيْرِ ط أُولَٰئِكَ لَمْ يُؤْمِنُوا فَأَحْبَطَ اللَّهُ أَعْمَالَهُمْ ط

আ'লাল খাইরি ; উলা-ইকা লাম ইউ'মিনু ফাআহ্বাত্বাল্লাহু আ'মালাহুম্ ;

আক্রমণ করে। তাহারা ধর্ম্মবিশ্বাসী নহে সুতরাং আল্লাহ্ তাহাদের কৃতকর্ম্ম সমুহ ব্যর্থ করিয়া দিয়াছেন ;

وَكَانَ ذَٰلِكَ عَلَى اللَّهِ يَسِيرًا ٢٠ - يَحْسَبُونَ الْأَحْزَابَ لَمْ يَذْهَبُوا ط

ওয়া কা-না জালিকা আলাল্লাহি ইয়াছীরা। ২০। ইয়াহ্ছাবুনাল্ আহ্যাবু লাম ইয়াজ্হাবু ;

এবং ইহা আল্লাহর নিকট অতি সহজ কার্য। (২০) তাহারা মনে করে যে সৈন্যদল চলিয়া যায় নাই

وَإِن يَأْتِ الْأَحْزَابُ يَوَدُّوا لَوْ أَنَّهُم بَادُونَ فِي الْأَعْرَابِ

ওয়া ইঁয়্যা'তিল্ আহ্যাবু ইয়াওয়াদ্দূ লাউ আন্নাহুম্ বাদু-না ফিল্ আ'রাবি

এবং যদি সৈন্যদল আসিয়া উপস্থিত হয় তাই তাহারা আকাঙ্খা করে যে, তাহারা গ্রামে চলিয়া যাইবে

يَسْأَلُونَ عَنْ أَنبَائِكُمْ ط وَلَوْ كَانُوا فِيكُم مَّا قَاتَلُوا إِلَّا

ইয়াছ্আলুনা আ'ন্ আম্বাইকুম্ ; ওয়া লাউ কা-নু ফীকুম্ মা কা-তালু ইল্লা

তোমাদের সংবাদ জিজ্ঞাসা করিতে থাকিবে। এবং যদিও তাহাদিগকে তোমাদের সঙ্গে থাকিতে হয়, তবে অল্পক্ষণই তাহারা যুদ্ধ করে।

ع
২
২
রুকু

قَلِيْلًا ع ٢١ - لَقَدْ كَانَ لَكُمْ فِيْ رَسُوْلِ اللّٰهِ اُسْوَةٌ حَسَنَةٌ لِّمَنْ

কালীলা। ع ২১। লাক্বাদ্ কা-না লাকুম্ ফি-রাছুলিল্লাহি উছ্ওয়াতুন্ হাছানাতুল্লিমাই

(২১) নিশ্চয়ই তোমাদের জন্য ও যাহারা আল্লাহ্ এবং কেয়ামত দিবসের আকাঙ্খা করে

يَرْجُوا اللّٰهَ وَالْيَوْمَ الْاٰخِرَ وَذَكَرَ اللّٰهَ كَثِيْرًا ط ٢٢ - وَلَمَّا

ইয়ার জুল্লাহা ওয়াল ইয়াউমাল আখিরা ওয়া জাকারাল্লাহা কাছীরা। ২২। ওয়া লাম্মা

ও আল্লাহকে অধিক পরিমাণে স্মরণ করে তাহাদের জন্য আল্লাহর রাসূলের মধ্যে উত্তম আদর্শ ছিল।

(২২) এবং যখন

رَاَ الْمُؤْمِنُوْنَ الْاَحْزَابَ لا قَالُوْا هٰذَا مَا وَعَدَنَا اللّٰهُ وَرَسُوْلُهٗ

রাআল্ মু'মিনুনাল্ আহ্যাবা কা-লু হা-জা মা ওয়াআদানাল্লাহু ওয়া রাছুলুহূ

ধর্মবিশ্বাসীগণ বলিল—ইহা ঐ ব্যাপার যাহা আল্লাহ্ এবং তাঁহার রাসূল আমাদের সহিত পূর্বেই অঙ্গিকার

وَصَدَقَ اللّٰهُ وَرَسُوْلُهٗ ز وَمَا زَادَهُمْ اِلَّآ اِيْمَانًا وَّتَسْلِيْمًا ط

ওয়া ছাদাক্বাল্লাহু ওয়া রাছুলুহূ ওয়া মা জা-দাহুম্ ইল্লা ঈয়ামানাঁউ ওয়া তাছ্লীমা।

করিয়াছেন আল্লাহ্ ও তাহার রাসূল সত্যই বলিয়াছেন ; ইহাতে তাহাদের ঈমানের দৃঢ়তা ও আনুগত্য বর্ধিত হইয়াছিল।

٢٣ - مِنَ الْمُؤْمِنِيْنَ رِجَالٌ صَدَقُوْا مَا عَاهَدُوا اللّٰهَ عَلَيْهِ ج فَمِنْهُمْ

২৩। মিনাল্ মু'মিনীনা রিজালুন্ ছাদাক্বু মা আ-হাদুল্লাহা আ'লাইহি, ফামিন্হুম্

(২৩) ধর্মবিশ্বাসীগণের মধ্যে কতিপয় এরূপ ছিল যাহারা আল্লাহর সহিত কৃত অঙ্গীকার সত্যে পরিণত করিয়াছিল ; আরও তাহাদের মধ্যে কতিপয়

(২৩) হজরত আনাছ বিন্ নজর (রাঃ) কোনও প্রয়োজন বশতঃ বদর যুদ্ধে যোগদান করিতে পারেন নাই। এই জন্য তিনি আল্লাহর নিকট শপথ করিয়াছিলেন যে, "বদরের যুদ্ধের পর যদি কোন যুদ্ধের সুযোগ আসে তাহা হইলে আমি অত্যন্ত বীরত্ব সহকারে যুদ্ধ করিব।" সুতরাং হিজরতের তৃতীয় বৎসর অহুদের যুদ্ধের সময় তিনি উন্মুক্ত তরবারী হস্তে কাফের দলের দিকে অগ্রসর হইতে লাগিলেন। ইতিমধ্যে যুদ্ধের মাঠে তাঁহার সহিত হজরত ছাআদ বিন্ মাআজের (রাঃ) সঙ্গে দেখা হয়। এই সময় তিনি হযরত ছাআদকে (রাঃ) বলিলেন ! হে ছাআদ (রাঃ অহুদ পাহাড়ের কিনারা হইতে বেহেশতের সুগন্ধ ভাসিয়া আসিতেছে। অতঃপর তিনি শত্রুদলের ব্যূহের ভিতরে প্রবেশ করিলেন এবং অনেক শত্রুসৈন্য নিধন করিয়া শাহাদত বরণ করিলেন। ( ফত্হুল বারী )

مَّنْ قَضٰى نَحْبَهٗ وَمِنْهُمْ مَّنْ يَّنْتَظِرُ ۖ وَمَا بَدَّلُوْا تَبْدِيْلًا ۝

মান্‌ কাদা নাহ্‌বাহু ওয়া মিন্‌হুম্‌ মাঁই ইয়ান্‌তাজিরু ওয়ামা বাদ্দালু তাব্‌দীলা।

এরূপ যাহারা স্বীয় দায়িত্ব সম্পন্ন করিয়াছিল আরও তাহাদের মধ্যে কতিপয় এরূপ যাহারা প্রতীক্ষা করে, এবং তাহারা বিন্দুমাত্র অঙ্গীকার পরিবর্তন করে নাই।

---

২৪ - لِّيَجْزِيَ اللّٰهُ الصّٰدِقِيْنَ بِصِدْقِهِمْ وَيُعَذِّبَ الْمُنٰفِقِيْنَ

২৪। লি ইয়াজ্ব যিয়াল্লাহুছ্‌ ছা-দিক্বিনা বিছিদ্‌ক্বিহিম্‌ ওয়া ইউ আ'জ্জিবাল্‌ মুনা-ফিকীনা

(২৪) এই জন্য যে আল্লাহ্‌ সত্যবাদীগণকে তাহাদের সত্যবাদীতার প্রতিদান দিবেন ও যদি তিনি ইচ্ছা করেন তবে কপটাচারীদিগকে শাস্তি দিবেন

---

اِنْ شَآءَ اَوْ يَتُوْبَ عَلَيْهِمْ ؕ اِنَّ اللّٰهَ كَانَ غَفُوْرًا رَّحِيْمًا ۚ ۝

ইন্‌ শাআ আউ ইয়াতুবা আ'লাইহিম্‌ ; ইন্নাল্লাহা কা-না গাফুরার্‌ রাহীমা।

অথবা তাহাদের তওবা গ্রহণ করিবেন। নিশ্চয় আল্লাহ ক্ষমাকারী করুণাময়।

---

২৫ - وَرَدَّ اللّٰهُ الَّذِيْنَ كَفَرُوْا بِغَيْظِهِمْ لَمْ يَنَالُوْا خَيْرًا ؕ

২৫। ওয়া রাদ্দাল্লাহুল্লাজীনা কাফারূ বিগ্বাইজিহিম্‌ লাম ইয়ানালু খাইরা ;

(২৫) এবং আল্লাহ ধর্ম্মদ্রোহীগণকে তাহাদের স্বীয় ক্রোধসহ অপসারিত করিলেন—তাহারা কল্যাণে উপনীত হইতে পারিল না ;

---

وَكَفَى اللّٰهُ الْمُؤْمِنِيْنَ الْقِتَالَ ؕ وَكَانَ اللّٰهُ قَوِيًّا عَزِيْزًا ۚ ۝

ওয়াকাফাল্লাহুল্‌ মু'মিনিনাল কিতাল্‌ ; ওয়া কানাল্লাহু কাবিয়্যান্‌ আ'যীযা।

এবং আল্লাহ যুদ্ধে ধর্ম্মবিশ্বাসীগণের যথেষ্ট করিলেন ; এবং আল্লাহ্‌ শক্তিধর পরাক্রমশালী।

---

২৬ - وَاَنْزَلَ الَّذِيْنَ ظَاهَرُوْهُمْ مِّنْ اَهْلِ الْكِتٰبِ مِنْ صَيَاصِيْهِمْ وَقَذَفَ

২৬। ওয়া আন্‌যালাল্লাজীনা জা-হিরুহুম্‌ মিন্‌ আহ্‌লিল কিতাবি মিন্‌ ছাইয়াছীহিম্‌ ওয়া কাজাফা

(২৬) এবং তিনি তাহাদের সাহায্যকারী কিতাবধারীদিগকে তাহাদের দুর্গ হইতে নিম্নে অবতরণ করাইলেন এবং তাহাদের অন্তরে

فِي قُلُوبِهِمُ الرُّعْبَ فَرِيقًا تَقْتُلُونَ وَتَأْسِرُونَ فَرِيقًا ع ٢٧ - وَأَوْرَثَكُمْ

ফী কুলু বিহিমুর্রুব্বা ফারিকান্ তাক্তুলুনা ওয়া তা'ছিরূনা ফারীকা। ২৭। ওয়া আউরাছাকুম্

বিভীষিকার সঞ্চার করিয়া দিলেন ফলে তোমরা একদলকে নিহত করিতে আর অপর দলকে বন্দী করিতে লাগিলে। (২৭) এবং তিনি তোমাদিগকে

أَرْضَهُمْ وَدِيَارَهُمْ وَأَمْوَالَهُمْ وَأَرْضًا لَّمْ تَطَئُوهَا ط

আর্দ্বাহুম্ ওয়া দিয়ারাহুম্ ওয়া আমওয়ালাহুম্ ওয়া আর্দ্বাল্লাম তাত্বাউহা ;

তাহাদের ভুমি ও গৃহাদি এবং ঐশ্বর্য্য ও এমন ভূমির উত্তরাধিকারী করিলেন যাহাতে তোমরা পদজুগলও স্থাপন কর নাই।

ع ৩ | ৩ রুকু

وَكَانَ اللَّهُ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيرًا ع ٢٨ - يَا أَيُّهَا النَّبِيُّ

ওয়া কা-নাল্লাহু আ'লা কুল্লি শাই-ইন্ কাদীরা। ع ২৮। ইয়া আইয়্যুহান্নাবিয়্যু

এবং আল্লাহ প্রত্যেক বস্তুর উপর শক্তিশালী। (২৮) হে রাসূল!

قُلْ لِأَزْوَاجِكَ إِنْ كُنْتُنَّ تُرِدْنَ الْحَيٰوةَ الدُّنْيَا

কুল্ লি আয্ওয়াজিকা ইন্ কুন্তুন্না তুরিদ্নাল্ হাইয়াতাদ্দুন্ইয়া

তুমি সহধর্ম্মিণীগণকে বল—তোমরা যদি পার্থিব জীবন

(২৮) মহানবী (দঃ) এর পবিত্রা স্ত্রীগণ দেখিলেন যে, তাহাদের তুলনায় অন্যান্য রমণীগণ বেশ সুখে স্বাচ্ছন্দ্যে জীবনাতিপাত করিতেছে। তাঁহাদের মত অভাব অনটন ও দুঃখ কষ্টের মধ্যে কেহই নাই। এই জন্য তাঁহারা মহানবী (দঃ)-এর নিকট স্বাচ্ছন্দ্য জীবন যাপনের উপকরণাদির জন্য আব্দার পেশ করিলেন। তাঁহাদের এই আব্দারে মহানবী (দঃ) অত্যন্ত দুঃখিত হইলেন এবং মনে মনে সংকল্প করিলেন যে, একমাস তিনি গৃহে প্রবেশ করিবেন না। অতঃপর একমাস অতিবাহিত হইয়া গেলে মহানবী (দঃ) গৃহে প্রবেশ করিলেন। মহানবী (দঃ) এর ইদৃশ আচরণ লক্ষ্য করিয়া সমস্ত বিবিগণ তাঁহাদের অপরাধের জন্য ক্ষমা প্রার্থনা করিলেন এবং মহানবী (দঃ) এর সান্নিধ্যে থাকিবার জন্য আকুল আবেদন করিলেন। এই প্রসঙ্গে আল্লাহ রাব্বুল ইজ্জত এই আয়াত নাজিল করেন। ''সুতরাং এই আয়াতের মর্ম হইতে আধুনিকা রমণীগণের শিক্ষা গ্রহণ করা উচিৎ।'' (মোজেহুল কোরআন ও ইব্নে জারীর)।

وَزِيْنَتَهَا فَتَعَالَيْنَ اُمَتِّعْكُنَّ وَاُسَرِّحْكُنَّ سَرَاحًا

ওয়া যিনাতাহা ফাতাআ'লাইনা উমাত্তি'কুন্না ওয়া উছার্‌রিহ্‌কুন্না ছারাহান্‌

এবং উহার মনোহারিত্বের অভিলাষিণী হও তবে এস, আমি তোমাদিগকে প্রদান করি ও সম্মানের সহিত তোমাদিগকে

جَمِيْلًا ٥ ٢٩ - وَاِنْ كُنْتُنَّ تُرِدْنَ اللّٰهَ وَرَسُوْلَهٗ وَالدَّارَ الْاٰخِرَةَ

জামীলা। ২৯। ওয়া ইন্‌ কুন্তুন্না তুরিদ্‌নাল্লাহা ওয়া রাছুলাহু ওয়াদ্দারাল আখিরাতা

বিদায় প্রদান করি। (২৯) এবং যদি তোমরা আল্লাহ্‌ এবং তাহার রাসুল ও পরকালের আকাঙ্ক্ষী হও

فَاِنَّ اللّٰهَ اَعَدَّ لِلْمُحْسِنٰتِ مِنْكُنَّ اَجْرًا عَظِيْمًا ٥

ফাইন্নাল্লাহা আআ'দ্দা লিল্‌ মুহ্‌ছিনাতি মিন্‌ কুন্না আজ্‌রান্‌ আজীমা।

তবে তোমাদের মধ্যে পুণ্যশীলাদের জন্য আল্লাহ মহৎ প্রতিদান প্রস্তুত করিয়া রাখিয়াছেন।

٣٠ - يٰنِسَآءَ النَّبِيِّ مَنْ يَّاْتِ مِنْكُنَّ بِفَاحِشَةٍ مُّبَيِّنَةٍ

৩০। ইয়া নিছাআন্নাবিয়্যি মা'ইয়্যাতি মিন্‌কুন্না বিফা-হিশাতিম্‌ মুবায়্যিনাতি'ই

(৩০) হে নবী সহধর্ম্মিনীগণ! তোমাদের মধ্যে যে কেহ কোন প্রকাশ্য অশ্লীল কার্যে লিপ্ত হইবে

يُّضٰعَفْ لَهَا الْعَذَابُ ضِعْفَيْنِ ط وَكَانَ ذٰلِكَ عَلَى اللّٰهِ يَسِيْرًا ٥

ইউদ্বাআফ্‌ লাহাল আ'জাবু দ্বি'ফাইনি ; ওয়া কা-না জালিকা আ'লাল্লাহি ইয়াছীরা।

তাহাকে দ্বিগুণ শাস্তি দেওয়া হইবে। আর ইহা আল্লাহ্‌র নিকট অতি সহজকার্য।

(৩০) এই আয়াতে বর্ণিত "প্রকাশ্য অশ্লীলতায়" ঈমান ও আমলের অশ্লীলতা মুরাদ নহে। কেননা এই ধরণের কোনও অশ্লীলতা মহানবী (দঃ)-এর বিবিগণের মধ্যে কাহারও ছিল না। তবে এই আয়াত ছিল তাঁহাদের জন্য এক সতর্কবাণী। যাহাতে তাঁহারা অশ্লীলতামুলক কোন প্রকারের কল্পনাও না করেন, এই আয়াত দ্বারা তাঁহাদিগকে সতর্ক করিয়া দেওয়া হয়। (তাফ্‌হীম)

٣١ - وَمَنْ يَقْنُتْ مِنْكُنَّ لِلّٰهِ وَرَسُوْلِهٖ وَتَعْمَلْ صَالِحًا

৩১। ওয়া মাঁইয়াকনুত্ মিন্‌কুন্না লিল্লাহি ওয়া রাছুলিহি ওয়া তা'মাল্ ছা-লিহান্

(৩১) এবং তাহাদের মধ্য হইতে যে আল্লাহর এবং তাঁহার রাসূলের আদেশ পালন করিবে ও সৎকার্য করিবে

نُؤْتِهَآ اَجْرَهَا مَرَّتَيْنِ لا وَاَعْتَدْنَا لَهَا رِزْقًا كَرِيْمًا ٥

নু'তিহা আজ্‌রাহা মার্‌রাতাইনি, ওয়া আ'তাদ্‌না লাহা রিয্‌ক্বান্ কারীমা।

আমি তাহাকে দ্বিগুণ ছওয়াব দিব, অধিকন্তু আমি তাহার জন্য সম্মানজনক বিশেষ ধরণের রুজী প্রস্তুত করিয়া রাখিয়াছি।

٣٢ - يٰنِسَآءَ النَّبِيِّ لَسْتُنَّ كَاَحَدٍ مِّنَ النِّسَآءِ اِنِ اتَّقَيْتُنَّ

৩২। ইয়ানিছাআন্নাবিয়্যি লাছতুন্না কাআহাদিম্ মিনান্নিছাই ইনিত্তাক্বাইতুন্না

(৩২) হে নবী সহধর্ম্মিণীগণ ! তোমরা সাধারণ স্ত্রীলোকের মত নও তোমরা যদি আল্লাহকে ভয় কর,

فَلَا تَخْضَعْنَ بِالْقَوْلِ فَيَطْمَعَ الَّذِيْ فِيْ قَلْبِهٖ مَرَضٌ

ফালা তাখ্‌দ্বা'না বিল ক্বাউলি ফাইয়াত্বমাআ'ল্লাজী ফী ক্বাল্‌বিহি মারাদ্বুঁউ

তবে আড়ষ্টকণ্ঠে কথা বলিও না—তাহা হইলে যাহার অন্তরে কোন খারাবী আছে, সে লালায়িত হইবে—

وَّقُلْنَ قَوْلًا مَّعْرُوْفًا ج ٣٣ - وَقَرْنَ فِيْ بُيُوْتِكُنَّ وَلَا تَبَرَّجْنَ

ওয়া·ক্বুল্‌না ক্বাউলাম্ মা'রূফা। ৩৩। ওয়া ক্বারনা ফী বুইউতিকুন্না ওয়ালা তাবার্‌রাজ্‌না

বরং অনাড়ষ্ট কণ্ঠে কথা বল। (৩৩ এবং নিজেদের গৃহগুলিতে অবস্থান কর এবং পূর্বেকার অজ্ঞযুগের ন্যায় সাজ-সজ্জায়

تَبَرُّجَ الْجَاهِلِيَّةِ الْاُوْلٰى وَاَقِمْنَ الصَّلٰوةَ وَاٰتِيْنَ الزَّكٰوةَ

তাবার্‌রুজ্বাল্ জ্বাহিলিয়্যাতিল্ উলা ওয়া আক্বিম্ নাছ্ ছালাতা ওয়া আ-তিনায্ যাকাতা

বেড়াইও না এবং নামাজ প্রতিষ্ঠা, যাকাৎ প্রদান

وَاَطِعْنَ اللّٰهَ وَرَسُوْلَهٗ ط اِنَّمَا يُرِيْدُ اللّٰهُ لِيُذْهِبَ

ওয়া আত্বি'নাল্লাহা ওয়া রাছুলাহু ; ইন্নামা ইউরিদুল্লাহু লিইউজহিবা

এবং আল্লাহ ও তাঁহার রাসূলের নির্দেশ পালন কর—

عَنۡكُمُ الرِّجۡسَ اَهۡلَ الۡبَيۡتِ وَيُطَهِّرَكُمۡ تَطۡهِيۡرًا ج ٣٤ - وَاذۡكُرۡنَ

আ'ন্‌কুমুর রিজ্‌ছা আহ্‌লাল বাইতি ওয়াইউত্বাহ্যিরাকুম্‌ তাত্বহীরা। ৩৪। ওয়াজ্‌কুরনা

আল্লাহ চাহেন যে, তিনি তোমাদের অপবিত্রতাকে দুর করেন এবং তোমাদিগকে পাকছাফ রাখেন। (৩৪) এবং

مَا يُتۡلٰى فِىۡ بُيُوۡتِكُنَّ مِنۡ اٰيٰتِ اللّٰهِ وَالۡحِكۡمَةِ ط اِنَّ اللّٰهَ

মা-ইউত্‌লা ফী বুইউতিকুন্না মিন্‌ আইয়াতিল্লাহি ওয়াল্‌ হিকমাতাহ্‌ ; ইন্নাল্লাহা

তোমাদের গৃহে যে সব আল্লাহর আয়াত ও জ্ঞানের কথা পঠিত হয়, তাহা স্মরণ রাখ, নিশ্চয় আল্লাহ

كَانَ لَطِيۡفًا خَبِيۡرًا ع ٣٥ - اِنَّ الۡمُسۡلِمِيۡنَ وَالۡمُسۡلِمٰتِ

কা-না লাত্বিফান্‌ খাবীরা। ع ৩৫। ইন্নাল্‌ মুছ্‌লিমীনা ওয়াল্‌ মুছলিমা-তি

সূক্ষ্মদর্শী সর্বজ্ঞ। (৩৫` নিশ্চয় যে সব পুরুষ ও যে সব নারী মুসলমান,

ع ৪/৪ রুকু

وَالۡمُؤۡمِنِيۡنَ وَالۡمُؤۡمِنٰتِ وَالۡقٰنِتِيۡنَ وَالۡقٰنِتٰتِ وَالصّٰدِقِيۡنَ

ওয়াল মু'মিনীনা ওয়াল মু'মিনা-তি ওয়াল্‌ ক্বানিতীনা ওয়াল্‌ কানিতা-তি ওয়াছ্‌ছাদিকীনা

মু'মিন, আল্লাহর আদেশ পালনকারী, সত্যবাদী,

وَالصّٰدِقٰتِ وَالصّٰبِرِيۡنَ وَالصّٰبِرٰتِ وَالۡخٰشِعِيۡنَ وَالۡخٰشِعٰتِ

ওয়াছ্‌ছাদিক্বা-তি ওয়াছ্‌ ছাবিরীনা ওয়াছ্‌ ছাবিরা-তি ওয়াল খাশিয়ী'না ওয়াল খাশিয়া-তি

ধৈর্যশীল, বিনয়ী

وَالۡمُتَصَدِّقِيۡنَ وَالۡمُتَصَدِّقٰتِ وَالصَّآئِمِيۡنَ وَالصّٰٓئِمٰتِ

ওয়াল মুতাছাদ্দিকীনা ওয়াল্‌ মুতাছাদ্দিকা-তি ওয়াছ্‌ ছাইমীনা ওয়াছ্‌ ছাইমা-তি

খয়রাতকারী, রোজাদার,

وَالۡحٰفِظِيۡنَ فُرُوۡجَهُمۡ وَالۡحٰفِظٰتِ وَالذّٰكِرِيۡنَ اللّٰهَ كَثِيۡرًا

ওয়াল হাফিজীনা ফুরুজ্বাহুম্‌ ওয়াল হাফিজা-তি ওয়াজ জাকিরীনাল্লাহা কাছীরাঁউ

নিজেদের গুপ্তাঙ্গ হেফাজতকারী এবং অধিক পরিমাণে আল্লাহকে স্মরণকারী

وَّالذّٰكِرٰتِ لا اَعَدَّ اللّٰهُ لَهُمْ مَّغْفِرَةً وَّاَجْرًا عَظِيْمًا ○

ওয়াজ জা.কিরাতি আআ'দ্দাল্লাহু লাহুম্ মাগ্‌ফিরাতাঁউ ওয়া আজ্বরান্ আজীমা।

আল্লাহ্ তাহাদের জন্য ক্ষমা ও মহৎ প্রতিদান প্রস্তুত করিয়া রাখিয়াছেন।

৩৬- وَمَا كَانَ لِمُؤْمِنٍ وَّلَا مُؤْمِنَةٍ اِذَا قَضَى اللّٰهُ وَرَسُوْلُهٗٓ

৩৬। ওয়ামা কানা লিমু'মিনিঁউ ওয়ালা মু'মিনাতি ইজা ক্বাদ্বাল্লাহু ওয়া রাছুলুহু

(৩৬) আর যখন আল্লাহ ও তাঁহার রাসূল কোন বিষয়ে আদেশ প্রদান করেন তখন কোন মুসলমান পুরুষ ও নারীর

اَمْرًا اَنْ يَّكُوْنَ لَهُمُ الْخِيَرَةُ مِنْ اَمْرِهِمْ ط وَمَنْ يَّعْصِ اللّٰهَ

আমরান্ আঁইয়্যাকুনা লাহুমুল্ খিয়ারাতু মিন্ আমরিহিম্ ; ওয়া মাঁই ইয়া'ছিল্লাহা

ঐ কার্যে কোন অধিকার থাকে না ; এবং যে ব্যক্তি আল্লাহ

وَرَسُوْلَهٗ فَقَدْ ضَلَّ ضَلٰلًا مُّبِيْنًا ط ○ ৩৭- وَاِذْ تَقُوْلُ لِلَّذِىْٓ

ওয়া রাছুলাহু ফাকাদ দ্বাল্লা দ্বল্লালালাম্ মুবীনা। ৩৭। ওয়া ইজ্ তাকুলু লিল্লাজী

ও তাঁহার রাসূলের আদেশ পালন না করিবে, সে নিশ্চয়ই প্রকাশ্যভাবে পথভ্রান্ত হইবে। (৩৭) এবং স্মরণ কর

اَنْعَمَ اللّٰهُ عَلَيْهِ وَاَنْعَمْتَ عَلَيْهِ اَمْسِكْ عَلَيْكَ زَوْجَكَ

আন্‌আ'মাল্লাহু আ'লাহি ওয়া আন্‌আ'মতা আ'লাইহি আ'মছিক আ'লাইকা যাউজ্বাকা

যাহার প্রতি আল্লাহ্ উপকার করিয়াছেন এবং তুমিও উপকার করিয়াছ, যখন তুমি যাহাকে বলিতেছিলে তোমার স্ত্রীকে স্বীয় পত্নিত্বে থাকিতে দাও

وَاتَّقِ اللّٰهَ وَتُخْفِىْ فِىْ نَفْسِكَ مَا اللّٰهُ مُبْدِيْهِ وَتَخْشَى النَّاسَ ج

ওয়াত্তাকিল্লাহা ওয়া তুখ্‌ফী ফী নাফ্‌ছিকা মাল্লাহু মুবদীহি ওয়া তাখ্‌শান্নাছ,

এবং আল্লাহকে ভয় কর, এবং আল্লাহ্ যাহা প্রকাশ করিবেন, তুমি স্বীয় অন্তরে তাহা গোপন করিতেছিলে, এবং তুমি লোকদের ভয় করিতেছিলে,

وَاللّٰهُ اَحَقُّ اَنْ تَخْشٰىهُ ط فَلَمَّا قَضٰى زَيْدٌ مِّنْهَا وَطَرًا

ওয়াল্লাহু আহাক্কু আন্‌তাখ্‌শাহু ; ফালাম্মা ক্বাদ্বা যাইদুম্ মিন্‌হা ওয়াত্বারান্

অথচ আল্লাহ্‌কেই তোমার সর্বাপেক্ষা ভয় করা কর্তব্য। অতঃপর যায়েদ যখন তাহার নিকট হইতে স্বীয় প্রয়োজন পূর্ণ করিল

زَوَّجْنَٰكَهَا لِكَىْ لَا يَكُونَ عَلَى ٱلْمُؤْمِنِينَ حَرَجٌ فِىٓ

যাউয়াজ্‌নাকাহা লিকাই লা ইয়াকুনা আ লাল্‌ মু'মিনীনা হারাজুন্‌ ফী
আমি তোমার সহিত তাহার বিবাহ দিলাম, এই জন্য যে, যাহাতে মুসলমানদের উপর তাহাদের পোষ্যপুত্রদের ব্যাপারে কোন প্রকার দোষারোপিত না হয়।

أَزْوَاجِ أَدْعِيَآئِهِمْ إِذَا قَضَوْا۟ مِنْهُنَّ وَطَرًا ۚ وَكَانَ

আয্‌ওয়াজি আদই'য়াইহিম্‌ ইজা ক্বাদ্বাউ মিন্‌ হুন্না ওয়াত্বারাঁউ ওয়া কানা
যখন পোষ্যপুত্রগণ তাহাদের স্ত্রীদের নিকট হইতে প্রয়োজন পূর্ণ করিয়া লয় এবং আল্লাহর

أَمْرُ ٱللَّهِ مَفْعُولًا ۝٣٧ مَّا كَانَ عَلَى ٱلنَّبِىِّ مِنْ حَرَجٍ فِيمَا

আমরুল্লাহি মাফউ'লা। ৩৮। মাকানা আ'লান্‌ নাবিয়্যি মিন্‌ হারাজ্বিন্‌ ফীমা
এই আদেশ সম্পন্ন হইবার ছিল। (৩৮) আল্লাহ নবীর প্রতি যাহা নির্দিষ্ট করিয়া দিয়াছেন

فَرَضَ ٱللَّهُ لَهُۥ ۖ سُنَّةَ ٱللَّهِ فِى ٱلَّذِينَ خَلَوْا۟ مِن قَبْلُ ۚ وَكَانَ

ফারাদ্বাল্লাহু লাহু ; ছুন্নাতাল্লাহি ফিল্লাজীনা খালাউ মিন্‌ ক্বাবলু ; ওয়া কানা
তাহাতে তাহার প্রতি কোন প্রকার দোষারোপ নাই। পূর্ববর্তীদের মধ্যেও আল্লাহর এই বিধান ছিল—এবং

أَمْرُ ٱللَّهِ قَدَرًا مَّقْدُورًا ۝٣٨ ٱلَّذِينَ يُبَلِّغُونَ رِسَٰلَٰتِ ٱللَّهِ

আমরুল্লাহি ক্বাদারাম্‌ মাক্‌দূরা। ৩৯। নিল্লাজীনা ইউবাল্লিগূনা রিছালাতিল্লাহি
আল্লাহর আদেশ পূর্বে নির্দ্ধারিতই থাকিত। (৩৯) যাহারা আল্লাহর 'রেছালৎ প্রচার করিত

وَيَخْشَوْنَهُۥ وَلَا يَخْشَوْنَ أَحَدًا إِلَّا ٱللَّهَ ۗ وَكَفَىٰ بِٱللَّهِ حَسِيبًا ۝

ওয়া ইয়াখ্‌শাউনাহু ওয়ালা ইয়াখশাউনা আহাদান্‌ ইল্লাল্লাহু ; ওয়া কানা বিল্লাহি হাছীবা।
ও তাঁহাকেই ভয় করিত এবং আল্লাহ্‌ ব্যতীত আর কাহাকেও ভয় করিত না। এবং আল্লাহই হিসাব গ্রহণ-কারীরূপে যথেষ্ট।

۝٤٠ مَّا كَانَ مُحَمَّدٌ أَبَآ أَحَدٍ مِّن رِّجَالِكُمْ وَلَٰكِن رَّسُولَ ٱللَّهِ

৪০। মাকানা মুহাম্মাদুন্‌ আবা আহাদিম্‌ মির্‌ রিজ্বালিকুম্‌ ওয়ালাকির্‌ রাছুলাল্লাহি
(৪০) হে মানবগণ! মোহাম্মদ তোমাদের মধ্যকার কোন পুরুষলোকের পিতা নহেন কিন্তু তিনি আল্লাহর রাসূল

ع
৫
৫
রুকু

وَخَاتَمَ النَّبِيّٖنَ ط وَكَانَ اللّٰهُ بِكُلِّ شَيْءٍ عَلِيْمًا ع

ওয়া খা-তামুন্নাবিয়্যীন্ ; ওয়া কা-নাল্লাহু বিকুল্লি শাইইন্ আ'লীমা। ع

ও নবীগণের শেষনবী। বস্তুতঃ আল্লাহ প্রত্যেক বস্তুই জ্ঞাত আছেন।

٤١ - يٰاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوا اذْكُرُوا اللّٰهَ ذِكْرًا كَثِيْرًا لا ٤٢ - وَّسَبِّحُوْهُ

৪১। ইয়া আইয়্যুহাল্লাজীনা আ'মানুজ কুরুল্লাহা জিক্‌রান কাছীরা। ৪২। ওয়া ছাব্বিহূ-হু

(৪১) হে মোমেনগণ! তোমরা আল্লাহকে অধিক পরিমাণে স্মরণ কর। (৪২) ও সকাল সন্ধ্যায় তাঁহার

بُكْرَةً وَّاَصِيْلًا ٥ ٤٣ - هُوَ الَّذِيْ يُصَلِّيْ عَلَيْكُمْ وَمَلٰٓئِكَتُهٗ

বুক্‌রাতাঁউ ওয়া আছীলা। ৪৩। হুয়াল্লাজী ইউছাল্লী আ'লাইকুম্ ওয়া মালা-ইকাতুহু

পবিত্রতা ঘোষণা কর। (৪৩) তিনি ও তাঁহার ফেরেশ্‌তামণ্ডলী তোমাদের প্রতি 'দরূদ' প্রেরণ করেন

لِيُخْرِجَكُمْ مِّنَ الظُّلُمٰتِ اِلَى النُّوْرِ ط وَكَانَ بِالْمُؤْمِنِيْنَ

লিইউখ্‌রিজাকুম্ মিনাজ জুলুমা-তি ইলান্নূর ; ওয়া কা-না বিল্ মু'মিনীনা

তোমাদিগকে অন্ধকার হইতে বাহির করিয়া আলোকে লইয়া যাইবার জন্য ; এবং তিনি মোমেনদের প্রতি

হজরত মুহাম্মদ (দঃ)-এর পোষ্যপুত্র ছিলেন হজরত যায়েদ। তাঁহার সহিত যাহাশের কন্যা জয়নাবের বিবাহ হইয়াছিল। এই জয়নাব ছিলেন আব্দুল মোত্তালিবের কন্যা উম্মে ইয়ামামার মেয়ে। এই জন্য জয়নাব মুক্তদাস ও পোষ্যপুত্র যায়েদকে মনে-প্রাণে গ্রহণ করিতে পারিতে ছিলেন না। এই জন্য উভয়ের মধ্যে তেমন মিল ছিল না। তাই প্রায়ই হজরত যায়েদ বিবি জয়নাবকে তালাক দিবার জন্য আবেদন জানাইতেন। কিন্তু মহানবী (দঃ) তাহাকে উক্ত কাজ হইতে বিরত থাকিবার জন্য কয়েকবার বলিলেন। অবশেষে হজরত যায়েদ বিবি জয়নাবকে তালাক প্রদান করিলে আল্লাহর নির্দেশে মহানবী (দঃ) তাহাকে বিবাহ করিলেন। এই বিবাহের ফলে আরবে এক বদ-রোছমের অবসান ঘটিল। আরবে প্রচলিত ধারণা এই ছিল যে, পোষ্যপুত্রের স্ত্রীকে সে তালাক প্রাপ্তই হউক না কেন, বিবাহ করা যাইবে না। ইহা ছিল ইসলামের বিরুদ্ধ মত ও পথ। এই বদ-রোছমের অবসান হওয়াতে আরবের কাফেরেরা প্রথমতঃ অনেক কু-কথা রটাইয়া দিয়াছিল। "সেই কু-কথাগুলি অনেক ইংরেজ লেখক ফলাও করিয়া প্রচার করিয়াছে। সুতরাং মুসলমানদের উচিৎ সেই সকল কু-প্রচারণায় কান না দেওয়া এবং আল্লাহর বিধানকে সর্বান্তকরণে মানিয়া নেওয়া"। (আজিজী)

رَحِيْمًا ○ ٤٤ - تَحِيَّتُهُمْ يَوْمَ يَلْقَوْنَهٗ سَلٰمٌ ج صلے وَاَعَدَّ لَهُمْ

রাহীমা। ৪৪। তাহিয়্যাতুহুম্‌ ইয়াউমা ইয়াল্‌ক্বাউনাহু ছালাম, ওয়া আআ'দ্দা লাহুম্‌

করুণাময়। (৪৪) যেদিন তাঁহারা তাঁহার দর্শন লাভ করিবে, সে দিন শান্তিপুর্ণ সম্ভাষণ পাইবে এবং তাহাদের জন্য তিনি সম্মানজনক

اَجْرًا كَرِيْمًا ○ ٤٥ - يٰۤاَيُّهَا النَّبِيُّ اِنَّاۤ اَرْسَلْنٰكَ شَاهِدًا

আজ্‌রান্‌ কারীমা। ৪৫। ইয়া আইয়ুহান্নাবিয়্যু ইন্না আরছাল্‌না-কা শা-হিদাঁউ

প্রতিদান প্রস্তুত করিয়া রাখিয়াছেন। (৪৫) হে নবী ! আমি তোমাকে সাক্ষ্যদানকারী,

وَّمُبَشِّرًا وَّنَذِيْرًا لا ٤٦ - وَّدَاعِيًا اِلَى اللّٰهِ بِاِذْنِهٖ وَسِرَاجًا

ওয়া মুবাশ্‌শিরাঁউ ওয়া নাজীরা। ৪৬। ওয়া দাই'য়ান ইলাল্লাহি বিইজ্‌নিহি ওয়া ছিরাজাম্‌

সুসংবাদদাতা, ভীতি প্রদর্শনকারী। (৪৬) আল্লাহর আদেশে তাঁহার পথে আহ্বানকারী ও প্রজ্বোল প্রদীপরূপে

مُّنِيْرًا ○ ٤٧ - وَبَشِّرِ الْمُؤْمِنِيْنَ بِاَنَّ لَهُمْ مِّنَ اللّٰهِ فَضْلًا كَبِيْرًا ○

মুনীরা। ৪৭। ওয়া বাশশিরিল্‌ মু'মিনীনা বিআন্নালাহুম্‌ মিনাল্লাহি ফাদ্ব্‌লান্‌ কাবীরা।

প্রেরণ করিয়াছি। (৪৭) এবং মোমেনগণকে শুভসংবাদ দান কর যে, তাহাদের জন্য মহান অনুগ্রহ রহিয়াছে।

٤٨ - وَلَا تُطِعِ الْكٰفِرِيْنَ وَالْمُنٰفِقِيْنَ وَدَعْ اَذٰىهُمْ وَتَوَكَّلْ

৪৮। ওয়ালা তুত্বিই'ল্‌ কাফিরীনা ওয়াল মূনাফিক্বীনা ওয়াদা' আজা-হুম্‌ ওয়াতাওয়াক্কাল্‌

(৪৮) তুমি কাফের ও মোনাফেকদের কথা মান্য করিও না তাহাদের নির্যাতনকে উপেক্ষা কর এবং আল্লাহর প্রতি

عَلَى اللّٰهِ ط وَكَفٰى بِاللّٰهِ وَكِيْلًا ○ ٤٩ - يٰۤاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا

আ'লাল্লাহি ; ওয়া কাফা বিল্লাহি ওয়াকীলা। ৪৯। ইয়া আইয়ুহাল্লাজীনা আ'মানু

নির্ভর কর ; বস্তুতঃ রক্ষকরূপে আল্লাহই যথেষ্ট। (৪৯) হে মোমেনগণ!

(৪৫) মহানবী (দঃ)-এর গুণের মধ্যে যে সকল গুণের কথা আল্লাহতায়ালা পবিত্র কোরআনে উল্লেখ করিয়াছেন, তন্মধ্যে "সাক্ষ্যদাতা" সুসংবাদদাতা, ভীতি প্রদর্শনকারী, আল্লাহর পথে আহ্বানকারী ও উজ্জ্বল প্রদীপ" এই গুণগুলিই হইল অন্যতম। রেছালতের পরিপুর্ণতার জন্য এই সকল গুণাবলী অবশ্য প্রয়োজনীয় ছিল। আল্লাহ তায়ালা এই সকল গুণাবলীর দ্বারা মহানবী (দঃ)-কে বিভুষিত করিয়াছিলেন, যাহা অন্য কাহারও মধ্যে পাওয়া সম্ভব নহে। (ছিরাজাম মুনীরা)

إِذَا نَكَحْتُمُ الْمُؤْمِنَٰتِ ثُمَّ طَلَّقْتُمُوهُنَّ مِنْ قَبْلِ أَنْ تَمَسُّوهُنَّ

ইজা নাকাহ্‌তুমুল মু'মিনাতি ছুম্মা ত্বাল্লাকতুমু হুন্না মিন্ ক্বাব্‌লি আন্ তামাছ্‌ছু হুন্না

যখন তোমরা মোমেন নারীগণকে বিবাহ করতঃ তাহাদিগকে স্পর্শ করিবার পুর্বে তালাক প্রদান কর,

فَمَا لَكُمْ عَلَيْهِنَّ مِنْ عِدَّةٍ تَعْتَدُّونَهَا ج فَمَتِّعُوهُنَّ وَسَرِّحُوهُنَّ

ফামা লাকুম্ আ'লাইহিন্না মিন্ ই'দ্দাতিন্ তা'তাদ্দুনাহা, ফামাত্তিউ'হুন্না ওয়া ছার্‌রিহু হুন্না

তখন তোমাদের জন্য তাহাদের প্রতি কোন 'ইদ্দত' নাই, যাহারা গণনা পুর্ণ করিবে, তবে তাহাদিগকে 'মোতা' প্রদান কর সম্মানজকভাবে

سَرَاحًا جَمِيلًا ٥٠ - يَٰٓأَيُّهَا النَّبِيُّ إِنَّآ أَحْلَلْنَا لَكَ

ছারাহান্ জামীলা। ৫০। ইয়া আইয়্যুহান্নাবিয়্যু ইন্না আহলাল্‌না লাকা

বিদায় দাও। (৫০) হে নবী ! আমি তোমার জন্য হালাল করিয়াছি—

أَزْوَٰجَكَ الَّٰتِىٓ ءَاتَيْتَ أُجُورَهُنَّ وَمَا مَلَكَتْ يَمِينُكَ مِمَّآ

আয্‌ওয়াজাকাল্লাতী আ-তাইতা উজুরাহুন্না ওয়ামা মালাকাত্ ইয়ামিনুকা মিম্মা

তোমার মোহর প্রদত্ত বিবিগণকে তোমার গনীমত-রূপে

أَفَآءَ اللَّهُ عَلَيْكَ وَبَنَاتِ عَمِّكَ وَبَنَاتِ عَمَّٰتِكَ

আফাআল্লাহু আ'লাইকা ওয়া বানাতি আম্মিকা ওয়া বানাতি আম্মা-তিকা

আল্লাহর প্রদত্ত তোমার আয়ত্তাধীন দাসীগণকে, তোমার সহিত হিজরতকারী তোমার চাচাত, ফুফাতো,

وَبَنَاتِ خَالِكَ وَبَنَاتِ خَٰلَٰتِكَ الَّٰتِى هَاجَرْنَ مَعَكَ ز

ওয়া বানা-তি খা-লিকা ওয়া বানা-তি খা-লাতিকাল্লাতী হা-জার্‌না মাআ'কা

মামাতো ও খালাত ভগ্নিগণকে

وَامْرَاَةً مُّؤْمِنَةً اِنْ وَّهَبَتْ نَفْسَهَا لِلنَّبِيِّ اِنْ اَرَادَ النَّبِيُّ

ওয়াম্‌রাতাম্‌ মু'মিনাতান্‌ ইঁইওয়াহাবাত্‌ নাফ্‌ছাহা লিন্নাবিয়্যি ইন্‌ আরা-দান্নাবিয়্যু

এবং বিনা মোহরে নবীর পত্নীত্ব বরণকারী মোছলেম নারী যদি

اَنْ يَّسْتَنْكِحَهَا ق خَالِصَةً لَّكَ مِنْ دُوْنِ الْمُؤْمِنِيْنَ ط قَدْ عَلِمْنَا

আঁইয়াছ্‌তান্‌ কিহাহা, খালিছাতাল্লাকা মিন্‌ দুনিল্‌ মু'মিনীনা ; ক্বাদ্‌ আ'লিমনা

তাহাকে বিবাহ করিতে ইচ্ছা কর ; এসব বিশেষ করিয়া তোমারই জন্য—অপর মোছলমানদের জন্য নহে, আমি নিশ্চয় জানি

مَا فَرَضْنَا عَلَيْهِمْ فِيْٓ اَزْوَاجِهِمْ وَمَا مَلَكَتْ اَيْمَانُهُمْ

মা ফ্বারাদ্বনা আ লাইহিম্‌ ফ্বী আয্‌ওয়াজিহিম্‌ ওয়া মা মালাকাত আইমা-নুহুম্‌

তাহাদের বিবি ও করায়ত্ত দাসীগণের ব্যাপারে আমি যে সব ব্যবস্থা নির্দ্ধারণ করিয়াছি

لِكَيْلَا يَكُوْنَ عَلَيْكَ حَرَجٌ ط وَكَانَ اللّٰهُ غَفُوْرًا رَّحِيْمًا ○ ৫১ - تُرْجِىْ

লিকাইলা ইয়াকুনা আ'লাইকা হারাজুন্‌ ; ওয়া কা-নাল্লাহু গ্বাফুরার্‌ রাহীমা। ৫১। তুর্‌জি

যেন তোমার কোনরূপ অসুবিধা না হয় এবং আল্লাহ ক্ষমাকারী করুণাময়। (৫১) তাহাদের মধ্যে

مَنْ تَشَآءُ مِنْهُنَّ وَتُـْٔوِيْٓ اِلَيْكَ مَنْ تَشَآءُ ط وَمَنِ ابْتَغَيْتَ

মান্‌ তাশাউ মিনহুন্না ওয়া তু'বি ইলাইকা মান্‌ তাশাউ ; ওয়া মানিবতাগ্বাইতা

যাহাকে চাও পৃথক রাখিতে পার ও যাহাকে ইচ্ছা নিকটে স্থান দিতে পার। তুমি যাহাকে পৃথক করিয়া রাখিয়াছ

مِمَّنْ عَزَلْتَ فَلَا جُنَاحَ عَلَيْكَ ط ذٰلِكَ اَدْنٰٓى اَنْ تَقَرَّ

মিম্মান্‌ আ'যাল্‌তা ফ্বালা জুনাহা আ'লাইকা ; জা-লিকা আদ্‌না আন্‌তাকার্‌রা

তাহাকে নিজের নিকট ডাকিয়া লও—ইহাতে তোমার কোন অপরাধ নাই। ইহা হইতেছে তাহাদের চক্ষুসমূহ শীতল হওয়ার

أَعْيُنُهُنَّ وَلَا يَحْزَنَّ وَيَرْضَيْنَ بِمَا آتَيْتَهُنَّ كُلُّهُنَّ ط

আ'ইউনুহুন্না ওয়ালা ইয়াহ্‌যান্না ওয়া ইয়ার দ্বাইনা বিমা আ-তাইতাহুন্না কুল্লুহুন্না ;

তাহারা দুঃখিত না হওয়ার এবং তুমি যাহা কিছু প্রদান করিবে, তাহাতে তাহারা সন্তুষ্টি লাভ করিবে ;

وَاللّٰهُ يَعْلَمُ مَا فِي قُلُوبِكُمْ ط وَكَانَ اللّٰهُ عَلِيمًا حَلِيمًا ۝

ওয়াল্লাহু ইয়া'লামু মা ফী ক্বুলুবিকুম্ ; ওয়া কানাল্লাহু আ'লীমান্ হালীমা।

আর আল্লাহ তোমাদের মনের সব বিষয় জ্ঞাত আছেন ; বস্তুতঃ আল্লাহ জ্ঞানবান সহনশীল।

ফায়দা : আল্লাহ তাআলা মানুষের অন্তরের ভেদও জানেন। মানুষ যাহা কিছু চিন্তা-ভাবনা, ধ্যান-ধারণা করে, বা যাহা করিবার জন্য দৃঢ় আশা পোষণ করে, তৎসমুদয়ই আল্লাহ জানেন এবং এইগুলি সম্পর্কে বিহিত ব্যবস্থা করেন। মানুষ যত রকমেই কোন জিনিস গোপন করিতে চায়, তাহা লোকচক্ষুর অন্তরালে হইলেও সর্ব বিধাতা আল্লাহর নিকট তাহা গোপন থাকে না। বরং সবকিছু সম্পর্কেই আল্লাহ পরিজ্ঞাত আছেন। সুতরাং কোন কিছু লুকাইবার সাধ্য মানুষের নাই। একদা হজরত মুসা (আঃ) কোন এক রাস্তা দিয়া যাইতেছিলেন। পথিমধ্যে একটি বড় পাথরের উপর তাঁহার নজর পড়িল। তিনি হস্তস্থিত লাঠি দ্বারা পাথরকে আঘাত করিলেন। ফলে উক্ত পাথর দুই টুকরা হইয়া গেল। তিনি দেখিতে পাইলেন যে, উক্ত পাথর খণ্ডের ভিতরে একটি জোঁক আছে এবং ইহা স্বীয় আহার গ্রহণ করিতেছে। এই ঘটনা অবলোকন করিয়া হযরত মুসা (আঃ) আল্লাহর দরবারে সেজদায় পতিত হইয়া আরজ করিলেন—"ইয়া বারে এলাহি! আপনার কুদরতের সীমা নাই। আপনি পাথরের ভিতরে জোঁক রাখিয়াছেন এবং উহাকে নিয়মিত আহার দিতেছেন। সুতরাং আপনার এই এলেমের নিকট কাহারও এলেম টিকিবে না।" এই ঘটনা দ্বারা বুঝা যায় যে, যাহা মানুষ দেখিতেছে এবং মানুষ যাহা দেখিতেছে না, সবকিছু সম্পর্কেই আল্লাহ অবগত আছেন। আল্লাহর অবগতির বাহিরে কোন কিছুই সংঘটিত হইতে পারে না। এই বিশাল পৃথিবীর কতটুকুইবা মানুষ জানিতে সক্ষম হইয়াছে। মানুষের অজানা রহিয়াছে কোটি কোটি রহস্য ও কোটি কোটি ঘটনা। তথাপি তাহারা জ্ঞানবীর, মহাজ্ঞানী ও শ্রেষ্ঠ বৈজ্ঞানিক বলিয়া সদম্ভে পথ চলিতেছে। বস্তুত তাহারা যদি আল্লাহর কুদরতের প্রতি নজর প্রদান করিত, তাহা হইলে এই ধরনের বড়াই বা তাকাব্বরী করিত না। আল্লাহ আমাদিগকে ফখর ও অহঙ্কার হইতে রক্ষা করুন। আমিন!

٥٢ - لَا يَحِلُّ لَكَ النِّسَاءُ مِنْ بَعْدُ وَلَا أَنْ تَبَدَّلَ بِهِنَّ مِنْ

৫২। লা ইয়াহিল্লু লাকান্নিছাউ মিম্ বা'দু ওয়ালা আন্‌তাবাদ্দালা বিহিন্না মিন্

(৫২ হে রাসূল! অতঃপর তোমার পক্ষে নারীগণ হালাল নয় অপর কোন বিবিকে ইহাদের স্থলবর্তী করা

أَزْوَاجٍ وَّلَوْ أَعْجَبَكَ حُسْنُهُنَّ إِلَّا مَا مَلَكَتْ يَمِينُكَ ط

আয্‌ওয়াজিঁউ ওয়া লাউ আ'জ্বাবাকা হুছ্‌নুহুন্না ইল্লা-মা মালাকাত্‌ ইয়ামিনুক ;

যদিও তাহাদের সৌন্দর্য তোমাকে মুগ্ধ করে—কিন্তু তোমার করায়ত্ত দাসিগণ ;

وَكَانَ اللّٰهُ عَلٰى كُلِّ شَيْءٍ رَّقِيبًا ع ٥٣ - يٰٓأَيُّهَا الَّذِينَ

ওয়া কানাল্লাহু আ'লা কুল্লি শাইইর রাক্বীবা। ع ৫৩। ইয়া আইয়্যু হাল্লাজীনা

এবং আল্লাহ প্রত্যেক বস্তুর প্রতি লক্ষ্যকারী। (৫৩) হে মুমিনগণ

ع ৬ / ৬ রুকু

اٰمَنُوْا لَا تَدْخُلُوْا بُيُوْتَ النَّبِيِّ إِلَّآ أَنْ يُّؤْذَنَ لَكُمْ إِلٰى

আ-মানূ লাতাদ্‌খুলু বুইউতান্নাবিয়্যি ইল্লা আঁই ইউ'জানা লাকুম্ ইলা

তোমরা নবীর গৃহে প্রবেশ করিও না কিন্তু যখন তোমাদিগকে আহার করিবার জন্য অনুমতি প্রদান করা হয়,

طَعَامٍ غَيْرَ نٰظِرِيْنَ إِنٰهُ لا وَلٰكِنْ إِذَا دُعِيْتُمْ فَادْخُلُوْا فَإِذَا

ত্বআ'-মিন্ গ্বাইরা না-জিরীনা ইনা-হু ওয়া লাকিন্ ইজা দুঈ'তুম্ ফাদ্‌খুলু ফাইজা

তখন এমনভাবে যাইবে যে তোমাদিগকে উহার জন্য প্রতীক্ষা করিতে না হয়, পরন্তু যখন আহুত হও তখন প্রবেশ কর ; অতঃপর যখন

طَعِمْتُمْ فَانْتَشِرُوْا وَلَا مُسْتَأْنِسِيْنَ لِحَدِيْثٍ ط إِنَّ ذٰلِكُمْ كَانَ

ত্বায়ি'মতুম্ ফানতাশিরূ ওয়ালা মুছ্‌তা'নিছীনা লি হাদীছ্‌ ; ইন্না জা-লিকুম্ কানা

আহার শেষ কর, তখন চলিয়া যাও —বাক্যালাপের জন্য বসিয়া থাকিও না। নিশ্চয় ইহা

(৫৩) কতিপয় সাহাবা মহানবী (দঃ)-এর গৃহে দাওয়াত গ্রহণ করিবার পর আহারান্তে বসিয়া খোশগল্প করিতেন। ফলে মহানবী (দঃ)-এর অনেক সময় গৃহে প্রবেশ করা অসুবিধা হইত। এই জন্য আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করেন এবং তাহাগিকে ইদৃশ কার্যকলাপ হইতে বিরত থাকিবার জন্য নির্দেশ প্রদান করেন। সুতরাং এই আয়াতের দ্বারা বুঝা যাইতেছে যে, কাহারও গৃহে আহার গ্রহণ করিবার পর বসিয়া থাকিতে নাই। (লুবাব)

يُؤْذِى النَّبِىَّ فَيَسْتَحْىٖ مِنْكُمْ ز وَاللّٰهُ لَا يَسْتَحْىٖ مِنَ الْحَقِّ ط

ইউ'জিন্নাবিয়্যা ফাইয়াছ্‌তাহ্‌ই মিন্‌কুম্‌, ওয়াল্লাহু লা ইয়াছতাহ্‌ই মিনাল্‌ হাক্কি;
নবীকে অসুবিধায় ফেলে এবং তিনি তোমাদের সহিত লজ্জাবোধ করেন; এবং আল্লাহ সত্য প্রকাশ করিতে লজ্জাবোধ করেন না।

وَاِذَا سَاَلْتُمُوْهُنَّ مَتَاعًا فَسْئَلُوْهُنَّ مِنْ وَّرَاءِ حِجَابٍ ط ذٰلِكُمْ

ওয়া ইজা ছাআল্‌তুমূহুন্না মাতা-আ'ন্‌ ফাছ্‌আলূ হুন্না মিঁউ ওয়ারাই হিজ্বাব; জা-লিকুম্‌
এবং যখন তোমরা তাহাদের নিকট হইতে কোন বস্তু প্রার্থনা কর তবে পর্দার আড়াল হইতে তাহাদের নিকট প্রার্থনা কর। ইহাতে

اَطْهَرُ لِقُلُوْبِكُمْ وَقُلُوْبِهِنَّ ط وَمَا كَانَ لَكُمْ اَنْ تُؤْذُوْا

আত্বহারু লিক্বুলূবিকুম্‌ ওয়া ক্বুলূবিহিন্না; ওয়ামা কা-না লাকুম্‌ আন্‌তু'জূ
তোমাদের ও তাহাদের অন্তর নির্মল থাকিবে। এবং তোমাদের ইহা উচিত নয় যে,

رَسُوْلَ اللّٰهِ وَلَاۤ اَنْ تَنْكِحُوْۤا اَزْوَاجَهٗ مِنْۢ بَعْدِهٖۤ اَبَدًا ط

রাছুলাল্লাহি ওয়ালা আন্‌তান্‌কিহু আয্‌ওয়াজাহু মিম্‌ বা'দিহী আবাদা;
তোমরা আল্লাহর রাসূলকে কষ্ট প্রদান কর, আর ইহাও উচিৎ নয় যে, তাঁহার পরে তাঁহার সহধর্মিণীগণকে কখনও বিবাহ কর;

اِنَّ ذٰلِكُمْ كَانَ عِنْدَ اللّٰهِ عَظِيْمًا ٥ ٥٤ - اِنْ تُبْدُوْا شَيْئًا اَوْ تُخْفُوْهُ

ইন্না জা লিকুম্‌ কা-না ইন্দাল্লাহি আ'জীমা। ৫৪। ইন্‌ তুব্‌দু শাইয়ান্‌ আউ তুখ্‌ফূহু
নিশ্চয় ইহা আল্লাহর নিকট বড় অশোভনীয় ব্যাপার। (৫৪) যদি তোমরা কোন বিষয় প্রকাশ কর অথবা উহা গোপন কর

فَاِنَّ اللّٰهَ كَانَ بِكُلِّ شَىْءٍ عَلِيْمًا ٥ ٥٥ - لَا جُنَاحَ عَلَيْهِنَّ فِىْۤ

ফাইন্নাল্লাহা কা-না বিকুল্লি শাইইন্‌ আ'লীমা। ৫৫। লা জুনা-হা আ'লাইহিন্না ফী
তবে নিশ্চয় আল্লাহ সমভাবে প্রত্যেক বস্তু জ্ঞাত আছেন। (৫৫) তাহাদের কোন গোনাহ নাই

اٰبَآئِهِنَّ وَلَاۤ اَبْنَآئِهِنَّ وَلَاۤ اِخْوَانِهِنَّ وَلَاۤ اَبْنَآءِ

আবা-ইহিন্না ওয়া লা আবনা-ইহিন্না ওয়া লা ইখ্‌ওয়ানিহিন্না ওয়া লা আবনা-ই
তাহাদের পিতাদের, তাহাদের পুত্রগণের, তাহাদের ভ্রাতৃগণের, তাহাদের ভ্রাতৃপুত্রগণের

اِخْوَانِهِنَّ وَلَاۤ اَبْنَآءِ اَخَوٰتِهِنَّ وَلَا نِسَآئِهِنَّ وَلَا

ইখ্‌ওয়াতিহিন্না ওয়ালা আবনা-ই আখাওয়াতি হিন্না ওয়ালা নিছা-ইহিন্না ওয়া লা
তাহাদের ভাগিনেয়গণের, তাহাদের স্ত্রীগণেরও

مَا مَلَكَتْ أَيْمَانُهُنَّ ج وَاتَّقِينَ اللَّهَ ط إِنَّ اللَّهَ كَانَ عَلَى كُلِّ

মা মালাকাত্‌ আইমা-নুহুন্না, ওয়াত্তাক্বিনাল্লাহা ; ইন্নাল্লাহা কা-না আ'লা কুল্লি

যাহারা তাঁহাদের দক্ষিণ হস্ত অধিকার করিয়াছে তাহাদের সম্মুখে যাওয়া । তোমরা আল্লাহকে ভয় কর । নিশ্চয় আল্লাহ প্রত্যেক

شَيْءٍ شَهِيدًا ٥٦ ۝ إِنَّ اللَّهَ وَمَلَائِكَتَهُ يُصَلُّونَ عَلَى النَّبِيِّ ط

শাইইন শাহীদা । ৫৬ । ইন্নাল্লাহা ওয়া মালা-ইকাতাহূ ইউছাল্লূনা আ'লান্নাবিয়্যি ;

বস্তুর উপর সাক্ষ্য । (৫৬) নিশ্চয় আল্লাহ ও তাঁহার ফেরেশতামণ্ডলী নবীর প্রতি 'দরূদ' প্রেরণ করেন ।

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا صَلُّوا عَلَيْهِ وَسَلِّمُوا تَسْلِيمًا ٥٧ ۝ إِنَّ الَّذِينَ

ইয়া আইয়্যুহাল্লাজীনা আ-মানূ ছাল্লূ আ'লাইহি ওয়া ছাল্লিমূ তাছ্‌লীমা । ৫৭ । ইন্নাল্লাজীনা

অতএব হে মুসলমানগণ ! তোমরাও তাঁহার প্রতি 'দরূদ' প্রেরণ কর ও তাঁহাকে শান্তি সম্ভাষণ প্রদান কর । (৫৭) নিশ্চয় যাহারা

يُؤْذُونَ اللَّهَ وَرَسُولَهُ لَعَنَهُمُ اللَّهُ فِي الدُّنْيَا وَالْآخِرَةِ

ইউ'জূনা ল্লাহা ওয়া রাছুলাহূ লাআ'না হুমুল্লাহু ফিদ্দুন্‌ইয়া ওয়াল আখিরাতি

আল্লাহ ও তাহার রাসূলকে কষ্ট দেয় আল্লাহ তাহাদের প্রতি জগতে ও পরকালে অভিসম্পাৎ

وَأَعَدَّ لَهُمْ عَذَابًا مُهِينًا ٥٨ ۝ وَالَّذِينَ يُؤْذُونَ الْمُؤْمِنِينَ

ওয়া আআ'দ্দা লাহুম্‌ আ'জাবাম্‌ মুহীনা । ৫৮ । ওয়াল্লাজীনা ইউ'জুনাল মু'মিনীনা

প্রদান করেন এবং তিনি তাহাদের জন্য ঘৃণাজনক শাস্তি প্রস্তুত করিয়া রাখিয়াছেন । (৫৮) এবং যাহারা ধর্ম্মবিশ্বাসী ও

وَالْمُؤْمِنَاتِ بِغَيْرِ مَا اكْتَسَبُوا فَقَدِ احْتَمَلُوا بُهْتَانًا وَإِثْمًا

ওয়াল্‌ মু'মিনা-তি বিগাইরি মাক্‌তাছাবূ ফাকাদিহ্‌ তামালূ বুহ্‌তানাঁউ ওয়া ইছ্‌মাম্‌

ধর্ম্মবিশ্বাসীনীগণকে বিনা দোষে কষ্ট দেয়, নিশ্চয় তাহারা মিথ্যা দোষারোপ ও গোনার

مُبِينًا ع ٥٩ ۝ يَا أَيُّهَا النَّبِيُّ قُلْ لِأَزْوَاجِكَ وَبَنَاتِكَ ع ৭

মুবীনা । ع ৫৯ । ইয়া আইয়ুহান্নাবিয়্যু কুল্‌ লি আয্‌ওয়াজিকা ওয়া বানা-তিকা ৭

বোঝা স্বীয় মস্তকে তুলিয়া লইল । (৫৯) হে নবী ! তুমি তোমার স্ত্রী, কন্যাগণ রুকু

وَنِسَآءِ الْمُؤْمِنِيْنَ يُدْنِيْنَ عَلَيْهِنَّ مِنْ جَلَابِيْبِهِنَّ ط

ওয়া নিছাইল্ মু'মিনীনা ইউদ্‌নীনা আ'লাইহিন্না মিন্ জ্বালাবীবিহিন্না ;

এবং অপর মু'মিনদের স্ত্রীগণকে বলিয়া দাও—তাহারা যেন তাহদের উপর চাদর স্থাপন করে ;

ذٰلِكَ اَدْنٰىٓ اَنْ يُّعْرَفْنَ فَلَا يُؤْذَيْنَ ط وَكَانَ اللّٰهُ

জ্বা-লিক্বা আদ্‌না আঁই ইউরাফ্‌না ফালাইউ জাইনা ; ওয়া কা নাল্লাহু

ইহা তাহাদিগকে চিনিবার পক্ষে অধিকতর সুবিধাজনক ; ফলে তাহারা দাসী বলিয়া কষ্টপ্রদত্ত লাঞ্ছিতা হইবে না। এবং আল্লাহ্

غَفُوْرًا رَّحِيْمًا ۝ ٦٠ - لَئِنْ لَّمْ يَنْتَهِ الْمُنٰفِقُوْنَ وَالَّذِيْنَ فِيْ قُلُوْبِهِمْ

গ্বাফূরার্ রাহীমা। ৬০। লাইল্লাম্ ইয়ান্ তাহিল্ মুনাফিক্বূনা ওয়াল্লাজীনা ফী ক্বুলূবিহিম্

ক্ষমাকারী করুণাময়। (৬০) যদি মোনাফেক, মানসিক ব্যাধিগ্রস্ত

مَّرَضٌ وَّالْمُرْجِفُوْنَ فِي الْمَدِيْنَةِ لَنُغْرِيَنَّكَ بِهِمْ ثُمَّ لَا

মারাদ্বুঁউ ওয়াল্ মুর্‌জ্বিফুনা ফিল্ মাদীনাতি লানুগ্বরিয়ান্নাকা বিহিম্ ছুম্মা লা

ও মদীনায় গুজব রটনাকারীরা বিরত না হয়, হে নবী ! কোন সময় আমি তোমাকে তাহাদের প্রতি উত্তেজিত করিব, তৎপর

يُجَاوِرُوْنَكَ فِيْهَآ اِلَّا قَلِيْلًا ج صلے ٦١ - مَّلْعُوْنِيْنَ ج اَيْنَمَا ثُقِفُوْٓا اُخِذُوْا

ইউজ্বাবিরূনাকা ফীহা ইল্লা ক্বালীলা। ৬১। মাল্‌উ'নীনা ; আইনামা ছুক্বিফূ উখিজূ

তোমার নিকট তথায় থাকিতে পারিবে না কিন্তু অল্পদিন। (৬১) তবে তাহাও অভিসপ্ত অবস্থায়। ভবিষ্যতে তাহাদের কাফেরীও প্রকাশ হইয়া পড়িবে তখন তাহাদিগকে যেখানে পাওয়া যাইবে, গেরেপ্তার করা হইবে

**ফায়দা :** এই পৃথিবীতে নারী ও পুরুষের সম্মিলনের দ্বারাই মানুষ সৃষ্টির পথ সুগম হইয়াছে। কিন্তু নারীজাতি কেবল ভোগের সামগ্রীই নয়। বরং তাহারা সৃষ্টি বিকাশের উপকরণও মাত্র। সুতরাং তাহাদিগকে যথার্থ সম্মান ও মর্যাদা প্রদান করিতে হইবে। তাহাদিগকে অবহেলা করিলে চলিবে না। কিংবা তাহাদের প্রতি সর্বদা কাম-লিপ্সার দৃষ্টিতে তাকাইবে না। তাহাদিগকে শ্রদ্ধার সহিত দেখিবে, যেন নারী জাতি স্বীয় মর্যাদার সহিত সৃষ্টি সুখের উল্লাসে অবগাহন করিতে পারে। তাহা না হইলে সমস্ত মানবজাতিই কলুষিত হইয়া পড়িবে। (বুরহান)

وَقُتِّلُوا تَقْتِيلًا ۝ ٦٢ - سُنَّةَ اللّٰهِ فِى الَّذِيْنَ خَلَوْا مِنْ قَبْلُ ج وَلَنْ

ওয়া কুত্তিলূ তাক্‌তীলা। ৬২। ছুন্নাতাল্লাহি ফিল্লাজীনা খালাউ মিন্‌কাব্‌লু, ওয়ালান্‌
ও হত্যা করা হইবে। (৬২) ধ্বংসাত্মক কার্যে লিপ্ত পূর্ববর্তিগণের বেলায়ও এইরূপ বিধান ছিল, এবং ভবিষ্যতেও

---

تَجِدَ لِسُنَّةِ اللّٰهِ تَبْدِيْلًا ۝ ٦٣ - يَسْئَلُكَ النَّاسُ عَنِ السَّاعَةِ ط

তাজ্বিদা লিছুন্নাতিল্লাহি তাব্‌দীলা। ৬৩। ইয়াছ্‌আলু কান্নাছু আ'নিছ্‌ ছাআ'তি ;
তুমি আল্লাহ্‌র বিধানে কখনও কোনরূপ পরিবর্তন পাইবে না। (৬৩) অবিশ্বাসী লোকেরা কিয়ামত সম্বন্ধে তোমার নিকট জিজ্ঞাসাবাদ করিতেছে।

---

قُلْ اِنَّمَا عِلْمُهَا عِنْدَ اللّٰهِ ط وَمَا يُدْرِيْكَ لَعَلَّ السَّاعَةَ تَكُوْنُ

কুল্‌ ইন্নামা ই'লমুহা ই'ন্দাল্লাহি ; ওয়ামা ইউদ্‌রীকা লাআ'ল্লাছ্‌ ছাআ'তা তাকূনু
বল—উহার সম্বন্ধে জ্ঞান একমাত্র আল্লাহ্‌রই নিকট। তুমি তাহা কি করিয়া জানিবে ? আশ্চর্য নহে যে, কিয়ামত

---

قَرِيْبًا ۝ ٦٤ - اِنَّ اللّٰهَ لَعَنَ الْكٰفِرِيْنَ وَاَعَدَّ لَهُمْ سَعِيْرًا لا ۝

কারীবা। ৬৪। ইন্নাল্লাহা লাআ'নাল্‌ কা-ফিরীনা ওয়া আআ'দ্দা লাহুম্‌ ছাঈরা।
নিকটবর্তী হইয়াছে। (৬৪) নিশ্চয় আল্লাহ্‌ কাফেরদের উপর অভিসম্পাৎ প্রদান করিয়াছেন তাহাদের জন্য জ্বলন্ত অগ্নি প্রস্তুত করিয়া রাখিয়াছেন,

---

٦٥ - خٰلِدِيْنَ فِيْهَآ اَبَدًا ج لَا يَجِدُوْنَ وَلِيًّا وَّلَا نَصِيْرًا ج ۝ ٦٦ - يَوْمَ

৬৫। খা-লিদীনা ফীহা আবাদা, লা ইয়াজ্বিদুনা ওয়ালিয়্যাউ ওয়ালা নাছীরা। ৬৬। ইয়াউমা
(৬৫) তথায় তাহাদিগকে চিরকাল থাকিতে হইবে তাহারা উহাতে না কোন রক্ষক পাইবে না, সাহায্যকারী। (৬৬) যেদিন

---

تُقَلَّبُ وُجُوْهُهُمْ فِى النَّارِ يَقُوْلُوْنَ يٰلَيْتَنَآ اَطَعْنَا اللّٰهَ

তুকাল্লাবু বুজুহুহুম্‌ ফিন্নারি ইয়াকূ-লূ-না ইয়া লাইতানা আত্বা'নাল্লাহা
তাহাদের চেহারাসমূহ দোযখের অগ্নিতে ওলট-পালট করা হইবে আর তখন আক্ষেপ করিয়া তাহারা বলিবে যদি পরিতাপ ! আমার আল্লাহ্‌

---

وَاَطَعْنَا الرَّسُوْلَا ۝ ٦٧ - وَقَالُوْا رَبَّنَآ اِنَّآ اَطَعْنَا سَادَتَنَا

ওয়া আত্বা'নার্‌ রাছুলা। ৬৭। ওয়া ক্বা-লূ রাব্বানা ইন্না আত্বা'না ছাদাতানা
ও তাঁহার রাসূলের আদেশ পালন করিতাম। (৬৭) আরও তাহারা বলিবে—হে আমাদের রব ! আমরা আমাদের নেতাদের

وَكُبَرَاءَنَا فَاَضَلُّوْنَا السَّبِيْلَا ۝ ٦٨ - رَبَّنَآ اٰتِهِمْ ضِعْفَيْنِ

ওয়া কুবারাআনা ফাআদ্বাল্লূনাছ্ ছাবীলা। ৬৮। রাব্বানা আ-তিহিম্ দ্বি'ফাইনি

ও বড়দের কথা মান্য করিয়াছিলাম তাহারাই আমাদিগকে পথভ্রষ্ট করিয়াছে। (৬৮) সুতরাং হে আমাদের রব ! তাহাদিগকে

ع ৮ — ৮ রুকু

مِنَ الْعَذَابِ وَالْعَنْهُمْ لَعْنًا كَبِيْرًا ع ٦٩ - يٰاَيُّهَا الَّذِيْنَ

মিনাল আ'জাবি ওয়াল্ আ'নহুম্ লা'নান্ কাবীরা। ع ৬৯। ইয়া আইয়ুহাল্লাজীনা

দ্বিগুণ শাস্তি প্রদান কর এবং তাহাদিগকে ভীষণ অভিসম্পাৎ দাও। (৬৯) হে মু'মিনগণ !

اٰمَنُوْا لَا تَكُوْنُوْا كَالَّذِيْنَ اٰذَوْا مُوْسٰى فَبَرَّاَهُ اللّٰهُ مِمَّا قَالُوْا ط

আ-মানূ লা তাকূনূ কাল্লাজীনা আজাউ মূছা ফাবাররাআ-হুল্লাহু মিম্মা ক্বা-লূ ;

তোমরা তাহাদের মত হইও না ; যাহারা মূসাকে কষ্ট দিয়াছিল অতঃপর আল্লাহ্ তাহাকে তাহাদের আরোপিত দোষ হইতে নির্দোষ প্রতিপন্ন করিলেন ;

وَكَانَ عِنْدَ اللّٰهِ وَجِيْهًا ط ٧٠ - يٰاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوا اتَّقُوا اللّٰهَ

ওয়া কানা ই'ন্দাল্লাহি ওয়াজ্বিহা। ৭০। ইয়া আইয়ুহাল্লাজীনা আ-মানুত্তাকুল্লাহা

বস্তুতঃ সে ছিল আল্লাহর নিকট সম্মানীত নবী। (৭০) হে মু'মিনগণ ! আল্লাহ্কে ভয় কর

وَقُوْلُوْا قَوْلًا سَدِيْدًا لا ٧١ - يُّصْلِحْ لَكُمْ اَعْمَالَكُمْ وَيَغْفِرْ لَكُمْ

ওয়া ক্কূলূ ক্বাউলান্ ছাদীদা। ৭১। ইউছ্লিহ্ লাকুম্ আ'মালাকুম্ ওয়াইয়াগ্ফির লাকুম্

বিশেষতঃ সুসঙ্গতভাবে কথা বল। (৭১) তিনি তোমাদের আমলসমূহ কবুল কবিবেন ও তোমাদের গোনাহসমূহ

ذُنُوْبَكُمْ ط وَمَنْ يُّطِعِ اللّٰهَ وَرَسُوْلَهٗ فَقَدْ فَازَ فَوْزًا عَظِيْمًا ۝

জুনূবাকুম্ ; ওয়া মাঁইইউত্বিই'ল্লাহা ওয়ারাছুলাহু ফাকাদ্ ফাযা ফাউযান্ আ'জীমা।

ক্ষমা করিয়া দিবেন। আর যে ব্যক্তি আল্লাহ্ ও তাঁহার রাসূলের আদেশ পালন করিবে সে নিশ্চয় বিরাট সাফল্য লাভ করিবে।

(৭০) এই আয়াতে আল্লাহ ঈমানদার বান্দাদিগকে নির্দেশ দিয়াছেন যে, তোমরা আল্লাহকে ভয় করিয়া চল এবং সুসঙ্গতভাবে কথা বল। বস্তুতঃ মানুষের জবানের হেফাজত হইল এক বড় সম্পদ। যে ব্যক্তি স্বীয় জবানকে দুরস্ত করিতে পারে নাই, সে ব্যক্তির মধ্যে আল্লাহর ভয় আসিতে পারে না এবং সে আল্লাহর রহমতও লাভ করিতে পারে না। সে নাফরমানই থাকিয়া যায়। ( কাওলে জামীল )

٧٢ - اِنَّا عَرَضْنَا الْاَمَانَةَ عَلَى السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَالْجِبَالِ

৭২। ইন্না আ'রাদ্বনাল আমানাতা আলাছ্‌ ছামা-ওয়াতি ওয়াল্‌ আরদ্বি ওয়াল্‌ জ্বিবালি

(৭২) আমি আকাশ, পৃথিবী ও পর্বতসমূহের নিকট এই দায়িত্বভার উপস্থাপিত করিয়াছিলাম,

فَاَبَيْنَ اَنْ يَّحْمِلْنَهَا وَاَشْفَقْنَ مِنْهَا وَحَمَلَهَا الْاِنْسَانُ ط

ফাআবাইনা আঁইয়াহমিল্‌নাহা ওয়া আশ্‌ ফাক্ব্‌না মিন্‌হা ওয়া হামালাহাল্‌ ইন্‌ছানু ;

তখন তাঁহারা শাস্তির সম্ভাবনা এড়াইবার জন্য ছওয়াবের লোভ সম্বরণ করতঃ উহা বহন করিতে অস্বীকার করিল ও উহাতে ভীত হইল আর মানুষ তাহা গ্রহণ করিল ;

اِنَّهٗ كَانَ ظَلُوْمًا جَهُوْلًا ٧٣ - لِّيُعَذِّبَ اللّٰهُ الْمُنٰفِقِيْنَ

ইন্নাহু কা-না জালূমান্‌ জ্বাহূলা। ৭৩। লিইউআ'য্‌জিবাল্লাহুল্‌ মুনাফিকীনা

বর্তমানে সে অতিশয় অত্যাচারী ও অজ্ঞ ! (৭৩) ফল এই দাঁড়াইয়াছে যে আল্লাহ্‌ মোনাফেক পুরুষ

وَالْمُنٰفِقٰتِ وَالْمُشْرِكِيْنَ وَالْمُشْرِكٰتِ وَيَتُوْبَ اللّٰهُ

ওয়াল মুনাফিকাতি ওয়াল্‌ মুশরিকীনা ওয়াল্‌ মুশরিকাতি ওয়া ইয়াতুবাল্লাহু

ও মোনাফেক নারীগণকে এবং মোশরেক পুরুষ ও মোশরেক নারীগণকে শাস্তি প্রদান করিবেন এবং তিনি

عَلَى الْمُؤْمِنِيْنَ وَالْمُؤْمِنٰتِ ط وَكَانَ اللّٰهُ غَفُوْرًا رَّحِيْمًا ع

আ'লাল্‌ মু'মিনীনা ওয়াল্‌ মু'মিনাতি ; ওয়া কা-নাল্লাহু গ্বাফূরার্‌ রাহীমা। ع

মু'মিন পুরুষ ও মু'মিন নারীগণের প্রতি সূক্ষ্ম দৃষ্টি প্রদান করিবেন। আল্লাহ্‌ ক্ষমাকারী করুণাময়। ع ৯ — ৯ রুকু

(৭২) এই আয়াতে 'আমানতের' দ্বারা মুরাদ হইল ঐ সকল কথা, যাহা আল্লাহ তাআলা মানুষের উপর ফরজ করিয়াছেন। যাহা আদায় করিলে মানুষ নাজাত লাভ করিবে। এই আমানতকে আল্লাহ তাআলা আসমান, জমীন এবং পাহাড়সমূহের সম্মুখে পেশ করিয়া বলিয়াছিলেন যে, যদি তোমরা এই আমানতকে পূর্ণভাবে আদায় কর, তাহা হইলে বড় মর্যাদার অধিকারী হইবে। নতুবা কঠিন আজাব ভোগ করিতে হইবে। সুতরাং ইহারা এই আমানত ভয়ে গ্রহণ করিল না। হযরত আদম (আঃ) তাহা গ্রহণ করিলেন।

( এতকান, খাজেন ও ইব্‌নে কাছীর )

| ছুরা—ছাবা<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা হির্‌ রাহ্‌মা নির্‌ রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | এই ছুরায় ৬ রুকু<br>এবং<br>৫৪ আয়াত |
|---|---|---|

١- اَلْحَمْدُ لِلّٰهِ الَّذِىْ لَهٗ مَا فِى السَّمٰوٰتِ وَمَا فِى الْاَرْضِ وَلَهُ الْحَمْدُ

১। আল্‌হাম্‌দু লিল্লাহিল্লাজী লাহু মা ফিছ্‌ ছামাওয়াতি ওয়া মা ফিল্‌ আরদ্বি ওয়ালাহুল্‌ হাম্‌দু

(১) সব প্রশংসা আল্লাহরই যোগ্য, যাহার অধিকার ভুক্ত হইতেছে আছমান ও জমিনের সবকিছু ;

فِى الْاٰخِرَةِ ط وَهُوَ الْحَكِيْمُ الْخَبِيْرُ ۝ ٢- يَعْلَمُ مَا يَلِجُ

ফিল্‌ আখিরাতি ; ওয়াহুয়াল্‌ হাকীমুল্‌ খাবীর। ২। ইয়া'লামু মা ইয়ালিজু

এবং পরকালের সব প্রশংসা তাঁহারই যোগ্য। তিনি বিজ্ঞ সর্বজ্ঞাতা। (২) তিনি জ্ঞাত আছেন যাহা

فِى الْاَرْضِ وَمَا يَخْرُجُ مِنْهَا وَمَا يَنْزِلُ مِنَ السَّمَاءِ

ফিল্‌ আরদ্বি ওয়ামা ইয়াখ্‌রুজু মিন্‌হা ওয়ামা ইয়ান্‌যিলু মিনাছ্‌ ছামাই

পৃথিবীতে প্রবেশ করে ও যাহা উহা হইতে বহির্গত হয় এবং যাহা আকাশ হইতে অবতীর্ণ হয়

وَمَا يَعْرُجُ فِيْهَا ط وَهُوَ الرَّحِيْمُ الْغَفُوْرُ ۝ ٣- وَقَالَ الَّذِيْنَ كَفَرُوْا لَا

ওয়ামা ইয়া'রুজু ফিহা, ওয়া হুয়ার্‌ রাহিমুল্‌ গ্বাফুর। ৩। ওয়া ক্বালাল্লাজীনা কাফারূ লা

এবং যাহারা উহাতে আরোহণ করে। আর তিনি করুণাময় ক্ষমাকারী। কিন্তু কাফেরগণ এসব স্বীকার করে না অধিকন্তু কিয়ামতে তাহারা বিশ্বাস রাখে না। (৩) এবং কাফেরগণ বলে—

تَاْتِيْنَا السَّاعَةُ ط قُلْ بَلٰى وَرَبِّىْ لَتَاْتِيَنَّكُمْ لا عٰلِمِ الْغَيْبِ ج

তা'তিনাছ্‌ ছাআতু ; ক্বুল্‌ বালা ওয়া রাব্বী লাতা'তিয়ান্নাকুম আ'-লিমিল্‌ গ্বাইবি,

আমাদের উপর কিয়ামত আসিবে না ; তুমি বল, হাঁ কছম আমার প্রতিপালকের তিনি গায়বীজ্ঞাতা নিশ্চয় উহা তোমাদের উপর আসিবে—

لَا يَعْزُبُ عَنْهُ مِثْقَالُ ذَرَّةٍ فِى السَّمٰوٰتِ وَلَا فِى الْاَرْضِ

লা ইয়াযুবু আন্‌হু মিছক্বাল্‌ জার্‌রাতিন্‌ ফিছ্‌ ছামাওয়াতি ওয়ালা ফিল্‌ আরদ্বি

তাঁহার নিকট না আছমানে বিন্দু পরিমাণে ক্ষুদ্র বস্তু গোপন আছে না জমিনে

وَلَآ اَصْغَرُ مِنْ ذٰلِكَ وَلَآ اَكْبَرُ اِلَّا فِىْ كِتٰبٍ مُّبِيْنٍ لا ق ۝

ওয়া লা আছগ্বারু মিন্‌ জা-লিকা ওয়া লা আক্‌বারু ইল্লা ফী কিতাবিম্‌ মুবীন।

এবং তদপেক্ষা বৃহৎ প্রত্যেক বস্তুই স্পষ্ট কেতাবে লিপিবদ্ধ আছে—

٤- لِيَجْزِيَ الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ ۚ أُولَٰئِكَ لَهُم

৪। লিইয়াজ্বযিয়াল্লাজীনা আ-মানু ওয়া আমিলুছ্ ছা-লিহা-তি ; উলা-ইকা লাহুম্

(৪) মু'মিন ও নেককারগণকে নেক বদলা প্রদান করার জন্য। তাঁহাদেরই জন্য

---

مَّغْفِرَةٌ وَرِزْقٌ كَرِيمٌ ۝٥ وَالَّذِينَ سَعَوْا فِي آيَاتِنَا

মাগ্‌ফিরাতুঁউ ওয়া রিয্‌কুন কারীম। ৫। ওয়াল্লাজীনা ছাআ'উ ফী আ-ইয়া-তিনা

ক্ষমা ও বেহেশ্‌তে সম্মানজনক আহার্য্য রহিয়াছে। (৫) এবং যাহারা আমার নির্দেশ সমূহকে ব্যর্থ করিবার

---

مُعَاجِزِينَ أُولَٰئِكَ لَهُمْ عَذَابٌ مِّن رِّجْزٍ أَلِيمٌ ۝٦ وَيَرَى الَّذِينَ

মুআজ্বিযিনা উলা-ইকা লাহুম্ আজাবুম্ মির্‌রিজ্ব্‌যিন্ আ'লীম। ৬। ওয়া ইয়ারাল্লাজীনা

প্রচেষ্টা করিয়া বেড়ায় তাহাদের যন্ত্রণাদায়ক প্রতিফলের শাস্তি রহিয়াছে। (৬) আর যাহাদিগকে

---

أُوتُوا الْعِلْمَ الَّذِي أُنزِلَ إِلَيْكَ مِن رَّبِّكَ هُوَ الْحَقَّ وَيَهْدِي إِلَىٰ

উতুল্ ইল্‌মাল্লাজী উন্‌যিলা ইলাইকা মির্ রাব্বিকা হুয়াল্ হাক্কা, ওয়া ইয়াহ্‌দী ইলা

ধর্ম্মগ্রন্থের জ্ঞান প্রদান করা হইয়াছে তাহারা তোমার প্রতিপালকের তরফ হইতে তোমার প্রতি অবতীর্ণ কিতাবকে বুঝিয়া থাকে যে, উহা সত্য ও উহা পরাক্রমশালী

---

صِرَاطِ الْعَزِيزِ الْحَمِيدِ ۝٧ وَقَالَ الَّذِينَ كَفَرُوا هَلْ نَدُلُّكُمْ عَلَىٰ

ছিরাত্বিল্ আযীযিল্ হামীদ। ৭। ওয়া কালাল্লাজীনা কাফারূ হাল্ নাদুল্লুকুম্ আ'লা

প্রশংসাভাজনের পথ প্রদর্শন করে। (৭) এবং কাফেরগণ বলে, 'তোমাদিগকে কি এমন এক ব্যক্তির কথা বলিব

---

رَجُلٍ يُنَبِّئُكُمْ إِذَا مُزِّقْتُمْ كُلَّ مُمَزَّقٍ إِنَّكُمْ

রাজ্বুলিঁই ইউনাব্বিউকুম্ ইজা মুয্‌যিক্‌তুম্ কুল্লা মুহায্‌যাকিন্, ইন্নাকুম্

যে তোমাদিগকে এই সংবাদ দেন যে, যখন তোমরা সম্পূর্ণ ছিন্ন বিছিন্ন হইয়া যাইবে তখন

---

لَفِي خَلْقٍ جَدِيدٍ ۝٨ أَفْتَرَىٰ عَلَى اللَّهِ كَذِبًا أَم بِهِ جِنَّةٌ ۗ

লাফী খাল্‌ক্বিন জ্বাদীদ। ৮। আফ্‌তারা আ'লাল্লাহি কাজিবান্ আম্‌বিহী জ্বিন্নাহ্ ;

তোমরা নবজন্ম লাভ করিবে। (৮) জানিনা সে ব্যক্তি কি আল্লাহর প্রতি মিথ্যা দোষারোপ করিল অথবা সে উন্মাদ ?

بَلِ الَّذِيْنَ لَا يُؤْمِنُوْنَ بِالْاٰخِرَةِ فِى الْعَذَابِ وَالضَّلٰلِ الْبَعِيْدِ ○

বালিল্লাজীনা লা ইউ'মিনুনা বিল্ আখিরাতি ফিল্ আজাবি ওয়াদ্ব দ্বালা-লিল্ বায়ী'দ।
বরং যাহারা পরকালে বিশ্বাস স্থাপন করে না, তাহারা আজাব ও সীমাতীত ভ্রান্তিতে রহিয়াছে।

٩- اَفَلَمْ يَرَوْا اِلٰى مَا بَيْنَ اَيْدِيْهِمْ وَمَا خَلْفَهُمْ مِّنَ السَّمَاۤءِ

৯। আফালাম ইয়ারাউ ইলা মা বাইনা আইদীহিম ওয়ামা খালফাহুম্ মিনাছ্ ছামাই
(৯) তাহারা কি তাহাদের সামনে পিছনে অবস্থিত আসমান জমীনের দিকে লক্ষ্য করে নাই

وَالْاَرْضِ ط اِنْ نَّشَاْ نَخْسِفْ بِهِمُ الْاَرْضَ اَوْ نُسْقِطْ عَلَيْهِمْ

ওয়াল্ আরদ্বি ; ইন্নাশা' নাখ্ছিফ্ বিহিমুল্ আরদ্বা আউ নুছ্‌কিত্ব আ'লাইহিম্
আমি যদি ইচ্ছা করি, তাহাদিগকে মৃত্তিকায় প্রোথিত করিতে অথবা তাহাদের উপর

كِسَفًا مِّنَ السَّمَاۤءِ ط اِنَّ فِىْ ذٰلِكَ لَاٰيَةً لِّكُلِّ عَبْدٍ

কিছাফাম্ মিনাছ্ ছামাই ; ইন্না ফী জা-লিকা লা আ-ইয়াতাল্লিকুল্লি আ'বাদিম্
আকাশের একটি খণ্ড ফেলিয়া দিতে পারি। নিশ্চয় ইহাতে আল্লাহর দিকে লক্ষ্যশীল প্রত্যেক বান্দার জন্য আল্লাহর ক্ষমতার নিদর্শন

ع مُّنِيْبٍ ع ١٠- وَلَقَدْ اٰتَيْنَا دَاوٗدَ مِنَّا فَضْلًا ط يٰجِبَالُ

১ মুনীব। ع ১০। ওয়ালা ক্বাদ্ আ-তাইনা দাবুদা মিন্না ফাদ্বলা ; ইয়াজিবালু
১ রহিয়াছে। (১০) আর নিশ্চয় আমি দাউদকে আমার তরফ হইতে বিরাট নেয়ামত প্রদান করিয়াছিলাম ; হে
রুকু পর্ব্বতমালা !

اَوِّبِىْ مَعَهٗ وَالطَّيْرَ ج وَاَلَنَّا لَهُ الْحَدِيْدَ لا ١١- اَنِ اعْمَلْ سٰبِغٰتٍ وَّ

আবিব্বি মাআ'হু ওয়াত্ব ত্বাইর ; ওয়া আলান্না লাহুল্ হাদীদ। ১১। আনি'মাল্ ছাবিগ্বাতিঁউ ওয়া
তোমরা তাহার সহিত পুনঃ পুনঃ তছবীহ পাঠ কর 'এবং পক্ষীকেও অনুরূপ হুকুম দিয়াছিলাম আমি তাহার জন্য লৌহকে নরম করিয়া দিয়াছিলাম। (১১) "তুমি ইহা দ্বারা পুরু লৌহস্ত্রাণ প্রস্তুত কর

(১০) আল্লাহ তায়ালা হজরত দাউদ (আঃ) কে অনেকগুলি মোজেজা প্রদান করিয়াছিলেন। তন্মধ্যে (১) পাহাড় পর্বত তাঁহার সহিত তসবিহ পাঠ করিত। (২) পাখীসমূহও পবিত্রতা বর্ণনা করিত। (৩) তিনি স্বীয় হস্তে লোহার দ্বারা বর্ম ও লোহার অস্ত্র তৈরী করিতেন। লোহা যখন তিনি ব্যবহার করিতেন তখন উহা অত্যন্ত নরম হইয়া যাইত। এবং তিনি বড় বড় ডেকচি তৈয়ার করিতেন। তিনিই প্রথম লোহার ব্যবহার করেন। ( খাজেন )

قَدِّرْ فِي السَّرْدِ وَاعْمَلُوا صَالِحًا ۖ إِنِّي بِمَا تَعْمَلُونَ بَصِيرٌ ۝

কাদ্‌দির ফিছ্‌ছারদি ওয়া'মালু ছালিহা ; ইন্নী বিমা তা'মালুনা বাছীর।

এবং আন্দাজমত সংযোজনা কর ও এই সকল দানের কৃতজ্ঞতায় সৎকার্য কর। আমি তোমাদের সমস্ত কার্যাবলী প্রত্যক্ষ করিতেছি।

١٢- وَلِسُلَيْمَانَ الرِّيحَ غُدُوُّهَا شَهْرٌ وَرَوَاحُهَا شَهْرٌ ۖ وَأَسَلْنَا

১২। ওয়ালি ছুলাইমানার্‌ রীহা গুদুব্বুহা শাহ্‌রুউ ওয়া রাওয়াহুয়া শাহ্‌র ; ওয়া আছাল্‌না

(১২) এবং আমি বায়ুকে ছোলেমানের অনুগত করিয়া দিয়াছিছিলাম—উহা প্রাতের ভ্রমণ একমাসের পথ এবং সন্ধ্যার ভ্রমণ একমাসের পথ ছিল—এবং আমি

لَهُ عَيْنَ الْقِطْرِ ۖ وَمِنَ الْجِنِّ مَنْ يَعْمَلُ بَيْنَ يَدَيْهِ بِإِذْنِ

লাহু আ'ইনাল্‌ ক্বিত্বরি ; ওয়া মিনাল্‌ জ্বিন্নি মাঁইয়্যা'মালু বাইনা ইয়াদাইহি বিইজ্‌নি

তাঁহার জন্য তামার গলিত স্রোত প্রবাহিত করিয়া দিয়াছিলাম ; এবং কোন কোন জ্বেন তাহার সম্মুখে তাহার প্রতিপালকের আদেশে

رَبِّهِ ۖ وَمَنْ يَزِغْ مِنْهُمْ عَنْ أَمْرِنَا نُذِقْهُ مِنْ عَذَابِ السَّعِيرِ ۝

রাব্বিহ্‌ ; ওয়া মাঁই ইয়াযিগ্‌ মিন্‌হুম্‌ আ'ন্‌ আম্‌রিনা নুজিক্‌হু মিন্‌ আজাবিছ্‌ ছায়ী'র।

কার্য করিত ; এবং তাহাদের যে কেহ আমার আদেশ লঙ্ঘন করিবে ; আমি তাহাকে পরকালে দোযখের শাস্তির স্বাদ গ্রহণ করাইব।

١٣- يَعْمَلُونَ لَهُ مَا يَشَاءُ مِنْ مَحَارِيبَ وَتَمَاثِيلَ وَجِفَانٍ

১৩। ইয়া'মালুনা লাহু মা ইশাউ মিম্‌ মাহারীবা ওয়া তামাছীলা ওয়া জিফানিন্‌

(১৩) তাহারা তাহার জন্য প্রস্তুত করিত তাহার পছন্দ মাফিক বড় বড় অট্টালিকা, বিরাট বিরাট মুর্ত্তি, হাওজের ন্যায়

كَالْجَوَابِ وَقُدُورٍ رَاسِيَاتٍ ۚ اعْمَلُوا آلَ دَاوُودَ شُكْرًا ۚ وَقَلِيلٌ

কাল্‌ জ্বাওয়াবি ওয়া ক্বুদুরির্‌ রাছিয়াত্‌ ; ই'মালু আলা দাবূদা শুক্‌রা ; ওয়া ক্বালীলুম্‌

পানির আধার ও বৃহদাকার গুরুভার, দেগসমূহ' যাহা একই স্থানে দৃঢ়ভাবে স্থাপিত থাকে। হে দাউদের বংশধরগণ ! কৃতজ্ঞতা প্রকাশ করিতে থাক এবং আমার

مِنْ عِبَادِيَ الشَّكُورُ ۝ ١٤- فَلَمَّا قَضَيْنَا عَلَيْهِ الْمَوْتَ مَا دَلَّهُمْ

মিন্‌ ইবাদিয়াশ শাকুর। ১৪। ফালাম্মা ক্বাদ্বাইনা আলাহিল্‌ মাউতা মা দাল্লাহুম্‌

'বান্দাদের মধ্যে অল্পই কৃতজ্ঞ।" (১৪) অতঃপর যখন আমি তাহার প্রতি মৃত্যুর আদেশ দিলাম, তখন

عَلٰى مَوْتِهٖٓ اِلَّا دَآبَّةُ الْاَرْضِ تَاْكُلُ مِنْسَاَتَهٗ ج فَلَمَّا

আ'লা মাউতিহী ইল্লা দাব্বাতুল্ আরদ্বি তা'কুলু মিন্‌ছাআতাহু ; ফালাম্মা

তাহার মৃত্যুর বিষয় তাহার লাঠি ধ্বংসরত উই পোকার দ্বারাই তাহাদের নিকট প্রকাশ পাইয়াছিল ফলে যখন

---

خَرَّ تَبَيَّنَتِ الْجِنُّ اَنْ لَّوْ كَانُوْا يَعْلَمُوْنَ الْغَيْبَ مَا لَبِثُوْا

খার্‌রা তাবাইয়্যানাতিল্ জ্বিন্নু আল্লাউ কানূ ইয়া'লামুনাল্ গ্বাইবা মা লাবিছূ

সে পড়িয়া গেল, তখন জ্বেনগণ বুঝিতে পারিল যে, তাহারা যদি গায়বী ব্যাপার জানিত, তবে

---

فِى الْعَذَابِ الْمُهِيْنِ ط ١٥ - لَقَدْ كَانَ لِسَبَاٍ فِىْ مَسْكَنِهِمْ اٰيَةٌ ج

ফিল্ আ'জাবিল্ মুহীন। ১৫। লাক্বাদ কানা লিছাবাইন্ ফী মাছ্‌কানিহিম্ আ-ইয়াহ্,

এরূপ অপমানজনক কষ্টে পড়িয়া থাকিত না। (১৫) নিশ্চয় ছাবাবাসীদের জন্য তাহাদের আবাসে আল্লাহর তাবেদারীর নিদর্শন ছিল—

---

جَنَّتٰنِ عَنْ يَّمِيْنٍ وَّشِمَالٍ ط كُلُوْا مِنْ رِّزْقِ رَبِّكُمْ وَاشْكُرُوْا لَهٗ ط

জান্নাতান্ আঁই ইয়্যামিনিউ ওয়া শিমাল্ ; কুলু মির্‌রিয্‌কি রাব্বিকুম্ ওয়াশ্‌কুরূ লাহু

ডানে বামে বাগানের দুইটি সারি ছিল। তোমাদের প্রতিপালকের প্রদত্ত রিজিক খাও ও তাঁহার কৃতজ্ঞতা জ্ঞাপন কর

---

بَلْدَةٌ طَيِّبَةٌ وَّرَبٌّ غَفُوْرٌ ١٦ - فَاَعْرَضُوْا فَاَرْسَلْنَا

বাল্‌দাতুন্ ত্বাইয়্যিবাতুঁউ ওয়া রাব্বুন্ গ্বাফুর। ১৬। ফাআ'রাদ্বূ ফাআর্‌ছাল্‌না

কারণ তোমাদের শহর হইতেছে উত্তম এবং তোমাদের রব হইতেছে ক্ষমাশীল। (১৬) তাহারা আমার আদেশ হইতে মুখ ফিরাইল, অতঃপর আমি

---

(১৫) ছাবার অধিবাসীগণ ছিল আরবের ইয়েমেন প্রদেশের অন্তর্গত 'ছাবা' রাজ্যের বাসিন্দা। ছাবার মহারাণী বিলকিসের আমলে এই রাজ্যের যথেষ্ট উন্নতি সাধিত হয়। পানি নিষ্কাশন ও জলসেচ ব্যবস্থার দরুণ ফসলাদির উৎপাদন অত্যন্ত বৃদ্ধি পাইয়াছিল। প্রজাসাধারণের কোন অভাবই ছিল না। দেশে সুখ ও শান্তি ছিল বিরাজমান। কিন্তু তাহারা যখন আল্লাহ্‌র নাফরমানি করিল তখন আল্লাহ্ তাহাদের উপর আজাব নাজিল করিলেন এবং তাহারা বরবাদ হইয়া গেল। ( মুজেহুল কোরআন )

عَلَيْهِمْ سَيْلَ الْعَرِمِ وَبَدَّلْنٰهُمْ بِجَنَّتَيْهِمْ جَنَّتَيْنِ

আ'লাইহিম্ ছাইলাল্ আরিমি ওয়া বাদ্দাল্না-হুম্ বিজান্নাতাইহিম্ জান্নাতাইনি

তাহাদের উপর বাঁধের ভীষণ' প্লাবন প্রেরণ করিলাম এবং উহার পরে আমি তাহাদের উদ্যান দুইটি পরিবর্তিত করিয়া দিলাম এমন এমন দুইটি উদ্যানে

ذَوَاتَىْ اُكُلٍ خَمْطٍ وَّاَثْلٍ وَّشَىْءٍ مِّنْ سِدْرٍ قَلِيْلٍ ۝

জাওয়াতাই উকুলিন্ খাম্ত্বিঁউ ওয়া আছ্লিঁউ ওয়া শাইইম্ মিন ছিদ্রিন্ ক্বালীল।

যাহাতে থাকিল কটু ফল, ঝাউ ও অল্প পরিমাণ বন্য কুল বৃক্ষ।

١٧ - ذٰلِكَ جَزَيْنٰهُمْ بِمَا كَفَرُوْا ؕ وَهَلْ نُجٰزِىْٓ اِلَّا الْكَفُوْرَ ۝

১৭। জা-লিকা জ্বাযাইনাহুম্ বিমা কাফারূ ; ওয়া হাল্ নুজ্বযী ইল্লাল্ কাফুর।

(১৭) তাহাদের অকৃতজ্ঞতার জন্যই তাহাদিগকে এই সাজা দিয়াছিলাম ; এবং আমি অকৃতজ্ঞ লোককেই এইরূপ সাজা দিয়া থাকি।

١٨ - وَجَعَلْنَا بَيْنَهُمْ وَبَيْنَ الْقُرَى الَّتِىْ بٰرَكْنَا فِيْهَا قُرًى

১৮। ওয়া জ্বাআ'ল্লা বাইনাহুম্ ওয়া বাইনাল্ ক্বুরাল্লাতি বা-রাকনা ফীহা ক্বুরান্

(১৮) এবং আমি তাহাদের ও আমার বরকত প্রদত্ত গ্রামসমূহের পথিপার্শ্বে

ظَاهِرَةً وَّقَدَّرْنَا فِيْهَا السَّيْرَ ؕ سِيْرُوْا فِيْهَا لَيَالِىَ وَاَيَّامًا

জা-হিয়াতাঁউ ওয়া কাদ্দারনা ফীহাছ্ ছাইর ; ছিরূ ফীহা লাইয়ালিয়া ওয়া আইয়্যামান্

দৃশ্যমান গ্রামসমূহ স্থাপন করিয়াছিলাম এবং ভ্রমণের জন্য উহাদের মধ্যে আন্দাজ মত করিয়াছিলাম, তোমরা নিরাপদে উহাতে দিবারাত্র

(১৮) এই আয়াতে বরকত পূর্ণ বস্তির যে উল্লেখ রহিয়াছে তাহাতে শামদেশকে বুঝানো হইয়াছে। তৎকালে ছাবা রাজ্য হইতে শামদেশ পর্যন্ত যাতায়াত ব্যবস্থা অত্যন্ত সহজ ও সুগম ছিল। ব্যবসা বাণিজ্য ও দুত বিনিময়ের দ্বারা উভয় রাজ্যই যথেষ্ট উপকৃত হইয়াছিল। মাঝে মাঝে পান্থশালা ছিল। পথিকেরা উক্ত পান্থশালায় রাত্রি যাপন করিত এবং তৎকালে চোর, ডাকাত বা রাহাজানির কোন প্রকোপ ছিল না। কিন্তু এত সুখের মধ্যেও তাহারা নাফরমানী করিতে লাগিল। বস্তুতঃ আল্লাহর নেয়ামতের নাশোকরী করিতে তাহারা বিন্দুমাত্র কুণ্ঠাবোধ করিত না। ( মোজেহুল কোরআন )

اٰمِنِيْنَ ﴿١٩﴾ فَقَالُوْا رَبَّنَا بٰعِدْ بَيْنَ اَسْفَارِنَا وَظَلَمُوْٓا

আ-মিনীন। ১৯। ফাক্বালু রাব্বানা বাই'দ্ বাইনা আছফারিনা ওয়া জালামু

ভ্রমণ কর। (১৯) অতঃপর তাহারা বলিতে লাগিল —হে আমাদের প্রতিপালক! আমাদের ভ্রমণ পথ দীর্ঘ করিয়া দাও এবং তাহারা

اَنْفُسَهُمْ فَجَعَلْنٰهُمْ اَحَادِيْثَ وَمَزَّقْنٰهُمْ كُلَّ مُمَزَّقٍ ط

আন্‌ফুছাহুম্ ফাজাআ'ল্‌নাহুম্ আহাদীছা ওয়া মায্‌যাক্‌নাহুম্ কুল্লা মুমায্‌যাক্বিন্;

নিজেদের প্রতি অত্যাচার করিল অতঃপর আমিও তাহাদিগয়ক নিশ্চিহ্ন করিয়া কাহিনীতে পরিণত করিলাম এবং তাহাদিগকে সম্পূর্ণ ছিন্ন বিচ্ছিন্ন করিয়া দিলাম।

اِنَّ فِىْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّكُلِّ صَبَّارٍ شَكُوْرٍ ﴿٢٠﴾ وَلَقَدْ صَدَّقَ

ইন্না ফী জা-লিকা লাআ-ইয়াতিল্লিকুল্লি ছাব্বারিন্ শাকুর। ২০। ওয়া লাকাদ্ ছাদ্দাকা

প্রত্যেক ধৈর্য্যশীল ও কৃতজ্ঞের জন্য ইহাতে বড় বড় শিক্ষা রহিয়াছে। (২০) এবং বস্তুতঃ শয়তান তাহাদের ব্যাপারে

عَلَيْهِمْ اِبْلِيْسُ ظَنَّهٗ فَاتَّبَعُوْهُ اِلَّا فَرِيْقًا مِّنَ الْمُؤْمِنِيْنَ ۝

আ'লাইহিম্ ইব্‌লিছু জান্নাহু ফাত্তাবাউ'হু ইল্লা ফারীকাম্ মিনাল্ মু'মিনীন।

স্বীয় কল্পনা সত্যরূপে প্রাপ্ত হইল —একদল ধর্মবিশ্বাসী ব্যতীত তাহারা সকলে তাহার অনুগামী হইল।

﴿٢١﴾ وَمَا كَانَ لَهٗ عَلَيْهِمْ مِّنْ سُلْطٰنٍ اِلَّا لِنَعْلَمَ مَنْ يُّؤْمِنُ

২১। ওয়ামা কানা লাহু আ'লাইহিম্ মিন্ ছুল্‌তানিন্ ইল্লা লিনা'লামা মাঁই ইউমিনু

(২১) তাহাদের উপর তাহার কোনই শক্তি ছিল না কিন্তু এই জন্য যে, আমি পরকালে বিশ্বাসীকে

بِالْاٰخِرَةِ مِمَّنْ هُوَ مِنْهَا فِىْ شَكٍّ ط وَرَبُّكَ عَلٰى كُلِّ شَىْءٍ

বিল্ আখিরাতি মিম্মান্ হুয়া মিন্‌হা ফী শাক্কিন্; ওয়া রাব্বুকা আ'লা কুল্লি শাইইন্

উহাতে সন্দেহকারীর মধ্য হইতে জানিয়া লইব! হে রাসূল? তোমার প্রতিপালকেই প্রত্যেক বস্তুর উপর নেগাহবান

ع
২
—
২
রুকু

حَفِيْظٌ ع ﴿٢٢﴾ قُلِ ادْعُوا الَّذِيْنَ زَعَمْتُمْ مِّنْ دُوْنِ اللّٰهِ ج لَا يَمْلِكُوْنَ مِثْقَالَ

হাফীজ। ৼ ২২। কুলিদ্‌উ'ল্লাজীনা যাআ'মতুম্ মিন্ দুনিল্লাহি; লা ইয়ামলিকুনা মিছ্‌কালা

(২২) তুমি বল —আল্লাহ ব্যতীত যাহাদিগকে তোমরা আল্লাহর ন্যায় মনে কর তাহাদিগকে আহ্বান কর, তাহারা আছমান জমীনে

ذَرَّةٍ فِي السَّمٰوٰتِ وَلَا فِي الْاَرْضِ وَمَا لَهُمْ فِيْهِمَا مِنْ

জার্‌রাতিন্‌ ফিছ্‌ ছামাওয়াতি ওয়ালা ফিল্‌ আরদ্বি ; ওয়া মা লাহুম্‌ ফীহিমা মিন্‌

বিন্দুমাত্র শক্তির অধিকারী নহে তদুভয়ের সৃজন মধ্যে তাহাদের

شِرْكٍ وَّمَا لَهٗ مِنْهُمْ مِّنْ ظَهِيْرٍ ۝ ٢٣- وَلَا تَنْفَعُ الشَّفَاعَةُ

শির্‌কিঁউ ওয়া মা লাহু মিনহুম্‌ মিন্‌ জাহীর। ২৩। ওয়া লা তান্‌ফাউশ্‌ শাফাআ'তু

কোন অংশ নাই এবং তাহাদের কেহ তাহার সাহায্যকারীও নহে। (২৩) আর কাহারও সুপারিশও তাহার নিকট

عِنْدَهٗ اِلَّا لِمَنْ اَذِنَ لَهٗ ط حَتّٰى اِذَا فُزِّعَ عَنْ قُلُوْبِهِمْ

ই'ন্দাহু ইল্লা লিমান্‌ আজিনা লাহু, হাত্তা ইজা ফুয্‌যিয়া আ'ন্‌ ক্বুলুবিহিম্‌

কোন উপকারে আসিবে না, কিন্তু যাহাকে অনুমতি দিবেন। এমন কি, কোন হুকুম উপলক্ষে আল্লাহ তাহাদিগকে সম্বোধন করিলে ভয়ে তাহাদের অন্তরাত্মা কাঁপিয়া উঠে

قَالُوْا مَاذَا قَالَ رَبُّكُمْ ط قَالُوا الْحَقَّ ج وَهُوَ الْعَلِيُّ الْكَبِيْرُ ۝

কা-লু মা-জা ; ক্বালা রাব্বুকুম ; কালুল্‌ হাক্ক্বা ; ওয়া হুয়াল্‌ আ'লিয়্যুল কাবীর।

অতঃপর যখন তাহাদের মন হইতে আতঙ্ক বিদূরিত হয়, তাহারা একে অপরকে জিজ্ঞাসা করে—তোমাদের প্রতিপালক কি আদেশ দিলেন। তাহারা বলে—সত্য আদেশই দিয়াছেন, বস্তুতঃ তিনি মহান, বিরাট।

٢٤- قُلْ مَنْ يَّرْزُقُكُمْ مِّنَ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط قُلِ اللّٰهُ لا

২৪। ক্বুল্‌ মাঁই ইয়ার যুক্বুকুম্‌ মিনাছ্‌ ছামা-ওয়া-তি ওয়াল্‌ আরদ্বি, ক্বুলিল্লাহু

(২৪) তুমি বল—কে তোমাদিগকে আছমান জমিন হইতে আহার দেন ? বল—আল্লাহ দিয়া থাকেন

وَاِنَّا اَوْ اِيَّاكُمْ لَعَلٰى هُدًى اَوْ فِيْ ضَلٰلٍ مُّبِيْنٍ ۝ ط

ওয়া ইন্না আউ ইয়্যাকুম্‌ লাআ'লা হুদান্‌ আউ ফী দ্বালালিম্‌ মুবীন।

এবং নিশ্চয়ই আমরা অথবা তোমরা সৎপথ বা স্পষ্ট ভ্রান্তপথের উপর অবস্থিত।

٢٥- قُلْ لَّا تُسْئَلُوْنَ عَمَّا اَجْرَمْنَا وَلَا نُسْئَلُ عَمَّا تَعْمَلُوْنَ ۝

২৫। ক্বুল্‌ল্লা তুছ্‌আলুনা আ'ম্মা আজ্‌রাম্‌না ওয়া লা নুছ্‌আলু আ'ম্মা তা'মালুন্‌।

(২৫) তুমি বল—তোমরা আমাদের পাপের জন্য জিজ্ঞাসিত হইবে না আর আমরাও তোমাদের কৃতকর্ম্মের জন্য জিজ্ঞাসিত হইব না।

٢٦ - قُلْ يَجْمَعُ بَيْنَنَا رَبُّنَا ثُمَّ يَفْتَحُ بَيْنَنَا بِالْحَقِّ ط

২৬। কুল্ ইয়াজ্‌মাউ' বাইনানা রাব্বুনা ছুম্মা ইয়াফ্‌তাহু বাইনানা বিল্ হাক্-কি ;

(২৬) তুমি বল—আমাদের প্রতিপালক আমাদের উভয় দলকে একত্রিত করিবেন, আবার আমাদের মধ্যে বিচারসঙ্গত মীমাংসা করিয়া দিবেন।

وَهُوَ الْفَتَّاحُ الْعَلِيْمُ ٥ ٢٧ - قُلْ اَرُوْنِىَ الَّذِيْنَ اَلْحَقْتُمْ بِهٖ

ওয়া হুওয়াল্ ফাত্তাহুল্ আ'লীম। ২৭। কুল্ আরূনিয়াল্লাজীনা আল্‌হাক্‌তুম্ বিহী

এবং তিনি অতিশয় ন্যায়ভাবে মীমাংসাকারী জ্ঞাতা। (২৭) তুমি বল—তোমরা যাহাদিগকে তাহার সহিত

شُرَكَاءَ كَلَّا ط بَلْ هُوَ اللّٰهُ الْعَزِيْزُ الْحَكِيْمُ ٥ ٢٨ - وَمَا

শুরাকা-আ কাল্লা ; বাল্ হুওয়াল্লাহুল্ আযীযুল হাকীম। ২৮। ওয়ামা

অংশী সংযুক্ত করিয়াছ, তাহাদিগকে আমাকে দেখাও, না,—ইহা নহে অর্থাৎ তাঁহার সমকক্ষ কেহ নাই। (২৮) এবং

اَرْسَلْنٰكَ اِلَّا كَافَّةً لِّلنَّاسِ بَشِيْرًا وَّنَذِيْرًا وَّلٰكِنَّ

আর্‌ছাল্‌নাকা ইল্লা কা-ক্‌ফাতাল্লিন্নাছি বাশীরাঁউ ওয়া নাজিরাঁউ ওয়ালা কিন্না

হে রাসূল আমি তোমাকে বিশ্বমানবের জন্য সুসংবাদ দাতা ভয় প্রদর্শনকারীরূপে প্রেরণ করিয়াছি কিন্তু

اَكْثَرَ النَّاسِ لَا يَعْلَمُوْنَ ٥ ٢٩ - وَيَقُوْلُوْنَ مَتٰى هٰذَا الْوَعْدُ اِنْ كُنْتُمْ

আকছারান্নাছি লা-ইয়া'লামূন্। ২৯। ওয়া ইয়াকূলুনা মাতা হাজাল্ ওয়া'দু ইন্ কুন্তুম

অধিকাংশ লোক জানে না। (২৯) এবং তাহারা বলে তোমরা যদি সত্যবাদী হও বল কবে এই অঙ্গীকার পুর্ণ

صٰدِقِيْنَ ٥ ٣٠ - قُلْ لَّكُمْ مِّيْعَادُ يَوْمٍ لَّا تَسْتَاْخِرُوْنَ عَنْهُ سَاعَةً

ছা-দিকীন্। ৩০। কুল্ লাকুম্ মীআ'দু ইয়াউমিল্লা তাছ্‌তা'খিরূনা আ'নহু ছাআতাঁউ

হইবে? (৩০) তুমি বল তোমাদের জন্য এমন এক দিবসের অঙ্গীকার রহিয়াছে, যাহা হইতে তোমরা এক ঘণ্টা পশ্চাতে পড়িবে না বা

ع ৩/৩ রুকু

وَّلَا تَسْتَقْدِمُوْنَ ع ٣١ - وَقَالَ الَّذِيْنَ كَفَرُوْا لَنْ نُّؤْمِنَ بِهٰذَا

ওয়া লা তাছ্‌তাক্‌দিমূন। ع ৩১। ওয়া কালাল্লাজীনা কাফারূ লান্নু'মিনা বিহাজাল্

তোমার অগ্রবর্তীও হইবে না। (৩১) এবং মক্কার ধর্মদ্রোহীরা বলিল—আমরা কখনও এই কোরআনের প্রতি

(২৮) আল্লাহ্ তায়ালা মহানবী (দঃ) কে মানুষের জন্য পরিপুর্ণ সুসংবাদ দাতা ও ভয় প্রদর্শনকারীরূপে প্রেরণ করিয়াছেন। তিনি আল্লাহর রহমত ও বেহেশ্‌ত লাভের সুসংবাদ প্রদান করিয়াছেন এবং দোজখ ও গজবের হাত হইতে রক্ষা পাওয়ার জন্য ভয় প্রদর্শন করিয়াছেন। (তাফহীম

الْقُرْاٰنِ وَلَا بِالَّذِىْ بَيْنَ يَدَيْهِ ط وَلَوْ تَرٰى اِذِ الظّٰلِمُوْنَ

কোরআনি ওয়ালা বিল্লাজী বাইনা ইয়াদাইহি ; ওয়ালাউ তারা ইজিজ্‌ জা-লিমূনা
ও যাহা উহার পূর্ব্ববর্ত্তী ছিল তাহাও বিশ্বাস করি না ; এবং যদি তুমি দেখ যখন গোনাহগারদিগকে

مَوْقُوْفُوْنَ عِنْدَ رَبِّهِمْ ج صلے يَرْجِعُ بَعْضُهُمْ اِلٰى بَعْضِنِ الْقَوْلَ ج

মাউক্‌ফূনা ই'ন্‌দা রাব্বিহিম্‌, ইয়ারজ্বিউ' বা'দ্বুহুম্‌ ইলা বা'দ্বিনিল্‌ ক্বাউল,
তাহাদের প্রতিপালকের সমীপে দাঁড় করান হইবে —একে অপরের প্রতিবাদ করিবে—

يَقُوْلُ الَّذِيْنَ اسْتُضْعِفُوْا لِلَّذِيْنَ اسْتَكْبَرُوْا لَوْلَآ اَنْتُمْ لَكُنَّا

ইয়াকুলুল্লাজীনাছ্‌ তুদ্ব্‌ইফূ লিল্লাজীনাছ্‌ তাক্‌বারু লাউ লা আন্তুম্‌ লাকুন্না
দুর্ব্বলগণ শক্তি গর্ব্বিতদের বলিবে, তোমরা না থাকিলে

مُؤْمِنِيْنَ ٥ ٣٢ - قَالَ الَّذِيْنَ اسْتَكْبَرُوْا لِلَّذِيْنَ اسْتُضْعِفُوْآ اَنَحْنُ

মু'মিনীন। ৩২। ক্বালাল্লাজীনাছ্‌ তাকবারু লিল্লাজীনাছ্‌ তুদ্ব্‌ইলু আ নাহনু
নিশ্চয় আমরা ধর্ম্মবিশ্বাসী হইতাম। (৩২) ইহাতে শক্তিগর্বিতরা দুর্ব্বলগণকে বলিবে—আমরা কি

صَدَدْنٰكُمْ عَنِ الْهُدٰى بَعْدَ اِذْ جَآءَكُمْ بَلْ كُنْتُمْ مُّجْرِمِيْنَ ٥

ছাদাদ্‌নাকুম্‌ আ'নিল্‌ হুদা বা'দা ইজ জ্বা-আকুম্‌ বাল্‌ কুন্তুম্‌ মুজ্‌রিমীন।
তোমাদের নিকট সৎ পথ আসার পর উহা হইতে তোমাদিগকে বিরত রাখিয়াছিলাম ? বরং তোমরাই দোষী ছিলে।

٣٣ - وَقَالَ الَّذِيْنَ اسْتُضْعِفُوْا لِلَّذِيْنَ اسْتَكْبَرُوْا بَلْ مَكْرُ الَّيْلِ وَالنَّهَارِ

৩৩। ওয়া ক্বালাল্লাজীনাছ্‌ তুদ্ব্‌ইফূ লিল্লাজীনাছ্‌ তাকবারু বাল্‌ মাকরুল্লাইলি ওয়ান্নাহারি
দুর্বলগণ শক্তি গর্বিতদের বলিবে—বরং তোমাদের দিবারাত্রি ষড়যন্ত্র বিরত রাখিয়াছিল—

اِذْ تَأْمُرُوْنَنَآ اَنْ نَّكْفُرَ بِاللّٰهِ وَنَجْعَلَ لَهٗٓ اَنْدَادًا ط

ইজ্‌তা'মুরূনানা আন্‌ নাক্‌ফুরা বিল্লাহি নাজ্ব্‌আ'লা লাহূ আন্‌দাদা ;
যখন তোমরা আমাদিগকে আল্লাহ্‌র সহিত ধর্মদ্রোহিতা করিতে ও তাঁহার সহিত অংশীস্থাপন করিতে আদেশ দিতে।

(৩২) পথভ্রষ্টকারী ও পথভ্রষ্টগণ কিয়ামতের ময়দানে একে অন্যকে দোষারোপ করিবে। কিন্তু কেহই আল্লাহর আজাব হইতে রক্ষা পাইবে না। বরং উভয় সম্প্রদায়ই আজাবে নিপতিত হইবে। এই আজাব হইতে নিষ্কৃতি পাওয়ার সাধ্য তাহাদের নাই। (বুরহান)

وَأَسَرُّوا النَّدَامَةَ لَمَّا رَأَوُا الْعَذَابَ ط وَجَعَلْنَا الْأَغْلَالَ فِي

ওয়া আছারুন্নাদামাতা লাম্মা রাআবুল্ আ'জাব ; ওয়া জ্বাআ'ল্‌নাল্ আগ্বলা-লা ফী

যখন তাহারা শাস্তি প্রত্যক্ষ করিবে তখন উভয় দলই অন্তরে অনুতপ্ত হইবে এবং আমি ধর্মদ্রোহীদের স্কন্ধে 'তওক'

أَعْنَاقِ الَّذِينَ كَفَرُوا ط هَلْ يُجْزَوْنَ إِلَّا مَا كَانُوا يَعْمَلُونَ ٥

আ'নাকিল্লাজীনা কাফারূ ; হাল্‌ইউজ্বযাউনা ইল্লা মা কা-নূ ইয়া'মালুন।

স্থাপন করিব তাহারা যেমন করিত তাহারই প্রতিফল পাইতেছে।

৩৪ - وَمَا أَرْسَلْنَا فِي قَرْيَةٍ مِّن نَّذِيرٍ إِلَّا قَالَ مُتْرَفُوهَا إِنَّا

৩৪। ওয়া মা আর্‌ছালনা ফী ক্বারইয়াতিম্ মিন্ নাজীরিন্ ইল্লা ক্বালা মুত্‌রাফূহা ইন্না

(৩৪) এবং আমি কোনও লোকালয়ে ভয় প্রদর্শনকারী প্রেরণ করি নাই যে, যাহার সম্পদশালী অধিবাসীরা বলে নাই যে, তোমরা যাহা সহ

بِمَا أُرْسِلْتُم بِهِ كَافِرُونَ ٥ ৩৫ - وَقَالُوا نَحْنُ أَكْثَرُ أَمْوَالًا وَّ

বিমা উরছিলতুম্ বিহী কাফিরূন। ৩৫। ওয়া ক্বালূ নাহ্‌নু আকছারু আমওয়ালাঁউ ওয়া

প্রেরীত হইয়াছ আমরা তাহা মানি না। (৩৫, এবং তাহারা বলে—আমরা তোমাদের অপেক্ষা অধিকতর ধনৈশ্বর্য্যও

أَوْلَادًا وَّمَا نَحْنُ بِمُعَذَّبِينَ ٥ ৩৬ - قُلْ إِنَّ رَبِّي يَبْسُطُ الرِّزْقَ

আউলাদাঁউ ওয়া মা নাহ্‌নু বিমুআজ্‌জিবীন। ৩৬। ক্বুল্ ইন্না রাব্বী ইয়াবছুতুর্ রিয্‌ক্বা

সন্তান-সন্ততির অধিকারী এবং পরকালেও আমাদের শাস্তি হইবে না। (৩৬) হে রাসূল ! তুমি বল—নিশ্চয় আমার প্রতিপালক যাহাকে ইচ্ছা তাহাকে

ع ৪ — ৪ রুকু

لِمَن يَشَاءُ وَيَقْدِرُ وَلَٰكِنَّ أَكْثَرَ النَّاسِ لَا يَعْلَمُونَ ع

লিমাঁইয়াশাউ ওয়া ইয়াক্ব্‌দিরু ওয়ালা কিন্না আকছারান্নাছি লা ইয়া'ল মূন। ع

প্রচুর আহার দেন, যাহাকে ইচ্ছা তাহাকে অপ্রচুর আহার দেন, কিন্তু অধিকাংশ লোক জ্ঞাত নহে।

৩৭ - وَمَا أَمْوَالُكُمْ وَلَا أَوْلَادُكُم بِالَّتِي تُقَرِّبُكُمْ عِندَنَا

৩৭। ওয়ামা আমওয়ালুকুম্ ওয়ালা আউলাদুকুম্ বিল্লাতী তুক্বাররিবুকুম্ ই'ন্দানা

(৩৭) এবং তোমাদের ধনৈশ্বর্য্য ও তোমাদের সন্তান-সন্ততি এমন শক্তি রাখে না যে, যদ্দারা তোমাদিগকে

زُلْفَىٰٓ إِلَّا مَنْ آمَنَ وَعَمِلَ صَالِحًا ز فَأُولَٰٓئِكَ لَهُمْ

যুল্‌ফা ইল্লা মান্ আ-মানা ওয়া আ'মিলা ছা-লিহান্ ফাউলা-ইকা লাহুম্
আমার নিকটবর্তী করিয়া দিবে ; কিন্তু যে ধর্মবিশ্বাস করিয়া সৎকাজ করিল, অতঃপর তাহাদেরই জন্য

جَزَآءُ الضِّعْفِ بِمَا عَمِلُوا وَهُمْ فِى الْغُرُفَاتِ آمِنُونَ ○ ٣٨ - وَالَّذِينَ

জাযাউদ্ব্‌ দ্বি'ফি বিমা আ'মিলূ ওয়াহুম্ ফিল্‌ গুরুফাতি আ-মিনূন। ৩৮। ওয়াল্লাজীনা
তাহাদের কৃতকার্যের দ্বিগুণ প্রতিদান রহিয়াছে এবং তাহারাই বেহেশতে সুউচ্চ অট্টালিকায় নিরাপদে অবস্থান করিবে। (৩৮) আর যাহারা

يَسْعَوْنَ فِىٓ آيَاتِنَا مُعَاجِزِينَ أُولَٰٓئِكَ فِى الْعَذَابِ

ইয়াছ্‌আ'উনা ফী আ-ইয়া-তিনা মুআ'জ্বিযীনা উলা-ইকা ফিল্‌ আ'জাবি
আল্লাহর নিদর্শনসমূহকে ব্যর্থ করিবার উদ্দেশ্যে প্রচেষ্টা করিয়া বেড়ায়, তাহাদিগকে শাস্তি দিবার জন্য

مُحْضَرُونَ ○ ٣٩ - قُلْ إِنَّ رَبِّى يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَشَآءُ مِنْ عِبَادِهِۦ

মুহ্‌দারূন। ৩৯। কুল ইন্না রাব্বী ইয়াবছুত্বুর্‌ রিয্‌কা লিমাঁই ইয়াশাউ মিন্ ই'বাদিহি
ধৃত করিয়া উপস্থাপিত করা হইবে। (৩৯) তুমি বল—নিশ্চয় আমার প্রতিপালক তাঁহার বান্দাদের মধ্যে যাহাকে ইচ্ছা তাহাকে প্রচুর আহার দেন

وَيَقْدِرُ لَهُۥ ط وَمَآ أَنْفَقْتُمْ مِنْ شَىْءٍ فَهُوَ يُخْلِفُهُۥ ج

ওয়া ইয়াক্‌দিরু লাহু ; ওয়ামা আন্‌ফাকতুম্ মিন্ শাইইন্ ফাহুওয়া ইউখ্‌লিফুহু,
এবং যাহাকে ইচ্ছা তাহাকে অপ্রচুর আহার দেন এবং যাহা তোমরা আল্লাহর পথে ব্যয় কর তিনি উহার প্রতিদান দিবেন।

وَهُوَ خَيْرُ الرَّازِقِينَ ○ ٤٠ - وَيَوْمَ يَحْشُرُهُمْ جَمِيعًا ثُمَّ يَقُولُ

ওয়া হুওয়া খাইরুর্‌ রা-যিক্বীন্। ৪০। ওয়া ইয়াউমা ইয়াহ্‌শুরুহুম্ জামিআ'ন্ ছুম্মা ইয়াকুলু
এবং তিনি সর্বশ্রেষ্ঠ আহার প্রদানকারী। (৪০) এবং যেদিন তিনি তাহাদের সকলকে একত্রিত করিবেন পুনরায় তিনি

لِلْمَلَٰٓئِكَةِ أَهَٰٓؤُلَآءِ إِيَّاكُمْ كَانُوا يَعْبُدُونَ ○ ٤١ - قَالُوا سُبْحَٰنَكَ

লিল্‌ মালা-ইকাতি আ-হা-উলা-ই ইয়্যাকুম্ কানূ ইয়া'বুদূন। ৪১। ক্বালু ছুব্‌হা-নাকা
ফেরেশ্‌তাদের বলিবেন—ইহারাই আদম-সন্তান কি তোমাদিগকে পুজা করিত ? (৪১) তাহারা বলিবে—হে আল্লাহ আপনি পবিত্র

أَنْتَ وَلِيُّنَا مِنْ دُونِهِمْ ۚ بَلْ كَانُوا يَعْبُدُونَ الْجِنَّ ۚ أَكْثَرُهُمْ

আন্তা ওয়ালিয়্যিউনা মিন্ দূনিহিম্, বাল্‌কানূ ইয়া'বুদূনাল্ জ্বিন্না ; আক্‌ছারুহুম্
আপনি আমাদের রক্ষক—তাহারা নহে, বরং প্রকৃতপক্ষে তাহারা জ্বেনদের পূজা করিত তাহাদের অধিকাংশই শয়তানের ধোঁকায় পড়িয়া

بِهِمْ مُؤْمِنُونَ ۝ ٤٢ فَالْيَوْمَ لَا يَمْلِكُ بَعْضُكُمْ لِبَعْضٍ نَفْعًا

বিহিম্ মু'মিনূন। ৪২। ফাল্‌ইয়াউমা লা ইয়াম লিকু বা'দ্বুকুম্ লিবা'দ্বিন নাফ্‌আঁ'উ
তাহাদের প্রতি বিশ্বাসী ছিল। (৪২) অতএব অদ্য তোমাদের কেহ কাহারও কোন উপকার বা অপকার

وَلَا ضَرًّا ۖ وَنَقُولُ لِلَّذِينَ ظَلَمُوا ذُوقُوا عَذَابَ النَّارِ الَّتِي كُنْتُمْ

ওয়ালা দ্বার্‌রা ; ওয়া নাকূলু লিল্লাজীনা জালামু জূকূ আ'জাবান্নারিল্লাতী কুন্তুম্
করিবার অধিকারী নও। এবং আমি অত্যাচারীদিগকে বলিব—তোমরা যে দোজখের শাস্তিকে মিথ্যা জানিতে তাহার

بِهَا تُكَذِّبُونَ ۝ ٤٣ وَإِذَا تُتْلَىٰ عَلَيْهِمْ آيَاتُنَا بَيِّنَاتٍ

বিহা তুকাজ্‌জিবূন। ৪৩। ওয়া ইজা তুত্‌লা আ'লাইহিম্ আ-ইয়া-তুনা বাইয়্যিনা-তিন্
স্বাদ গ্রহণ কর। (৪৩) এবং যখন তাহাদের নিকট আমার স্পষ্ট নিদর্শন পাঠ করিয়া শ্রবণ করান হয়, তখন

قَالُوا مَا هَٰذَا إِلَّا رَجُلٌ يُرِيدُ أَنْ يَصُدَّكُمْ عَمَّا

কালূ মা হাজা ইল্লা রাজুলুঁই ইউরীদু আঁই ইয়াছুদ্দাকুম্ আ'ম্মা
তাহারা একে অপরকে বলে—এই ব্যক্তির ইচ্ছা যে, সে তোমাদিগকে বিরত রাখিবে উহা হইতে

كَانَ يَعْبُدُ آبَاؤُكُمْ ۚ وَقَالُوا مَا هَٰذَا إِلَّا إِفْكٌ مُفْتَرًى ۚ

কা-না ইয়া'বুদু আ-বা-উকুম্ ; ওয়া কালু মা হা-জা ইল্লা ইফ্‌কুম্ মুফ্‌তারা ;
যাহা তোমাদের পিতৃ-পিতামহ পূজা করিত, আরও তাহারা বলে —ইহাও মিথ্যা—কল্পিত ;

وَقَالَ الَّذِينَ كَفَرُوا لِلْحَقِّ لَمَّا جَاءَهُمْ إِنْ هَٰذَا إِلَّا

ওয়া কালাল্লাজীনা কাফারূ লিল্ হাক্কি লাম্মা জ্বাআহুম্, ইন্ হা-জা ইল্লা
এবং যখন ধর্মদ্রোহীদের নিকট সত্যবাণী আসিল, তখন তাহারা উহাকে বলিল—

سِحْرٌ مُبِينٌ ۝ ٤٤ وَمَا آتَيْنَاهُمْ مِنْ كُتُبٍ يَدْرُسُونَهَا

ছিহ্‌রুম্ মুবীন। ৪৪। ওয়ামা আতাইনা-হুম্ মিন্ কুতুবিঁই ইয়াদ্‌রুছুনাহা
ইহা স্পষ্ট যাদু। (৪৪) এবং তাহাদিগকে আমি এরূপ ধর্মগ্রন্থসমূহ প্রদান করি নাই, যাহা তাহারা অধ্যয়ন করে

وَمَا أَرْسَلْنَا إِلَيْهِمْ قَبْلَكَ مِنْ نَذِيرٍ ۝٤٥ وَكَذَّبَ الَّذِينَ مِنْ

ওয়ামা আরছাল্‌না ইলাই হিম্‌ ক্বাবলিকা মিন্‌ নাজীর। ৪৫। ওয়া কাজ্‌জাবাল্লাজীনা মিন্‌
এবং তোমার পূর্বে তাহাদের নিকট কোন ভয় প্রদর্শনকারীও প্রেরণ করি নাই। (৪৫) এবং তাহাদের পূর্ববর্তীরাও

قَبْلِهِمْ لا وَمَا بَلَغُوا مِعْشَارَ مَا آتَيْنَاهُمْ فَكَذَّبُوا رُسُلِي قف

ক্বাবলিহিম্‌, ওয়ামা বালাগু মি'শারা মা আ-তাইনা-হুম্‌ ফাকাজ্‌জাবূ রুছুলী ;
মিথ্যা জ্ঞান করিয়াছিল—তাহাদিগকে যাহা প্রদান করিয়াছিলাম, তাহার দশমাংশও ইহারা পায় নাই,
অতঃপর তাহারা আমার রাসূলগণকে মিথ্যাজ্ঞান করিয়াছিল,

فَكَيْفَ كَانَ نَكِيرِ ع ۝٤٦ قُلْ إِنَّمَا أَعِظُكُمْ بِوَاحِدَةٍ ج أَنْ ع ৫

ফাকাইফা কা-না নাকীর। ع ৪৬। কুল ইন্নামা আই'জুকুম্‌ বিওয়াহিদাতিন্‌, আন্‌ —
আমার শাস্তি কিরূপ ভীষণ হইবে। (৪৬) তুমি বল—আমি তোমাদিগকে কেবল একটি বিষয়ের পরামর্শ দিতেছি যে, ৫

রুকু

تَقُومُوا لِلَّهِ مَثْنَىٰ وَفُرَادَىٰ ثُمَّ تَتَفَكَّرُوا قف مَا بِصَاحِبِكُمْ

তাক্বুমু লিল্লাহি মাছ্‌না ওয়া ফুরাদা ছুম্মা তাতাফাক্কারূ ; মা বিছা-হিবিকুম্‌
তোমরা আল্লাহরই জন্য দুই দুইজন ও একাকী দণ্ডায়মান হও পুনরায় চিন্তা কর, তোমাদের সহচরের

مِنْ جِنَّةٍ ط إِنْ هُوَ إِلَّا نَذِيرٌ لَكُمْ بَيْنَ يَدَيْ عَذَابٍ

মিন্‌ জিন্নাহ ; ইন হুওয়া ইল্লা নাজীরুল্লাকুম্‌ বাইনা ইয়াদাই আ'জাবিন্‌
কোনরূপ উন্মাদরোগ নাই। তিনি কেবল তোমাদের প্রতি ভীষণ শাস্তি আসিবার পূর্বে

شَدِيدٍ ۝٤٧ قُلْ مَا سَأَلْتُكُمْ مِنْ أَجْرٍ فَهُوَ لَكُمْ ط إِنْ أَجْرِيَ

শাদীদ। ৪৭। কুল্‌ মা ছাআল্‌তুকুম্‌ মিন্‌ আজ্‌রিন্‌ ফাহুওয়া লাকুম ; ইন্‌ আজ্‌রিইয়া
ভয় প্রদর্শনকারী। (৪৭) তুমি বল -তোমাদের নিকট যাহা প্রতিদান চাহিয়া থাকি তাহা তোমাদের নিকট থাকুক ;

إِلَّا عَلَى اللَّهِ ج وَهُوَ عَلَىٰ كُلِّ شَيْءٍ شَهِيدٌ ۝٤٨ قُلْ إِنَّ رَبِّي

ইল্লা আ'লাল্লাহ, ওয়া হুওয়া আ'লা কুল্লি শাইইন্‌ শাহীদ। ৪৮। কুল্‌ ইন্না রাব্বী
আমার প্রতিদান আল্লাহর নিকট এবং তিনি প্রত্যেক বস্তুর সাক্ষ্য। (৪৮) তুমি বল--নিশ্চয় আমার প্রতিপালক

يَقْذِفُ بِالْحَقِّ ج عَلَّامُ الْغُيُوبِ ۝٤٩ قُلْ جَاءَ الْحَقُّ وَمَا

ইয়াকজিফু বিল্‌ হাককি, আ'ল্লামুল গুইয়ূব। ৪৯। কুল্‌ জ্বা-আল্‌ হাক্‌ক্‌ ওয়া মা
সত্য প্রকাশ করেন—অদৃশ্যসমূহ ভালরূপ জ্ঞাত আছেন। (৪৯) তুমি বল সত্য আসিয়াছে এবং

يُبْدِئُ الْبَاطِلُ وَمَا يُعِيدُ ۝٥٠ - قُلْ إِنْ ضَلَلْتُ فَإِنَّمَا أَضِلُّ

ইউব্ দিউল বাত্বিলু ওয়া মা ইউয়ীদ। ৫০। ক্বুল্ ইন্দ্বালালতু ফাইন্নামা আদ্বিল্লু
অসত্য নিশ্চিহ্ন হইবে—পুনরায় আসিবে না। (৫০) তুমি বল—যদি আমি ভ্রান্ত হই তবে আমার বিপদ

عَلَىٰ نَفْسِي ج وَإِنِ اهْتَدَيْتُ فَبِمَا يُوحِي إِلَيَّ رَبِّي ط إِنَّهُ

আ'লা নাফ্ ছি, ওয়া ইনিহ্তাদাইতু ফাবিমা ইউহী ইলাইয়্যা রাব্বী ; ইন্নাহু
আমারই উপর, আর যদি আমি সৎপথে থাকি তবে উহারই কল্যাণে—যাহা আমার প্রতিপালক আমার নিকট প্রত্যাদেশ করেন, নিশ্চয় তিনি

سَمِيعٌ قَرِيبٌ ۝٥١ - وَلَوْ تَرَىٰ إِذْ فَزِعُوا فَلَا فَوْتَ وَأُخِذُوا مِنْ

ছামিউ'ন্ ক্বারীব। ৫১। ওয়া লাউ তারা ইজ ফাযিউ' ফালা ফাউতা ওয়া উখিজু মিম্
সর্বশ্রোতা নিকটবর্তী। (৫১) এবং যদি তুমি দেখ যখন পরকালে তাহারা আতঙ্কিত হইয়া বেড়াইবে কোনও দিকে পালাইয়া যাইতে পারিবে না এবং

مَكَانٍ قَرِيبٍ ۝٥٢ - وَقَالُوا آمَنَّا بِهِ ج وَأَنَّىٰ لَهُمُ التَّنَاوُشُ مِنْ

মাকা-নিন্ ক্বারীব। ৫২। ওয়া ক্বা-লু আ-মান্না বিহী, ওয়া আন্না লাহুমুত্ তানাবুশু মিম্
নিকট হইতে ধৃত করা হইবে। (৫২) এবং বাধ্য হইয়া বলিবে—আমরা তাঁহার প্রতি বিশ্বাস স্থাপন করিয়াছি, এবং এত দুর স্থান হইতে কি প্রকারে

مَكَانٍ بَعِيدٍ ۝٥٣ - وَقَدْ كَفَرُوا بِهِ مِنْ قَبْلُ ج وَيَقْذِفُونَ بِالْغَيْبِ

মাকা-নিম্ বায়ী'দ। ৫৩। ওয়া ক্বাদ কাফারূ বিহী মিন্ ক্বাব্ লু, ইয়াক্বজিফূনা বিল্ গ্বাইবি
হস্তগত করিতে পারিবে ! (৫৩) নিশ্চয় তাহারা পূর্ব হইতে তাঁহার সহিত ধর্মদ্রোহীতা করিয়াছে এবং না বুঝিয়া দূর হইতে অদৃশ্যে

مِنْ مَكَانٍ بَعِيدٍ ۝٥٤ - وَحِيلَ بَيْنَهُمْ وَبَيْنَ مَا يَشْتَهُونَ كَمَا

মিম্ মাকা-নিম্ বায়ী'দ। ৫৪। ওয়া হীলা বাইনাহুম্ ওয়া বাইনা মা ইয়াশ্তাহুনা কামা
তীর নিক্ষেপ করে। (৫৪) এখন তাহাদের ও তাহাদের বাঞ্ছিতদের মধ্যে এক অন্তরাল সৃষ্টি করা হইবে যেমন

فُعِلَ بِأَشْيَاعِهِمْ مِنْ قَبْلُ ط إِنَّهُمْ كَانُوا فِي شَكٍّ مُرِيبٍ ع

ع ৬ — ৬ রুকু

ফুই'লা বিআশ্ ইয়াইহিম্ মিন্ ক্বাব্ লু ; ইন্নাহুম্ কা-নূ ফী শাক্কিম্ মুরীব। ৫
তাহাদের পূর্বে তাহাদের সমশ্রেণীর সহিত করা হইয়াছিল। কেননা তাহারাও অত্যন্ত সন্দেহে পতিত ছিল।

(৫২) কাফের ও অবিশ্বাসীগণ আল্লাহর আজাব হইতে বাঁচিবার জন্য এবং মানুষকে বিভ্রান্ত ও পথভ্রষ্ট করিবার জন্য নানা রকম তালবাহানা ও মিথ্যার আশ্রয় গ্রহণ করিয়া থাকে। কিন্তু কোন কিছুতেই তাহাদের ফল লাভ হইবে না। কেননা তাহারা হইল অভিশপ্ত দল। ( মোজেজুল কোরআন )

| | | |
|---|---|---|
| ছুরা—ফাত্বির<br>ইহা মদীনায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লাহির্‌রাহ্‌মানির্‌রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | এই ছুরায় ৫ রুকু<br>এবং<br>৪০ আয়াত। |

١- اَلْحَمْدُ لِلّٰهِ فَاطِرِ السَّمٰوٰتِ وَالْاَرْضِ جَاعِلِ الْمَلٰٓئِكَةِ

১। আল্‌হামদু লিল্লাহি ফাত্বিরিছ্‌ ছামাওয়াতি ওয়াল আরদ্বি জ্বা-ই'লিল্‌ মালা-ইকাতি

(১) সমুহ প্রশংসা আকাশমণ্ডলী ও বিশ্বজগতের স্রষ্টা আল্লাহরই জন্য—দুই দুই তিন তিন

رُسُلًا اُولِيْٓ اَجْنِحَةٍ مَّثْنٰى وَثُلٰثَ وَرُبٰعَ ؕ يَزِيْدُ

রুছুলান্‌ উলী আজ্বনিহাতিম্‌ মাছ্‌না ওয়া ছুলাছা ওয়া রুবা'; ইয়াযীদু

ও চারি চারি পক্ষবিশিষ্ট ফেরেশ্‌তাগণকে দূত নিয়োগকারী। যিনি

فِى الْخَلْقِ مَا يَشَآءُ ؕ اِنَّ اللّٰهَ عَلٰى كُلِّ شَىْءٍ قَدِيْرٌ ۝ ٢- مَا

ফিল্‌ খাল্‌কি মা ইয়াশাউ; ইন্নাল্লাহা আ'লা কুল্লি শাইইন্‌ ক্বাদীর। ২। মা

সৃষ্টিকে ইচ্ছানুযায়ী বর্দ্ধিত করেন। নিশ্চয় আল্লাহ প্রত্যেক বস্তুর উপর শক্তিশালী। (২) যাহা

يَفْتَحِ اللّٰهُ لِلنَّاسِ مِنْ رَّحْمَةٍ فَلَا مُمْسِكَ لَهَا ۚ وَمَا يُمْسِكْ لَا

ইয়াফ্‌তাহিল্লাহু লিন্নাছী মির্‌রাহ্‌মাতিন্‌ ফালা মুমছিকা লাহা, ওয়ামা ইউমছিকু

আল্লাহ্‌ মানুষের জন্য অনুগ্রহ উন্মুক্ত করেন, কেন তাহার প্রতিরোধকারী নাই এবং যাহা তিনি প্রতিরোধ করেন

فَلَا مُرْسِلَ لَهٗ مِنْ بَعْدِهٖ ؕ وَهُوَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ۝

ফালা মুরছিলা লাহু মিম্‌ বা'দিহী; ওয়া হুওয়াল আযীযুল্‌ হাকীম।

উহা রূদ্ধ হওয়ার পর কেহ উন্মুক্ত করিতে পারে না, এবং তিনি পরাক্রমশালী বিজ্ঞ।

٣- يٰٓاَيُّهَا النَّاسُ اذْكُرُوْا نِعْمَتَ اللّٰهِ عَلَيْكُمْ ؕ هَلْ مِنْ خَالِقٍ

৩। ইয়া আইয়্যুহান্নাছুজ্‌ কুরূ নি'য়ামাতাল্লাহি আ'লাইকুম্‌; হাল্‌ মিন্‌ খা-লিকিন্‌

(৩) হে মানবগণ! তোমাদের প্রতি আল্লাহ্‌র প্রদত্ত দানের স্মরণ কর। আল্লাহ ব্যতীত আর কেহ কি স্রষ্টা

غَيْرُ اللّٰهِ يَرْزُقُكُمْ مِّنَ السَّمَآءِ وَالْاَرْضِ ؕ لَآ اِلٰهَ اِلَّا

গ্বাইরুল্লাহি ইয়ারযুক্‌কুম্‌ মিনাছ্‌ছামাই ওয়াল আরদ্বি; লা ইলাহা ইল্লা

আছেন, যিনি তোমাদিগকে আকাশ ও পৃথিবী হইতে আহার্য দেন? —তিনি ব্যতীত আর কেহই

هُوَ ۖ فَأَنَّىٰ تُؤْفَكُونَ ۝ ٤ - وَإِن يُكَذِّبُوكَ فَقَدْ كُذِّبَتْ رُسُلٌ

হুয়া, ফাআন্না তু'ফাকূন। ৪। ওয়া ইইউকাজ্জিবুকা ফাক্বাদ কুজ্জিবাৎ রুছুলুম্

উপাস্য নাই, সুতরাং তোমরা কোথায় উল্টা পথে যাইতেছ ? (৪) আর যদি তাহারা তোমাকে মিথ্যাজ্ঞান করে তবে তোমার পূর্বেও রাসূলগণকে মিথ্যা জ্ঞান করা

مِّن قَبْلِكَ ط وَإِلَى اللَّهِ تُرْجَعُ الْأُمُورُ ۝ ٥ - يَا أَيُّهَا النَّاسُ إِنَّ

মিন্ কাবলিক্, ওয়া ইলাল্লা-হি তুরজ্'উ'ল উমূর। ৫। ইয়া আইয়ূ্য হান্না-ছু ইন্না

হইয়াছে, অধিকন্তু সব ব্যাপার আল্লাহ্‌র সমীপে উপস্থিত করা হইবে। (৫) হে মানবগণ !

وَعْدَ اللَّهِ حَقٌّ فَلَا تَغُرَّنَّكُمُ الْحَيَاةُ الدُّنْيَا وقفه وَلَا يَغُرَّنَّكُم

ওয়া' দাল্লা-হি হাক্কুন্, ফালা তাগ্বুররান্নাকুমুল্ হাইয়া-তুদ্ দুন্ইয়া, ওয়া লা ইয়াগ্বুররান্নাকুম্

আল্লাহ্‌র এই অঙ্গীকার সত্য। অতএব তোমাদিগকে কখনও যেন না পার্থিব জীবন প্রতারিত করে, না আল্লাহ্‌র ব্যাপারে প্রতারক শয়তান

بِاللَّهِ الْغَرُورُ ۝ ٦ - إِنَّ الشَّيْطَانَ لَكُمْ عَدُوٌّ فَاتَّخِذُوهُ عَدُوًّا ط

বিল্লা-হিল্ গ্বারূর। ৬। ইন্নাশ্ শাইত্বা-না লাকুম আদুব্বুন্ ফাত্তাখিজূহু আদুওয়্যা ;

প্রতারিত করে। (৬) নিশ্চয় শয়তান তোমাদের শত্রু, সুতরাং তোমরাও তাহাকে শত্রু জ্ঞান কর ;

إِنَّمَا يَدْعُو حِزْبَهُ لِيَكُونُوا مِنْ أَصْحَابِ السَّعِيرِ ط ٧ - الَّذِينَ كَفَرُوا لَهُمْ

ইন্নামা ইয়াদউ' হিজ্‌বাহু লিয়াকূনূ মিন্ আছ্‌হাবিছ্ ছায়ীর। ৭। আল্লাজীনা কাফারূ লাহুম্

সে স্বীয় দলকে কেবল এই উদ্দেশ্যে আহ্বান করে যাহাতে তাহারা দোজখীদের শামিল হইয়া যায়। (৭) যাহারা কাফের হইয়া গেল,

عَذَابٌ شَدِيدٌ ط وَالَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ لَهُم مَّغْفِرَةٌ

আজা-বুন্ শাদীদ্ ; ওয়াল্লাজীনা আ-মানূ ওয়া আ'মিলুছ্ ছা-লিহা-তি লাহুম্ মাগ্বফিরাতুঁউ

তাহাদের জন্য কঠিন শাস্তি রহিয়াছে ; পক্ষান্তরে যাহারা মু'মিন হইয়াছে ও সৎকার্য করিয়াছে তাহাদের জন্য রহিয়াছে ক্ষমা

৪ وَأَجْرٌ كَبِيرٌ ع ٨ - أَفَمَن زُيِّنَ لَهُ سُوءُ عَمَلِهِ فَرَآهُ

১ ওয়া আজ্‌রুন্ কাবীর। ৮। আফামান্ যুয়্যিনা লাহূ ছুউ আমালিহী ফারাআহু

১ ও মহা প্রতিদান। (৮) তবে কি যাহাকে তাহার অসৎ কার্য মনোরম করিয়া দেখান হইয়াছে, অতপর সে উহাকে

রুকু

(৫) আল্লাহ তাআলা মানুষের জন্য যে সকল ওয়াদা বা অঙ্গীকারের কথা ঘোষণা করিয়াছেন সেইগুলি রদবদল হইবার মত নহে। সুতরাং মানুষের উচিৎ যেন বাস্তব জগতের মোহে পড়িয়া আল্লাহ্‌র ওয়াদাকে ভুলিয়া না যায় বা শয়তানের ধোকায় পতিত না হয়। ( মানাফেউল কোরআন )

حَسَنًا ط فَاِنَّ اللّٰهَ يُضِلُّ مَنْ يَّشَآءُ وَيَهْدِيْ مَنْ يَّشَآءُ صلے ز

হাছানা ; ফাইন্নাল্লা-হা ইউদ্বিল্লু মাইঁয়াশাউ ওয়া ইয়াহ্দি মাহঁয়াশাউ

উত্তম মনে করে ? নিশ্চয় আল্লাহ্ যাহাকে ইচ্ছা পথভ্রান্ত করেন এবং যাহাকে ইচ্ছা সৎপথ প্রদর্শন করেন

---

فَلَا تَذْهَبْ نَفْسُكَ عَلَيْهِمْ حَسَرٰتٍ ط اِنَّ اللّٰهَ عَلِيْمٌ بِمَا

ফালা-তাজ্হাব নাফছুকা আ'লাইহিম্ হাছারা-ত্ ; ইন্নাল্লা-হা আ'লীমুম্ বিমা

সুতরাং তাহাদের জন্য দুঃখ করিতে করিতে তোমার যেন প্রাণান্ত হয় না ; নিশ্চয় আল্লাহ তাহাদের কার্যকলাপ জ্ঞাত আছেন।

---

يَصْنَعُوْنَ ۝ ٩ وَاللّٰهُ الَّذِيْٓ اَرْسَلَ الرِّيٰحَ فَتُثِيْرُ سَحَابًا فَسُقْنٰهُ

ইয়াছ্নাউ'ন ৯। ওয়াল্লাহুল্লাজী আরছালার রিয়াহা ফাতুছীরু ছাহাবান্ ফাছুক্না-হু

(৯) আর আল্লাহ্ এমন যিনি বায়ু প্রেরণ করেন অতঃপর উহা মেঘকে উড়ায় অতঃপর আমি উহাকে

---

اِلٰى بَلَدٍ مَّيِّتٍ فَاَحْيَيْنَا بِهِ الْاَرْضَ بَعْدَ مَوْتِهَا ط

ইলা বালাদিম্ মাইয়্যিতিন্ ফাআহ্ইয়াইনা বিহিল্ আরদ্বা বা'দা মাউতিহা

মৃতবৎ জনপদের দিকে চালিত করি. তারপর উহা দ্বারা আমি ভূমিকে উহার মৃত্যুর পর জীবিত করি ;

---

كَذٰلِكَ النُّشُوْرُ ۝ ١٠ مَنْ كَانَ يُرِيْدُ الْعِزَّةَ فَلِلّٰهِ الْعِزَّةُ

কাজা-লিকান্নুশূর। ১০। মান্ কা-না ইউরীদুল্ ই'য্যাতা ফালিল্লা-হিল্ ই'য্যাতু

এইরূপেই পুনরুত্থান হইবে। (১০) যে ব্যক্তি আখেরাতে সম্মান পাইতে চাহে কারণ সব সম্মান আল্লাহর অধিকারে ;

---

جَمِيْعًا ط اِلَيْهِ يَصْعَدُ الْكَلِمُ الطَّيِّبُ وَالْعَمَلُ الصَّالِحُ

জামিআ' ; ইলাইহি ইয়াছ আ'দুল কালিমুত্ত্ ত্বাইয়্যিবু ওয়াল আ'মালুছ্ ছা-লিহু

পবিত্র বাণীসমূহ তাঁহারই দিকে উত্থান হয় এবং সৎকার্য উহাকে উচ্চ মর্যাদায়

---

يَرْفَعُهٗ ط وَالَّذِيْنَ يَمْكُرُوْنَ السَّيِّاٰتِ لَهُمْ عَذَابٌ

ইয়ার ফাউ'হু ; ওয়াল্লাজীনা ইয়াম্কুরূনাছ্ ছাইয়্যিআ-তি লাহুম্ আ'জা-বুন্

পৌঁছাইয়া দেয় ; এবং যাহারা তোমার বিরুদ্ধে নানারূপ অন্যায় ষড়যন্ত্র করিতেছে, তাহাদের জন্য নির্দ্ধারিত আছে

شَدِيدٌ ط وَمَكْرُ أُولَٰئِكَ هُوَ يَبُورُ ۝ ١١ وَاللَّهُ خَلَقَكُم مِّنْ

শাদীদ ; ওয়া মাক্‌রু উলা ইকা হুয়া ইয়াবূর। ১১। ওয়াল্লা-হু খালাকাকুম্ মিন্

ভীষণ শাস্তি ; এবং তাহাদের এই সব ষড়যন্ত্র ব্যর্থ হইয়া যাইবে। (১১) আরও নিদর্শন হইতেছে আল্লাহ তোমাদিগকে মৃত্তিকা হইতে সৃষ্টি

تُرَابٍ ثُمَّ مِنْ نُّطْفَةٍ ثُمَّ جَعَلَكُمْ أَزْوَاجًا ط وَمَا تَحْمِلُ

তুরাবিন্ ছুম্মা মিম্ নুত্‌ফাতীন্ ছুম্মা জ্বাআ'লাকুম্ আজ্‌ওয়াজ্বা ; ওয়ামা তাহ্‌মিলু

করিয়াছেন, পরে শুক্রকীট হইতে আবার তোমাদিগকে জোড়া জোড়া করিয়া দিয়াছেন ; এবং কোন স্ত্রীলোক

مِنْ أُنْثَىٰ وَلَا تَضَعُ إِلَّا بِعِلْمِهِ ط وَمَا يُعَمَّرُ مِنْ مُّعَمَّرٍ

মিন্ উন্‌ছা ওয়ালা তাদ্বাউ' ইল্লা বিই'লমিহ্ ; ওয়ামা ইউ আ'ম্‌মারু মিম্ মুআ'ম্মারিঁউ

না গর্ভধারণ করে, না প্রসব করে কিন্তু তাঁহারই জ্ঞাতসারে, কাহারও আয় না অধিক নির্ধারিত করা হয়

وَّلَا يُنْقَصُ مِنْ عُمُرِهِ إِلَّا فِي كِتَابٍ ط إِنَّ ذَٰلِكَ

ওয়ালা ইউনকাছু মিন্ উ'মুরিহী ইল্লা ফী কিতাব ; ইন্না জা-লিকা

না কম নির্ধারিত করা হয় কিন্তু উহা লওহে মাহফুজে থাকে : নিশ্চয় উহা

عَلَى اللَّهِ يَسِيرٌ ۝ ١٢ وَمَا يَسْتَوِي الْبَحْرَانِ قصلے هَٰذَا عَذْبٌ فُرَاتٌ

আ'লাল্লা-হি ইয়াছীরা। ১২। ওয়ামা ইয়াছ্‌তাবিল্ বাহ্‌রা-নি, হা-জা আজ্‌বুন্ ফুরা-তুন্

আল্লাহর নিকট সহজ কার্য। (১২) দুইটি সমুদ্র সমপর্যায়ভুক্ত নহে – ইহার পানি মিষ্ট পিপাসা নিবারক

سَائِغٌ شَرَابُهُ وَهَٰذَا مِلْحٌ أُجَاجٌ ط وَمِنْ كُلٍّ تَأْكُلُونَ

ছাইগুন্ শারা-বুহু ওয়া হা-জা মিল্‌হুন্ উজ্বাজ্ব ; ওয়া মিন্ কুল্লি তা'কুলূনা

সুপেয় এবং ইহা লবণাক্ত বিস্বাদ ! অধিকন্তু তোমরা প্রত্যেকটি দরিয়া

(১১) আল্লাহতাআলা মাটি হইতে উৎপাদিত ফল ও ফসলের দ্বারা মানুষের ক্ষুন্নিবৃত্তি নিবারণ করেন এবং উক্ত ফসলের দ্বারা শরীরে রক্তের সৃষ্টি হয়। অতঃপর উক্ত রক্ত হইতে বীর্যের উৎপত্তি হয়, এবং সেই বীর্যের দ্বারা মানুষ মাতৃ উদরে জন্মলাভ করিয়া থাকে। (আজিজী)

لَحْمًا طَرِيًّا وَّتَسْتَخْرِجُوْنَ حِلْيَةً تَلْبَسُوْنَهَا ج وَتَرَى الْفُلْكَ

লাহ্‌মান্ ত্বারিয়্যাউ ওয়া তাছ্‌তাখ্‌ রিজূনা হীল্‌ইয়াতান্ তাল্‌বাছুনাহা, ওয়া তারাল্ ফুল্‌কা
হইতেই টাটকা গোশ্‌ত খাইতেছ ও অলঙ্কার বাহির করিয়া পরিধান করিতেছ এবং তুমি উহাতে কিশতি-সমূহকে দেখিতে পাও

فِيْهِ مَوَاخِرَ لِتَبْتَغُوْا مِنْ فَضْلِهٖ وَلَعَلَّكُمْ تَشْكُرُوْنَ ○

ফীহি মাওয়াখিরা লিতাব্‌তাগূ মিন্ ফাদ্বলিহী ওয়া লাআল্লাকুম্ তাশ্‌কুরূন্।
উহারা পানিকে বিদীর্ণ করিয়া চলিতেছে, যেন তোমরা তাঁহার অনুগ্রহ অন্বেষণ কর এবং যাহাতে তোমরা কৃতজ্ঞতা প্রকাশ কর।

يُوْلِجُ الَّيْلَ فِى النَّهَارِ وَيُوْلِجُ النَّهَارَ فِى الَّيْلِ لا وَسَخَّرَ الشَّمْسَ

১৩। ইউলিজুল্লাইলা ফিন্নাহারি ওয়া ইউলিজুন্ নাহারা ফীল্লাইলি, ওয়া ছাখ্‌খারাশ শাম্‌ছা
(১৩) তিনি রাত্রিকে দিবসের মধ্যে এবং দিবসকে রাত্রির মধ্যে প্রবেশ করান ও সূর্য এবং চন্দ্রকে কর্মরত

وَالْقَمَرَ قصلے كُلٌّ يَّجْرِىْ لِاَجَلٍ مُّسَمًّى ط ذٰلِكُمُ اللّٰهُ

ওয়াল্ ক্বামারা কুল্লুউ ইয়াজ্‌রী লিআজ্বালীম্ মুছাম্মা ; জালিকুমুল্লা-হু
রাখিয়াছেন—প্রত্যেকেই নির্দিষ্ট সময় অবধি চলিতে থাকিবে ; হে কাফেরগণ! ইনিই আল্লাহ—

رَبُّكُمْ لَهُ الْمُلْكُ ط وَالَّذِيْنَ تَدْعُوْنَ مِنْ دُوْنِهٖ مَا يَمْلِكُوْنَ مِنْ

রাব্বুকুম্ লাহুল্ মুলকু ; ওয়াল্লাজীনা তাদ্‌উ'না মিন দুনিহী মা ইয়ামলিকূনা মিন্
তোমাদের প্রতিপালক, তাঁহারই রাজত্ব ; এবং তোমরা আমাকে ব্যতীত যাহাদিগকে আহ্বান করিতেছ, তাহারা একটি খেজুরবিচির খোসার সমান

قِطْمِيْرٍ ط ١٤۔ اِنْ تَدْعُوْهُمْ لَا يَسْمَعُوْا دُعَآءَكُمْ ج وَلَوْ سَمِعُوْا مَا اسْتَجَابُوْا

ক্বিত্বমীর। ১৪। ইন্‌তাদ্‌উ'হুম্ লা ইয়াছ্‌মাউ' দুআ'আকুম ; ওয়ালাউ ছামিউ' মাছ্‌তাজ্বাবূ
শক্তিও রাখে না। (১৪) যদি তোমরা তাহাদিগকে আহ্বান কর, তাহারা তোমাদের আহ্বান শ্রবণ করিবে না যদিও তাহারা শ্রবণ করে তথাপি তাহারা তোমাদিগকে উত্তর দিতে

لَكُمْ ط وَيَوْمَ الْقِيٰمَةِ يَكْفُرُوْنَ بِشِرْكِكُمْ ط وَلَا يُنَبِّئُكَ

লাকুম ; ওয়া ইয়াউমাল্ কিয়া-মাতি ইয়াক্‌ফুরূনা বিশির্‌কিকুম্ ; ওয়ালা ইউনাব্বিউকা
পারিবে না এবং কেয়ামতের দিবস তাহারা তোমাদের শিরকের বিরোধিতা করিবে ; এবং অভিজ্ঞের ন্যায় কেহ

ع
২
—
২
রুকু

مِثْلُ خَبِيْرٍ ع ١٥ - يٰۤاَيُّهَا النَّاسُ اَنْتُمُ الْفُقَرَآءُ

মিছ্‌লু খাবীর। ع ১৫। ইয়া আইউয়্যুহান্না-ছু আন্‌তুমুল্‌ ফুকারা-উ

তোমাকে জানাইতে পারিবে না। (১৫) হে মানবগণ ! তোমরা সর্বক্ষণ আল্লাহর নিকট

اِلَى اللّٰهِ ج وَاللّٰهُ هُوَ الْغَنِيُّ الْحَمِيْدُ ١٦ - اِنْ يَّشَاْ يُذْهِبْكُمْ

ইলাল্লা-হি, ওয়াল্লা-হু হুয়াল গ্বানিয়্যাল্‌ হামীদ। ১৬। ইঁইয়াশা' ইউজহিব্‌কুম্‌

মোহ্‌তাজ এবং আল্লাহ্‌, বেমোহতাজ প্রশংসাভাজন। তিনি যদি ইচ্ছা করেন তোমাদিগকে পৃথিবী হইতে উচ্ছেদ করিয়া

وَيَاْتِ بِخَلْقٍ جَدِيْدٍ ج ١٧ - وَمَا ذٰلِكَ عَلَى اللّٰهِ بِعَزِيْزٍ

ওয়া ইয়া'তি বিখাল্‌ক্বিন জ্বাদীদ। ১৭। ওয়া মা জা-লিকা আ'লাল্লাহি বিআ'যীয।

নূতন সৃষ্টি আনয়ন করিবেন। (১৭) এবং ইহা আল্লাহর নিকট আদৌ কঠিন নহে।

١٨ - وَلَا تَزِرُ وَازِرَةٌ وِّزْرَ اُخْرٰى ط وَاِنْ تَدْعُ مُثْقَلَةٌ اِلٰى

১৮। ওয়ালা তাযিরু ওয়া যিরাতুউ বিজ্‌রা উখরা ; ওয়া ইন্‌ তাদ্‌উ' মুছ্‌ক্বালাতুন্‌ ইলা

(১৮) এবং কেয়ামতের দিবস কেহ কাহারও গোনাহর ভার বহন করিবে না এবং যদি কোনও গোনাহর ভারগ্রস্ত ব্যক্তি

حِمْلِهَا لَا يُحْمَلْ مِنْهُ شَيْءٌ وَّلَوْ كَانَ ذَا قُرْبٰى ط اِنَّمَا

হিম্‌লিহা লা ইউহ্‌মাল মিন্‌হু শাইউ ওয়া লাউ কা-না জা ক্বুরবা ; ইন্নামা

স্বীয় বোঝা বহন করিতে কাহাকেও আহ্বান করে, উহার কিছুই বহন করা হইবে না - যদিও যে নিকটাত্মীয় হয় ; হে রাসূল ! তুমি কেবল

تُنْذِرُ الَّذِيْنَ يَخْشَوْنَ رَبَّهُمْ بِالْغَيْبِ وَاَقَامُوا الصَّلٰوةَ ط وَمَنْ

তুন্‌জিরুল্লাজীনা ইয়াখ্‌শাউনা রাব্বাহুম্‌ বিল্‌ গ্বাইবি ওয়া আকামুছ্‌ ছালা-তা ; ওয়ামান্‌

তাহাদিগকেই ভীতি প্রদর্শন করিতে পার, যাহারা না দেখিয়া তাহাদের প্রতিপালককে ভয় করে এবং নামাজের পাবন্দী করে ; বস্তুতঃ যে

تَزَكّٰى فَاِنَّمَا يَتَزَكّٰى لِنَفْسِهٖ ط وَاِلَى اللّٰهِ الْمَصِيْرُ ١٩ - وَمَا

তাযাক্কা ফাইন্নামা ইয়াতাযাক্কা লিনাফ্‌ছিহি ; ওয়া ইলাল্লা-হিল্‌ মাছীর। ১৯। ওয়ামা

ব্যক্তি পবিত্র হয়, সে নিজের কল্যাণের জন্যই পবিত্র হয় এবং আল্লাহরই দিকে প্রত্যাবর্তন অনিবার্য। (১৯) এবং

(১৫) মানুষ আল্লাহ তায়ালার দরবারে ফকীর সমতুল্য। কেননা আল্লাহর নিকট মানুষ সকল সময় মুখাপেক্ষী। কারণ মানুষ হইল আল্লাহ্‌র সৃষ্টি। সুতরাং সৃষ্টবস্তু বা সৃষ্টজীব সর্বদাই মহাশক্তি স্রষ্টার নিকট অভাবগ্রস্ত থাকিবে। স্রষ্টার ইচ্ছার উপর নির্ভর করিতে হইবে। ( আজিজী )

يَسْتَوِى الْأَعْمٰى وَالْبَصِيرُ ۙ ٢٠ - وَلَا الظُّلُمٰتُ وَلَا النُّورُ ۙ ٢١ - وَلَا الظِّلُّ

ইয়াছ্‌তাবিল্ আ'মা 'ওয়াল্ বাছীর। ২০। ওয়ালাজ্‌ জুলুমা-তু ওয়ালান্নূর। ২১। ওয়ালাজ জিল্লু

অন্ধ ও চক্ষুষ্মান ব্যক্তি সমান নহে। (২০) না অন্ধকার ও আলো। (২১) না ছায়া এবং উত্তাপ

---

وَلَا الْحَرُورُ ۚ ٢٢ - وَمَا يَسْتَوِى الْأَحْيَآءُ وَلَا الْأَمْوٰتُ ۗ إِنَّ اللّٰهَ

ওয়ালাল্ হারূর ২২। ওয়ামা ইয়াছ্‌তাবিল্ আহ্‌ইয়াউ ওয়ালাল্ আমওয়াত্; ইন্নাল্লা-হা

(২২) বরং মোমেন ও কাফেরের পার্থক্য আরও বেশী—যেমন জিন্দা ও মোরদা এবং জিন্দাগণ আর মোরদাগণও সমান নহে; তবে আল্লাহ

---

يُسْمِعُ مَنْ يَّشَآءُ ۚ وَمَآ أَنْتَ بِمُسْمِعٍ مَّنْ فِى الْقُبُورِ ○

ইউছ্‌মিউ মাইঁয়্যাশাউ; ওয়ামা আন্তা বিমুছমিই'ম্ মান্ ফিল ক্বুবুর।

যাহাকে ইচ্ছা শ্রবণ করান, কিন্তু তুমি কবরবাসীকে শ্রবণ করাইতে পার না। তবে তাহাদের না মানার জন্য দুঃখিত হইও না। কারণ

---

٢٣ - إِنْ أَنْتَ إِلَّا نَذِيرٌ ○ ٢٤ - إِنَّآ أَرْسَلْنٰكَ بِالْحَقِّ بَشِيرًا وَّنَذِيرًا ۗ

২৩। ইন আন্তা ইল্লা নাজীর। ২৪। ইন্না আরছাল্‌না-কা বিল্ হাক্ব-ক্বি বাশীরাউ ওয়া নাজীরা;

(২৩) মানানোর জন্য দায়ী নহ, তুমি শুধু ভীতি-প্রদর্শক। (২৪) নিশ্চয়ই আমি তোমাকে সত্যসহ সুসংবাদদাতা ও ভয় প্রদর্শকরূপে প্রেরণ করিয়াছি;

---

وَإِنْ مِّنْ أُمَّةٍ إِلَّا خَلَا فِيهَا نَذِيرٌ ○ ٢٥ - وَإِنْ يُكَذِّبُوكَ فَقَدْ

ওয়া ইম্মিন্ উম্মাতিন্ ইল্লা খালা ফীহা নাজীর। ২৫। ওয়া ইউঁকাজ্জিবূকা ফাক্বাদ্

এমন কোন সম্প্রদায় অতীত হয় নাই, যাহাতে কোন ভয়প্রদর্শক আসেন নাই। (২৫) এবং তাহারা তোমাকে মিথ্যা জ্ঞান করে

---

كَذَّبَ الَّذِينَ مِنْ قَبْلِهِمْ ۚ جَآءَتْهُمْ رُسُلُهُمْ بِالْبَيِّنٰتِ

কাজ্জাবাল্লাজীনা মিন্ কাবলিহিম, জ্বা-আত্‌হুম্ রুছুলুহুম্ বিল্ বা'য়্যিনা-তি

যাহারা ইহাদের পূর্বে ছিল তাহারাও তাহাদের নবীগণকে মিথ্যা জ্ঞান করিয়াছিল—যদিও তাহাদের রাসূলগণ মোজেজা

---

وَبِالزُّبُرِ وَبِالْكِتٰبِ الْمُنِيرِ ○ ٢٦ - ثُمَّ أَخَذْتُ الَّذِينَ

ওয়া বিয্ যুবুরি ওয়াবিল্ কিতা বিল্ মুনীর। ২ । ছুম্মা আখাজতুল্লাজীনা

'ছহীফা' ও প্রোজ্জ্বল কেতাবসমূহ আনয়ন করিয়াছে। (২৬) অতঃপর আমি কাফেরগণকে

৪
৩
৩
রুকু

كَفَرُوْا فَكَيْفَ كَانَ نَكِيْرِ ع ٢٧ - اَلَمْ تَرَ اَنَّ اللّٰهَ اَنْزَلَ

কাফারু ফাকাইফা কা-না নাকীর। ع ২৭। আলাম তারা আন্নাল্লা-হা আন্‌যালা

ধৃত করিলাম তখন দেখ আমার আজাব কিরূপ ভয়াবহ হইল। (২৭) হে মোখাতেব! কাফের ও মোমেনের অন্তরের পার্থক্য শুনিয়া আশ্চর্য হইতেছে? দেখ, মনেরও বৈচিত্র্য আছে যেমন বৈচিত্র্য সর্বদা দেখিতেছ বহির্জগতে; যথা—তুমি কি লক্ষ্য কর নাই যে আল্লাহ

مِنَ السَّمَاءِ مَاءً ج فَاَخْرَجْنَا بِهٖ ثَمَرٰتٍ مُّخْتَلِفًا

মিনাছ্‌ছামা-ই মাআন, ফাআখ্‌রাজ্‌না বিহী ছামারা-তিম্ মুখ্‌তালিফান্

আকাশ হইতে পানি অবতীর্ণ করিয়াছেন পরে উহা দ্বারা আমি বিভিন্ন বর্ণবিশিষ্ট ফলসমূহ

اَلْوَانُهَا ط وَمِنَ الْجِبَالِ جُدَدٌ بِيْضٌ وَّحُمْرٌ مُّخْتَلِفٌ

আল্‌ওয়ানুহা ; ওয়ামিনাল্ জ্বিবালি জুদাদুম্ বিদ্বুঁউ ওয়া হুম্‌রুম্ মুখ্‌তালিফুন্

উদ্‌গত করিয়াছি এবং পর্বতসমূহেরও বিভিন্ন প্রকার রহিয়াছে—কোনটা সাদা,

اَلْوَانُهَا وَغَرَابِيْبُ سُوْدٌ ٢٨ - وَمِنَ النَّاسِ وَالدَّوَآبِّ وَالْاَنْعَامِ

আলওয়া-নুহা ওয়া গ্বারাবীবু ছুদ। ২৮। ওয়া মিনান্না-ছি ওয়াদ্দাওয়াব্বি ওয়াল্ আন্‌আ'মি

কোনটা লাল নানা রঙের এবং কোনটা ঘোর কৃষ্ণবর্ণ? (২৮) এইরূপ মানবগণ, প্রাণীনিচয় এবং পশুসমূহেরও

مُخْتَلِفٌ اَلْوَانُهٗ كَذٰلِكَ ط اِنَّمَا يَخْشَى اللّٰهَ مِنْ عِبَادِهِ

মুখ্‌তালিফুন্ আলওয়ানুহু কাজা-লিকা ; ইন্নামা ইয়াখ্‌ শাল্লা-হা মিন্ ই'বাদিহিল্

রং নানা ধরণের। আল্লাহকে তাঁহার বান্দাগণের মধ্যে কেবল তাঁহার মহিমার নিদর্শনে

الْعُلَمٰٓؤُا ط اِنَّ اللّٰهَ عَزِيْزٌ غَفُوْرٌ ٢٩ - اِنَّ الَّذِيْنَ يَتْلُوْنَ كِتٰبَ اللّٰهِ

উ'লামাউ ; ইন্নাল্লা-হা আযীযুন্ গ্বাফূর। ২৯। ইন্নাল্লাজীনা ইয়াত্‌লুনা কিতা-বাল্লা-হি

জ্ঞানী বান্দারাই ভয় করে। নিশ্চয় আল্লাহ্ পরাক্রমশালী ক্ষমাকারী। (২৯) যাহারা আল্লাহর কেতাব আমল-সহ পাঠ করে,

وَاَقَامُوا الصَّلٰوةَ وَاَنْفَقُوْا مِمَّا رَزَقْنٰهُمْ سِرًّا وَّعَلَانِيَةً

ওয়া আকা-মুছ্ ছালা-তা ওয়া আন্‌ফাক্বু মিম্মা রাযাক্‌না-হুম্ ছির্‌রাঁউ ওয়া আ'লা নিয়্যাতাঁই

এবং নামাযের পাবন্দী করে ও আমি যাহা তাহাদিগকে প্রদান করিয়াছি, তন্মধ্য হইতে গোপনে ও প্রকাশ্যে ব্যয় করে—

يَرْجُونَ تِجَارَةً لَّن تَبُورَ ۝٣٠ لِيُوَفِّيَهُمْ أُجُورَهُمْ وَيَزِيدَهُم

ইয়ারজু্না তিজ্বারাতাল্লান্ তাবুর। ৩০। লিইওয়াফ্ ফিয়াহুম্ উজ্বূরাহুম্ ওয়াইয়াযীদাহুম্

তাহারা এমন বাণিজ্যের আশা পোষণ করে যাহা কখনও মন্দাগ্রস্ত হইবে না। (৩০) আল্লাহ তাহাদের আমলের এত মর্যাদা দিবেন—তাহাদিগকে তাহাদের আমলের পুরা পুরা উজরত দেওয়ার, অধিকন্তু স্বীয় অনুগ্রহ আরও অধিক দেওয়ার জন্য ;

مِّن فَضْلِهِ ۚ إِنَّهُ غَفُورٌ شَكُورٌ ۝٣١ وَالَّذِي أَوْحَيْنَا إِلَيْكَ

মিন্ ফাদ্ব্‌লিহী ; ইন্নাহূ গ্বাফূরুন্ শাকুর। ৩১। ওয়াল্লাজী আউহাইনা ইলাইকা

নিশ্চয় তিনি মহান ক্ষমাকারী গুণজ্ঞ। (৩১) এবং তোমার নিকট আমার সমীপে প্রেরিত

مِنَ الْكِتَابِ هُوَ الْحَقُّ مُصَدِّقًا لِّمَا بَيْنَ يَدَيْهِ ۗ إِنَّ اللَّهَ

মিনাল্ কিতা-বি হুয়াল্ হাক্‌কু মুছাদ্দিকাল্লিমা বাইনা ইয়াদাইহি ; ইন্নাল্লা-হা

এই কিতাব সম্পূর্ণ সঠিক, ও পূর্ববর্তী কেতাবসমূহের সমর্থক ; নিশ্চয় আল্লাহ্

بِعِبَادِهِ لَخَبِيرٌ بَصِيرٌ ۝٣٢ ثُمَّ أَوْرَثْنَا الْكِتَابَ الَّذِينَ اصْطَفَيْنَا

বিই'বাদিহি লাখাবীরুম্ বাছীর। ৩২। ছুম্মা আউরাছ্‌নাল্ কিতা-বাল্লাজীনাছ্‌ত্বাফাইনা

স্বীয় বান্দাদের অবস্থা সম্বন্ধে পূর্ণদ্রষ্টা। (৩২) অতঃপর আমি আমার বান্দাদের মধ্য হইতে

مِنْ عِبَادِنَا ۖ فَمِنْهُمْ ظَالِمٌ لِّنَفْسِهِ وَمِنْهُم مُّقْتَصِدٌ

মিন্ ই'বাদিনা, ফা'মিন্‌হুম্ জা-লিমুল্লিনাফ্‌ছিহ্, ওয়া মিনহুম্ মুক্তাছিদ্,

আমার পছন্দকৃতগণের হাতে এই কিতাবকে পৌঁছাইয়াছি, অবশ্য তন্মধ্যে কেহ কেহ স্বীয় আত্মার প্রতি অত্যাচারী, কেহ কেহ মধ্যপন্থী

وَمِنْهُمْ سَابِقٌ بِالْخَيْرَاتِ بِإِذْنِ اللَّهِ ۚ ذَٰلِكَ هُوَ الْفَضْلُ

ওয়া মিনহুম্ ছা-বিক্ুম্ বিল্‌খাইরা-তি বিইজ্‌নিল্লা-হি জা-লিকা হুয়াল্ ফাদ্বলুল

আর কেহ কেহ আল্লাহর আদেশে সৎকার্যে অপর অপেক্ষা অগ্রবর্তী, ইহা আল্লাহর মহা

الْكَبِيرُ ۝٣٣ جَنَّاتُ عَدْنٍ يَدْخُلُونَهَا يُحَلَّوْنَ فِيهَا مِنْ أَسَاوِرَ

কাবীর। ৩৩। জ্বান্নাতু আ'দনিই ইয়াদ্‌খুলূ নাহা ইউহাল্লাউনা ফীহা মিন্ আছা-বীরা

অনুগ্রহ। (৩৩) পূর্বোক্ত উজরত হইতেছে চিরকাল থাকিবার বেহেশ্‌তের উদ্যানে যাহার মধ্যে তাহারা প্রবেশ করিবে ! এবং তথায় তাহাদিগকে সোনার কাকন ও মুক্তার

مِنْ ذَهَبٍ وَّلُؤْلُؤًا ج وَلِبَاسُهُمْ فِيْهَا حَرِيْرٌ ٥ ٣٣ - وَقَالُوا الْحَمْدُ

মিন্ জাহাবিঁউ ওয়া লু'লুওয়া, ওয়া লিবা-ছুহুম্ ফীহা হারীর। ৩৪। ওয়া ক্বা-লুল হাম্‌দু

ভুষিত করা হইবে, আর সেখানে তাহাদের পোশাক হইবে রেশমী। (৩৪) এবং তাহারা বলিবে সব প্রশংসা

لِلّٰهِ الَّذِيْٓ اَذْهَبَ عَنَّا الْحَزَنَ ط اِنَّ رَبَّنَا لَغَفُوْرٌ شَكُوْرُ لا ٥

লিল্লাহিল্লাজী আজহাবা আ'ন্নাল্ হাজান ; ইন্না রাব্বানা লাগাফুরুন্ শাকুর।

আল্লাহরই, যিনি আমাদের সকল দুঃখ-কষ্ট দূরীভূত করিয়াছেন। নিশ্চয় আমাদের প্রতিপালক ক্ষমাশীল, গুণগ্রাহী।

٣٥ - نِ الَّذِيْٓ اَحَلَّنَا دَارَ الْمُقَامَةِ مِنْ فَضْلِهٖ ج لَا يَمَسُّنَا

৩৫। নিল্লাজি আহাল্লানা দা-রাল্ মুক্বা-মাতি মিন্ ফাদ্বলিহী, লা ইয়ামাছ্‌ছুনা

(৩৫) যিনি স্বীয় অনুগ্রহে আমাদিগকে চিরস্থায়ী ভবনে প্রবেশ করাইয়াছেন—যাহার মধ্যে আমাদিগকে

فِيْهَا نَصَبٌ وَّلَا يَمَسُّنَا فِيْهَا لُغُوْبٌ ٥ ٣٦ - وَالَّذِيْنَ كَفَرُوْا لَهُمْ

ফীহা নাছাবুঁউ ওয়ালা ইয়ামাছ্‌ছুনা ফীহা লুগূব। ৩৬। ওয়াল্লাজীনা কাফারু লাহুম্

না কোন প্রকার ক্লেশ স্পর্শ করিবে, না কোন প্রকার ক্লান্তি। (৩৬) পক্ষান্তরে কাফেরদের জন্য

نَارُ جَهَنَّمَ ج لَا يُقْضٰى عَلَيْهِمْ فَيَمُوْتُوْا وَلَا يُخَفَّفُ

না-রু জ্বাহান্নামা, লা-ইউক্ব্‌দ্বা আ'লাইহিম্ ফাইয়ামূতূ ওয়ালা ইউখাফ্‌ফাফু

রহিয়াছে দোযখের আগুন, তাহাদের প্রতি না মৃত্যু আদেশ হইবে যে, তাহারা মৃত্যু লাভ করিবে, না উহার

عَنْهُمْ مِّنْ عَذَابِهَا ط كَذٰلِكَ نَجْزِيْ كُلَّ كَفُوْرٍ ج ٥ ٣٧ - وَهُمْ

আ'নহুম্ মিন্ আজা-বিহা ; কাজা-লিকা নাজ্‌যী কুল্লা কাফূর। ৩৭। ওয়াহুম্

শাস্তি লাঘব হইবে ; আমি প্রত্যেক কাফেরকে এইরূপ প্রতিফলই প্রদান করিব। (৩৭) এবং তাহারা

يَصْطَرِخُوْنَ فِيْهَا ج رَبَّنَآ اَخْرِجْنَا نَعْمَلْ صَالِحًا غَيْرَ الَّذِيْ كُنَّا

ইয়াছত্বারিখূনা ফীহা, রাব্বানা আখরিজ্‌না না'মাল্ ছা-লিহান্ গাইরাল্লাজী কুন্না

উহাতে চীৎকার করিয়া বলিবে—হে আমাদের প্রতিপালক। আমাদিগকে এখান হইতে বাহির করিয়া লও, আমরা পূর্বকৃত আমলের বিপরীত কাজ করিতে থাকিব।

نَعْمَلُ ط اَوَلَمْ نُعَمِّرْكُمْ مَّا يَتَذَكَّرُ فِيْهِ مَنْ تَذَكَّرَ

না'মালু ; আওয়া লাম্‌ নুআ'ম্মির্‌কুম্‌ মা ইয়াতাজ্বাক্কারু ফীহি মান্‌ তাজাক্কারা
''আমি কি তোমাদিগকে এই পরিমাণ আয়ু প্রদান করি নাই, যাহাতে উপদেশ গ্রহণকারী ভালরূপে উপদেশ গ্রহণ করিতে পারিত ?

وَجَاءَكُمُ النَّذِيْرُ ط فَذُوْقُوْا فَمَا لِلظّٰلِمِيْنَ مِنْ نَّصِيْرٍ ع ع

ওয়া জ্বা-আকুমুন্নাজীর ; ফাজ্‌কু ফামা লিজ্‌ জা-লিমীনা মিন্নাছীর। ع ৪ ৪
অধিকন্তু তোমাদের নিকট ভয় প্রদর্শকও আসিয়াছিল। অতএব তোমরা তাহার কথা না মানার স্বাদ গ্রহণ কর. এমন জালেমদের জন্য কোন সাহায্যকারী নাই। রুকু

٣٨ - اِنَّ اللّٰهَ عٰلِمُ غَيْبِ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط اِنَّهٗ عَلِيْمٌ

৩৮ ইন্নাল্লা-হা আ'লিমু গ্বাইবিছ্‌ ছামা-ওয়া-তি ওয়াল আরদ্ব ; ইন্নাহূ আ'লীমুম্‌
(৩৮) নিশ্চয় আল্লাহ আকাশ ও পৃথিবীর গোপনীয় তথ্য জ্ঞাত আছেন ; এমন কি তিনি

بِذَاتِ الصُّدُوْرِ ٣٩ - هُوَ الَّذِيْ جَعَلَكُمْ خَلٰٓئِفَ فِى الْاَرْضِ ط فَمَنْ

বিজা-তিছ্‌ ছুদূর। ৩৯। হুয়াল্লাজী জ্বাআ'লাকুম্‌ খালা-ইফা ফিল্‌ আর্‌দ্বি ; ফামান্‌
অন্তরের কল্পনাও জ্ঞাত আছেন। (৩৯) তিনিই যিনি তোমাদিগকে পৃথিবীতে প্রতিনিধির আসন দান করিয়াছেন ; অতঃপরও যে ব্যক্তি

كَفَرَ فَعَلَيْهِ كُفْرُهٗ ط وَلَا يَزِيْدُ الْكٰفِرِيْنَ كُفْرُهُمْ

কাফারা ফাআ'লাইহি কুফ্‌রুহু ; ওয়ালা ইয়াযীদুল্‌ কা-ফিরীনা কুফ্‌রুহুম্‌
কুফরী করিবে তাহার কুফরের কু-ফল তাহারই উপর অর্পিত হইবে ; এবং কাফেরগণের জন্য তাহাদের কুফরী

عِنْدَ رَبِّهِمْ اِلَّا مَقْتًا ج وَلَا يَزِيْدُ الْكٰفِرِيْنَ كُفْرُهُمْ اِلَّا

ই'ন্দা রাব্বিহিম্‌ ইল্লা মাক্‌তা, ওয়ালা ইয়াযীদুল্‌ কা-ফিরীনা কুফ্‌রুহুম্‌ ইল্লা
তাহাদের প্রতিপালকের নিকট দুনিয়াতে অসন্তোষ বৃদ্ধির এবং আখেরাতে ক্ষতি

خَسَارًا ٤٠ - قُلْ اَرَءَيْتُمْ شُرَكَآءَكُمُ الَّذِيْنَ تَدْعُوْنَ

খাছা-রা। ৪০। কুল্‌ আরাআইতুম্‌ শুরাকা-আ কুমুল্লাজীনা তাদ্‌উ'না
বাড়িবার হেতুই হইতেছে মাত্র। (৪০) তাহাদিগকে বল—বল দেখি তোমাদের নির্ধারিত শরিকগণের অবস্থা, আল্লাহকে ছাড়িয়া তোমরা যাহাদিগকে

مِنْ دُونِ اللّٰهِ ط أَرُونِي مَاذَا خَلَقُوا مِنَ الْأَرْضِ أَمْ لَهُمْ شِرْكٌ

মিন্ দুনিল্লাহি ; আরূনী মা জা খালাকূ মিনাল্ আরদ্বি আম্ লাহুম্ শিরকুন্

পূজা করিতে ?—আমাকে দেখাও তাহারা পৃথিবীর কোন্ অংশটি সৃজন করিয়াছে, অথবা আকাশ সৃষ্টির মধ্যে তাহাদের

فِي السَّمٰوٰتِ ج أَمْ آتَيْنٰهُمْ كِتٰبًا فَهُمْ عَلٰى بَيِّنَتٍ مِّنْهُ ج

ফীছ্ছামা-ওয়া-তি, আম্ আ-তাইনা-হুম্ কিতাবান্ ফাহুম্ আ'লা বায়্যিনাতিম্ মিন্হু,

কোন্ অংশ আছে, অথবা আমি তাহাদিগকে এমন কোন্ গ্রন্থ দিয়াছি, যাহার কোন্ দলীলের উপর ইহারা কায়েম আছে ?

بَلْ إِنْ يَعِدُ الظّٰلِمُونَ بَعْضُهُمْ بَعْضًا إِلَّا غُرُورًا ۝ ٤١ - إِنَّ اللّٰهَ

বাল্ ই'ইয়াই'দুজ্ জা-লিমূনা বা'দ্বুহুম্ বা'দ্বান্ ইল্লা গুরূরা। ৪১। ইন্নাল্লাহা

বরং এই জালেমগণ একে অপরের নিকট শুধু প্রতারণামূলক অঙ্গীকার করিয়া থাকে যে, কল্পিত খোদাগুলি তাহাদের জন্য কিয়ামতে শাফায়াত করিবে। (৪১) নিশ্চয় আল্লাহ

يُمْسِكُ السَّمٰوٰتِ وَالْأَرْضَ أَنْ تَزُولَا ج وَلَئِنْ زَالَتَا إِنْ

ইউমছিকুছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আরদ্বা আন্ তাযূলা, ওয়ালা ইন্ যা-লাতা ইন্

আসমান-জমীনকে বিচ্যুতি হইতে বারিত রাখিয়াছেন, এবং যদি উহারা বিচ্যুত হয়

أَمْسَكَهُمَا مِنْ أَحَدٍ مِّنْ بَعْدِهِ ط إِنَّهُ كَانَ حَلِيمًا غَفُورًا ۝

আম্ছাকুহুমা মিন্ আহাদিম্ মিম্ বা'দিহ ; ইন্নাহু কা-না হালীমান্ গাফূরা।

তবে তিনি ব্যতীত আর কেহই উহাদিগকে রোধ করিতে পারিবে না ; কিন্তু তিনি সহনশীল ক্ষমাকারী।

٤٢ - وَأَقْسَمُوا بِاللّٰهِ جَهْدَ أَيْمَانِهِمْ لَئِنْ جَاءَهُمْ نَذِيرٌ

৪২। ওয়া আক্ছামূ বিল্লা-হি জ্বাহ্দা আইমা-নিহিম্ লাইন্ জ্বা-আ হুম্ নাজীরুল্

(৪২) এবং মক্কাবাসীরা কঠোরভাবে আল্লাহর কছম করিয়া বলিয়াছিল যে, যদি তাহাদের নিকট কোন ভয়প্রদর্শক আসে,

لَيَكُونُنَّ أَهْدٰى مِنْ إِحْدَى الْأُمَمِ ج فَلَمَّا جَاءَهُمْ نَذِيرٌ

লাইয়াকুনুন্না আহ্দা মিন্ ইহ্দাল্ উমাম, ফালাম্মা জ্বা-আহুম্ নাজীরুম্

তবে তাহারা যে কোন সম্প্রদায় অপেক্ষা অধিকতর হেদায়েত অবলম্বী হইবে, অতঃপর যখন তাহাদের নিকট একজন ভয় প্রদর্শক আসিল,

مَّا زَادَهُمْ إِلَّا نُفُورًا ۝٤٣ اسْتِكْبَارًا فِي الْأَرْضِ وَمَكْرَ السَّيِّئِ ط

মা যা-দাহুম্ ইল্লা নুফূরা। ৪৩। নিছ্‌তিক্‌বা-রান্ ফিল্ আরদ্বি ওয়া মাক্‌রাছ্‌ ছাইয়্যিই;

তখন তাহাদের বৃদ্ধি পাইল শুধু অবজ্ঞা। (৪৩) দেশে নিজেকে বড় জানার কারণে এবং অপকর্মের ষড়যন্ত্রের চাল ;

وَلَا يَحِيقُ الْمَكْرُ السَّيِّئُ إِلَّا بِأَهْلِهِ ط فَهَلْ يَنظُرُونَ

ওয়ালা ইয়াহিকুল মাক্‌রুছ্‌ ছাইয়্যিউ ইল্লা বিআহ্‌লিহি ; ফাহাল ইয়ান্‌জুরূনা

বস্তুতঃ ষড়যন্ত্রের কুফল ষড়যন্ত্রীর উপরই বর্তাইয়া থাকে ; অতঃপর তাহারা কি শুধু

إِلَّا سُنَّتَ الْأَوَّلِينَ ج فَلَن تَجِدَ لِسُنَّتِ اللَّهِ تَبْدِيلًا ج

ইল্লা ছুন্নাতাল্ আউয়্যালীন, ফালান্ তাজ্বিদা লিছুন্নাতিল্লা-হি তাবদীলা ;

আল্লাহর সেই বিধানেরই প্রতীক্ষা করিতেছে, যাহা পূর্ববর্তীদের উপর অনুষ্ঠিত হইয়াছিল ? হে রাসূল ! বস্তুতঃ তুমি কখনও আল্লাহর এই বিধানের না কোন পরিবর্তন পাইবে

وَلَن تَجِدَ لِسُنَّتِ اللَّهِ تَحْوِيلًا ۝٤٤ أَوَلَمْ يَسِيرُوا فِي الْأَرْضِ

ওয়া লান্ তাজ্বিদা লিছুন্নাতিল্লা-হি তাহ্‌বীলা। ৪৪। আওয়া লাম ইয়াছীরূ ফিল্ আর্‌দ্বি,

না অপসারণ। (৪৪) ইহারা কি দেশে চলাফেরা না করিয়া

فَيَنظُرُوا كَيْفَ كَانَ عَاقِبَةُ الَّذِينَ مِن قَبْلِهِمْ وَكَانُوا

ফাইয়ান্‌জুরূ কাইফা কা-না আ ক্বিবাতুল্লাজীনা মিন্ ক্বাব্‌লিহিম্ ওয়া কা-নূ

দেখিতে পায় না যে, ইহাদের পূর্ববর্তী কাফেরদের পরিণাম কিরূপ ভয়াবহ হইয়াছিল অথচ তাহারা

أَشَدَّ مِنْهُمْ قُوَّةً ط وَمَا كَانَ اللَّهُ لِيُعْجِزَهُ مِن شَيْءٍ

আশাদ্দা মিন্‌হুম্ ক্বুউওয়াহ্‌ ; ওয়ামা কা-নাল্লা-হু লিইউ'জ্বিযাহূ মিন্ শাইইন্

ইহাদের অপেক্ষা অধিক শক্তিশালী ছিল কিন্তু আল্লাহ কোন কিছুর নিকটেই পরাজিত নহেন

فِي السَّمَاوَاتِ وَلَا فِي الْأَرْضِ ط إِنَّهُ كَانَ عَلِيمًا قَدِيرًا ۝٤٥ وَلَوْ

ফিছ্‌ছামা-ওয়া-তি ওয়ালা ফিল্ আর্‌দ্ব ; ইন্নাহূ কা-না আ'লীমান্ ক্বাদীরা। ৪৫। ওয়া লাউ

—না আসমানে, না জমীনে ; যেহেতু তিনি সর্বজ্ঞ, সর্বশক্তিমান। (৪৫) এবং যদি

وَلَوْ يُؤَاخِذُ اللّٰهُ النَّاسَ بِمَا كَسَبُوْا مَا تَرَكَ عَلٰى ظَهْرِهَا مِنْ

ইউওয়াখিজুল্লাহুন্নাছা বিমা কাছাবূ মা তারাকা আ'লা জ্বাহ্রিহা মিন্

আল্লাহ-এই কাফের লোকদিগকে তাহাদের কৃতকর্মের জন্য দ্রুত ধরপাকড়ও করিতেন, তবে এতদিন ভূপৃষ্ঠের কোনও প্রাণীকে

دَآبَّةٍ وَّلٰكِنْ يُّؤَخِّرُهُمْ اِلٰٓى اَجَلٍ مُّسَمًّى ج

দা-ব্বাতিঁউ ওয়ালা কিঁই ইউওয়াখখিরুহুম্ ইলা আজ্বালিম্ মুছাম্মা,

অবিধ্বস্ত ছাড়িতেন না, কিন্তু তিনি তাহাদিগকে নির্দিষ্ট সময় পর্যন্ত অবকাশ দিতেছেন,

فَاِذَا جَآءَ اَجَلُهُمْ فَاِنَّ اللّٰهَ كَانَ بِعِبَادِهٖ بَصِيْرًا ع

ফাইজা জ্বা-আ আজ্বালুহুম্ ফাইন্নাল্লাহা কা-না বিই'বা-দিহী বাছীরা। ৫

অতঃপর যখন তাহাদের নির্দিষ্ট সময় আসিয়া উপনীত হইবে—তখন আল্লাহ তাঁহার বান্দাগণকে দেখিয়া লইবেন।

| ছুরা—ইয়া-ছীন<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছ্মিল্লাহির্ রাহ্মানির্ রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | এই ছুরায় ৫ রুকু<br>এবং<br>৮৩ আয়াত। |
|---|---|---|

١ - يٰسٓ ج ٢ - وَالْقُرْاٰنِ الْحَكِيْمِ لا ٣ - اِنَّكَ لَمِنَ الْمُرْسَلِيْنَ لا

ইয়া-ছী-ন। ২। ওয়াল কোরআনিল্ হাকীম। ৩। ইন্নাকা লামিনাল্ মুরছালীন্।

(১) ইয়া—ছী—ন্। (২) জ্ঞানগর্ভ কোরআনের কছম। (৩) হে মোহাম্মদ! নিশ্চয় তুমি প্রেরিত রাসূলগণের অন্যতম।

عَلٰى صِرَاطٍ مُّسْتَقِيْمٍ ط ٥ - تَنْزِيْلَ الْعَزِيْزِ الرَّحِيْمِ لا ٦ - لِتُنْذِرَ قَوْمًا

আ'লা ছিরাত্বিম্ মুছ্তাকীম্। ৫। তান্যীলাল্ আযীযির রাহীম। ৬। লিতুন্জিরা কাউমাম্

(৪) ও সত্যপথের উপর প্রতিষ্ঠিত। (৫) এই কোরআন পরাক্রমশালী করুণাময়ের পক্ষ হইতে এমন সম্প্রদায়কে ভয় প্রদর্শন করার জন্য,

(১) সমগ্র কোরআন শরীফের মধ্যে ছুরায়ে ইয়াছিনে ফজিলত হইল অত্যন্ত বেশী। কোন মুমূর্ষ রুগীর নিকট ছুরায়ে ইয়াছিন পাঠ করিলে উক্তরোগীর জান কবজ আছানের সহিত হয় এবং মুসলমান বান্দা ঈমানের সহিত মৃত্যুবরণ করিতে পারে। ( মানাফেউল কোরআন )

مَّآ أُنذِرَ ءَابَآؤُهُمْ فَهُمْ غَٰفِلُونَ ٧ - لَقَدْ حَقَّ ٱلْقَوْلُ عَلَىٰٓ

মা-উন্‌জিরা আ-বা-উহুম্‌ ফাহুম্‌ গ্বা-ফিলূন। ৭। লাক্বাদ হাক্ব্‌ক্বাল্‌ ক্বাউলু আ'লা
যাহাদের বাপ-দাদাদিগকে ভয় প্রদর্শন করা হয় নাই; ফলে তাহারা উদাসীন রহিয়াছে। (৭) অবশ্য তাহাদের অনেকের উপর

أَكْثَرِهِمْ فَهُمْ لَا يُؤْمِنُونَ ٨ - إِنَّا جَعَلْنَا فِىٓ أَعْنَٰقِهِمْ

আক্‌ছারিহিম্‌ ফাহুম্‌ লা ইউ'মিনূন। ৮। ইন্না জ্বাআ'ল্‌না ফী আ'না-ক্বিহিম্‌
সেই উক্তি স্থিরীকৃত হইয়া গিয়াছে, সুতরাং তাহারা কিছুতেই ঈমান আনিবে না। (৮) আমি তাহাদের গলদেশে

أَغْلَٰلًا فَهِىَ إِلَى ٱلْأَذْقَانِ فَهُم مُّقْمَحُونَ ٩ - وَجَعَلْنَا مِنۢ

আগ্ব্‌লা-লান্‌ ফাহিয়া ইলাল্‌ আজক্বা-নি ফাহুম্‌ মুক্ব্‌মাহূন্‌। ৯। ওয়া জ্বাআ'ল্‌না মিম্‌
শৃঙ্খল স্থাপন করিয়াছি, অতঃপর ঐগুলি তাহাদের চিবুক পর্যন্ত জড়াইয়া রহিয়াছে ফলে তাহারা উর্দ্ধ-মস্তক হইয়া আছে যাহাতে তাহারা পথ দেখিতে পায় না। (৯) এবং যেন আমি

بَيْنِ أَيْدِيهِمْ سَدًّا وَمِنْ خَلْفِهِمْ سَدًّا فَأَغْشَيْنَٰهُمْ فَهُمْ لَا

বাইনি আইদীহিম্‌ ছাদ্দাঁউ ওয়া মিন্‌ খাল্‌ফিহিম্‌ ছাদ্দান্‌ ফাআগ্ব্‌শাইনা-হুম্‌ ফাহুম্‌ লা
তাহাদের সম্মুখে ও পশ্চাতে এক একটি প্রাচীর স্থাপন করিয়া তাহাদিগকে বেষ্টিত করিয়া দিয়াছি, কাজেই তাহারা

يُبْصِرُونَ ١٠ - وَسَوَآءٌ عَلَيْهِمْ ءَأَنذَرْتَهُمْ أَمْ لَمْ تُنذِرْهُمْ

ইউবছিরূন। ১০। ওয়া ছাওয়াউন্‌ আ'লাইহিম্‌ আআন্‌জারতাহুম্‌ আম্‌ লাম্‌ তুনজিরহুম্‌
দেখিতে পায় না। (১০) এবং তুমি তাহাদিগকে শাস্তির ভয় প্রদর্শন কর বা না কর, তাহাদের পক্ষে সমান—

لَا يُؤْمِنُونَ ١١ - إِنَّمَا تُنذِرُ مَنِ ٱتَّبَعَ ٱلذِّكْرَ وَخَشِىَ ٱلرَّحْمَٰنَ

লা ইউ'মিনূন। ১১। ইন্নামা তুনজিরু মানিত্তাবাআ জ্‌ জিক্‌রা ওয়া খাশিয়ার রাহমা-নু
তাহারা ঈমান আনিবে না। (১১) তুমি শুধু তাহাকেই ফলপ্রদ ভয় প্রদর্শন করিতে পার, যে উপদেশ পালন করে এবং না দেখিয়া

بِٱلْغَيْبِ ج فَبَشِّرْهُ بِمَغْفِرَةٍ وَأَجْرٍ كَرِيمٍ ١٢ - إِنَّا نَحْنُ

বিল্‌ গ্বাইবি ফাবাশ্‌শিরুহু বিমাগ্বফিরাতিঁউ ওয়া আজ্বারিন্‌ কারীম। ১২। ইন্না নাহ্‌নু
খোদাকে ভয় করে; এবং তাহাকে ক্ষমা ও উত্তম বদলার সুসংবাদ প্রদান কর। (১২) নিশ্চয় আমি

نُحْيِ الْمَوْتَىٰ وَنَكْتُبُ مَا قَدَّمُوا وَآثَارَهُمْ ۚ وَكُلَّ شَيْءٍ

নুহ্‌ইল্ মাউতা ওয়া নাকতুবু মা-ক্বাদ্দামূ ওয়া আ-ছা-রাহুম্ ; ওয়া কুল্লা শাইইন্

মৃতগণকে জীবিত করিব এবং আমি তাহাদের পূর্বে-প্রেরিত আমল ও তাহাদের নিদর্শনসমূহ লিপিবদ্ধ করিয়া থাকি ; অধিকন্তু আমি প্রত্যেক বিষয়

أَحْصَيْنَاهُ فِي إِمَامٍ مُبِينٍ ع ١٣ - وَاضْرِبْ لَهُمْ مَثَلًا أَصْحَابَ

আহ্‌ছাইনা হু ফী ইমা মীম্ মুবীন। ع ১৩। ওয়া আদ্‌রিব্ লাহুম্ মাছালান্ আছ্‌হা-বাল্

প্রকাশ্য কিতাবে সন্নিবিষ্ট করিয়া রাখিয়াছি। (১৩) এবং তুমি ইহাদের নিকট একটি নগরের অধিবাসীদের ঘটনা

ع ১ | ১ রুকু ওয়াক্‌ফে লাজিম

الْقَرْيَةِ ۘ إِذْ جَاءَهَا الْمُرْسَلُونَ ج ١٤ - إِذْ أَرْسَلْنَا إِلَيْهِمُ

ক্বারইয়াহ্। ইজ জ্বা-আহাল্ মুরছালুন। ১৪। ইজ্ আরছাল্‌না ইলাইহিমুছ্

বর্ণনা কর। যখন তথায় কয়েকজন রাসূল আসিয়াছিল। (১৪ যখন আমি উহাদের নিকট

اثْنَيْنِ فَكَذَّبُوهُمَا فَعَزَّزْنَا بِثَالِثٍ فَقَالُوا إِنَّا

নাইনি ফাকাজ্জাবূ হুমা ফাআ'য্‌যায্‌না বিছা-লিছিন্ ফাকা লু ইন্না

দুইজনকে প্রেরণ করিলাম তখন উহারা তাহাদিগকে মিথ্যা জ্ঞান করিল, অতঃপর আমি তৃতীয় ব্যক্তির দ্বারা তাহাদিগকে শক্তিশালী করিলাম, তারপর তাহারা বলিল—নিশ্চয় আমরা

إِلَيْكُمْ مُرْسَلُونَ ١٥ - قَالُوا مَا أَنْتُمْ إِلَّا بَشَرٌ مِثْلُنَا وَمَا

ইলাইকুম্ মুরছালূন। ১৫। ক্বা-লু মা-আন্তুম্ ইল্লা বাশারুম্ মিছ্‌লুনা ওয়ামা

তোমাদের নিকট প্রেরিত হইয়াছি। (১৫)উহারা বলিল তোমরা আমাদেরই মত মানুষ তোমাদের মধ্যে রাসূল হওয়ার মত কোন বৈশিষ্ট্য নাই

أَنْزَلَ الرَّحْمَٰنُ مِنْ شَيْءٍ إِنْ أَنْتُمْ إِلَّا تَكْذِبُونَ ١٦ - قَالُوا رَبُّنَا

আন্‌যালার রাহমা-নু মিন্ শাইইন্ ইন আন্তুম্ ইল্লা তাক্‌জিবূন। ১৬। ক্বালু রাব্বুনা

অধিকন্তু রহমান কিছুই অবতীর্ণ করেন নাই, তোমরা শুধু মিথ্যাই বলিতেছ। (১৬) তাহারা বলিল— আমাদের প্রতিপালক

يَعْلَمُ إِنَّا إِلَيْكُمْ لَمُرْسَلُونَ ١٧ - وَمَا عَلَيْنَا إِلَّا الْبَلٰغُ

ইয়া'লামু ইন্না ইলাইকুম্ লামুরছালূন। ১৭। ওয়ামা আ'লাইনা ইল্লা'ল্ বালা-গু ল্
জ্ঞাত আছেন—নিশ্চয় আমরা তোমাদের নিকট প্রেরিত হইয়াছি। এবং তোমরা না মানিলে তোমাদেরই ক্ষতি—আমাদের কিছু যায় আসে না। (১৭) কারণ আমাদের উপর শুধু সুস্পষ্টভাবে পয়গাম পৌছাইয়া দেওয়ার

الْمُبِينُ ١٨ - قَالُوا إِنَّا تَطَيَّرْنَا بِكُمْ ج لَئِن لَّمْ تَنتَهُوا لَنَرْجُمَنَّكُمْ

মুবীন। ১৮। ক্বা-লূ ইন্না তাত্বাইয়্যারনা বিকুম্, লাইল্লাম্ তান্‌তাহু লানার জু মান্নাকুম্
ভার রহিয়াছে। (১৮) ইহারা বলিল—নিশ্চয় আমরা তোমাদিগকে অশুভ মনে করি ; যদি তোমরা বিরত না হও, তবে অবশ্য আমরা তোমাদিগকে প্রস্তরাঘাতে নিহত করিব

وَلَيَمَسَّنَّكُم مِّنَّا عَذَابٌ أَلِيمٌ ١٩ - قَالُوا طَائِرُكُم مَّعَكُمْ ط

ওয়ালা ইয়ামাছ্‌ছান্নাকুম্ মিন্না আ'জা-বুন্ আলীম। ১৯। ক্বা-লু ত্বা-ইরুকুম্ মাআ'কুম্ ;
এবং আমাদের তরফ হইতে তোমাদের প্রতি যন্ত্রণাদায়ক শাস্তি পৌছিবে। (১৯) তাহারা বলিল তোমাদের অমঙ্গল হইতেছে তোমাদের কুকর্ম।

أَئِن ذُكِّرْتُم ط بَلْ أَنتُمْ قَوْمٌ مُّسْرِفُونَ ٢٠ - وَجَاءَ مِنْ

আইন্ জুক্কিরতুম্ ; বাল আন্তুম্ ক্বাউমুম্ মুছরিফূন। ২০। ওয়া জ্বা-আ মিন্
তোমরা কি উপদেশ প্রদত্ত হওয়াকে অশুভ-এর কারণ মনে করিতেছ ? তা নয় বরং তোমরা সীমালঙ্ঘনকারী সম্প্রদায়। (২০) এবং এ খবর শুনিয়া শহরের প্রান্তদেশ

أَقْصَا الْمَدِينَةِ رَجُلٌ يَسْعَىٰ قَالَ يَا قَوْمِ اتَّبِعُوا

আক্বছাল্ মাদীনাতি রাজু লুঁই ইয়াছ্‌আ, ক্বা-লা ইয়া ক্বাউমিত্তাবিউ'ল্
হইতে এক মুসলিম ব্যক্তি দৌড়িয়া আসিয়া বলিতে লাগিল—হে আমার সম্প্রদায় ! তোমরা এই

الْمُرْسَلِينَ ٢١ - اتَّبِعُوا مَن لَّا يَسْأَلُكُمْ أَجْرًا وَهُم مُّهْتَدُونَ

মুরছালীনা। ২১। ইত্তাবিউ' মা-ল্লা ইয়াছ্‌আলুকুম্ আজ্‌রাঁউ ওয়াহুম্ মুহ্‌তাদুন।
রাসূলগণের অনুসরণ কর। (২১) অনুসরণ কর এমন লোকদের যাঁহারা তোমাদের নিকট প্রতিদান চাহেন না এবং তাহারা সুপথের উপরেও অবস্থিত।

٢٢ - وَمَا لِيَ لَآ اَعْبُدُ الَّذِىْ فَطَرَنِىْ وَاِلَيْهِ تُرْجَعُوْنَ ० ٢٣ - ءَاَتَّخِذُ

২২। ওয়ামা-লিয়া লা আ'বুদুল্লাজী ফাত্বারানী ওয়া ইলাইহি তুরজাউ'ন ? ২৩। আ আত্তাখিজু
(২২) এবং কেন আমি তাঁহার উপাসনা করিব না যিনি আমাকে সৃজন করিয়াছেন এবং বস্তুত তোমরা তাঁহার দিকে ফিরিয়া যাইবে। (২৩) আমি কি তাঁহাকে

مِنْ دُوْنِهٖٓ اٰلِهَةً اِنْ يُّرِدْنِ الرَّحْمٰنُ بِضُرٍّ لَّا تُغْنِ

মিন্ দূনিহী আ-লিহাতান্ ই'ন্ ইউরিদ্নির্ রাহ্মানু বিদ্বুরিল্ লা তুগ্‌নি
ব্যতীত এরূপ উপাস্যগণকে গ্রহণ করিব যদি রহমান আমার অনিষ্ট করিতে ইচ্ছা করেন তবে তাহাদের

عَنِّىْ شَفَاعَتُهُمْ شَيْـًٔا وَّلَا يُنْقِذُوْنِ ج ٢٤ - اِنِّىْٓ اِذًا لَّفِىْ

আ'ন্নী শাফা-আ'তুহুম্ শাইআঁউ ওয়ালা ইউন্‌ক্বিজুন। ২৪। ইন্নী ইজাল্ লাফী
সুপারিশে আমার কোনই সুফল দর্শিবে না এবং তাহারা আমাকে উদ্ধার করিতে পারিবে না। (২৪) নিশ্চয় আমি তখন

ضَلٰلٍ مُّبِيْنٍ ० ٢٥ - اِنِّىْٓ اٰمَنْتُ بِرَبِّكُمْ فَاسْمَعُوْنِ ج ٢٦ - قِيْلَ ادْخُلِ

দ্বালা-লীম্ মুবীন। ২৫। ইন্নী আমান্তু বিরাব্বিকুম্ ফাছ্‌মাউ'ন। ২৬। ক্বীলাদ্‌খুলিল্
প্রকাশ্য ভ্রান্তিতে পতিত হইব। (২৫) নিশ্চয় আমি তোমাদের প্রতিপালকের প্রতি বিশ্বাস স্থাপন করিয়াছি। অতএব তোমরা আমার উপদেশ শ্রবণ কর। (২৬) বলা হইল—তুমি বেহেশ্‌তে

الْجَنَّةَ ط قَالَ يٰلَيْتَ قَوْمِىْ يَعْلَمُوْنَ لا ٢٧ - بِمَا غَفَرَ لِىْ رَبِّىْ وَجَعَلَنِىْ

জান্নাহ্ ; ক্বা-লা ইয়া লাইতা ক্বাউমী ইয়া'লামূন। ২৭। বিমা গ্বাফারা লী রাব্বী ওয়া জ্বাআ'লানী
প্রবেশ কর। সে বলিল—হায়! যদি আমার সম্প্রদায় অবগত হইত। (২৭) আমার প্রতিপালক আমাকে কি জন্য ক্ষমা করিয়াছেন এবং কেন আমাকে

مِنَ الْمُكْرَمِيْنَ ० ٢٨ - وَمَآ اَنْزَلْنَا عَلٰى قَوْمِهٖ مِنْۢ بَعْدِهٖ مِنْ

মিনাল্ মুক্‌রামীন্। ২৮। ওয়ামা আন্‌যাল্‌না আ'লা ক্বাউমিহী মিম্ বা'দিহী মিন্
সম্মানিতদের অন্তর্ভুক্ত করিয়াছেন। (২৮) এবং ইহার পর আমি তাহার সম্প্রদায়ের প্রতি আকাশ হইতে কোন

جُنْدٍ مِّنَ السَّمَاءِ وَمَا كُنَّا مُنْزِلِيْنَ ○ ٢٩ - اِنْ كَانَتْ اِلَّا صَيْحَةً

জুন্দিম্ মিনাছ্ ছামা-ই ওয়ামা কুন্না মুন্যিলীন। ২৯। ইন্ কা-নাত্ ইল্লা ছাইহাতাঁউ
সৈন্য প্রেরণ করি নাই—প্রেরণকারীও ছিলাম না। (২৯) ইহা শুধু এক ভীষণ

وَّاحِدَةً فَاِذَا هُمْ خٰمِدُوْنَ ○ ٣٠ - يٰحَسْرَةً عَلَى الْعِبَادِ ج مَا

ওয়া হিদাতান্ ফাইজা হুম্ খা-মিদুন। ৩০। ইয়া-হাছ্‌রাতান্ আ'লাল ই'বাদ, মা
শব্দ ছিল, অতঃপর তাহারা নির্বাপিত হইয়া রহিল। (৩০) বান্দাগণের প্রতি আক্ষেপ!

يَاْتِيْهِمْ مِّنْ رَّسُوْلٍ اِلَّا كَانُوْا بِهٖ يَسْتَهْزِءُوْنَ ○ ٣١ - اَلَمْ يَرَوْا كَمْ

ইয়া'তীহিম্ মির রাছূলিন্ ইল্লা কানু বিহী ইয়াছ্‌তাহযিয়ূন। ৩১। আলাম্ ইয়ারাউ কাম্
তাহাদের নিকট কোন রাসূল আসিলেই তাহারা তাঁহাকে বিদ্রূপ করিত। (৩১) তাহারা কি লক্ষ্য করে নাই

اَهْلَكْنَا قَبْلَهُمْ مِّنَ الْقُرُوْنِ اَنَّهُمْ اِلَيْهِمْ لَا يَرْجِعُوْنَ ط ٣٢ - وَاِنْ

আহ্‌লাক্‌না ক্বাব্‌লাহুম্ মিনাল ক্বুরূনি আন্নাহুম্ ইলাইহিম্ লা ইয়ারজ্বিউ'ন। ৩২। ওয়া ইন্
আমি তাহাদের পূর্ববর্তী কত সম্প্রদায়কে বিনষ্ট করিয়াছি ? নিশ্চয় তাহারা ইহাদের দিকে ফিরিয়া আসিতেছে না। (৩২) এবং

كُلٌّ لَّمَّا جَمِيْعٌ لَّدَيْنَا مُحْضَرُوْنَ ع ٣٣ - وَاٰيَةٌ لَّهُمُ

কুল্লুল্ লাম্মা জ্বামীউ'ল লাদাইনা মুহ্‌দ্বারূন্। ৩৩। ৫ ওয়া আ-ইয়া-তুল্ লাহুমুল্
তাহারা সকলেই আমার সমীপে উপস্থাপিত হইবে। (৩৩) এবং তাহাদের জন্য নিদর্শন—

ع ২ — ২ রুকু

الْاَرْضُ الْمَيْتَةُ صلے ج اَحْيَيْنٰهَا وَاَخْرَجْنَا مِنْهَا حَبًّا فَمِنْهُ

আর্‌দ্বুল্ মাইতাতু, আহ্‌ইয়াইনা-হা ওয়া আখ্‌রাজ্‌না মিন্‌হা হাব্বান্ ফামিন্‌হু
মৃতভূমি, আমি উহাকে জীবিত করিয়াছি ও উহা হইতে শস্য উৎপন্ন করিয়াছি ; অতঃপর

(৩০) এই আয়াত অত্যন্ত গুরুত্বপূর্ণ ও দুঃখের ইঙ্গিত বহন করিতেছে। কেননা এই আয়াতে আল্লাহ তায়ালা স্বীয় নাফরমানগণের আমল আখলাক দেখিয়া বড়ই আফসোস করিতেছেন। আল্লাহর এই আফসোস নিরর্থক নহে। এই হাছরতের দ্বারা বান্দার উপর আজাব লাজেম হইয়া পড়ে। বান্দাগণ এই আজাব হইতে রক্ষা পাওয়ার কোন পথই পাইবে না। এই আজাব বড়ই কঠোর এবং বড়ই বেদনাদায়ক হইবে। মনিব নিরুৎসাহ হইয়া যে শাস্তির ব্যবস্থা করেন তাহা কঠোরই হয়। (তাফ্‌হীম)

يَأْكُلُونَ ۝٣٤ - وَجَعَلْنَا فِيهَا جَنّٰتٍ مِّنْ نَّخِيلٍ وَّاَعْنَابٍ

ইয়া'কুলূন। ৩৪। ওয়া জ্বাআ'ল্না ফীহা জ্বান্নাতিম্ মিন্ নাখীলিঁউ ওয়া আ'না-বিঁউ

তাহারা উহা হইতে ভক্ষণ করে। (৩৪) এবং তথায় আমি খর্জ্জুর ও দ্রাক্ষার উদ্যানসমূহ রচনা করিয়াছি

وَّفَجَّرْنَا فِيهَا مِنَ الْعُيُونِ ۝٣٥ - لِيَأْكُلُوا مِنْ ثَمَرِهٖ لا وَمَا

ওয়া ফাজ্জ্বার্না ফীহা মিনাল্ উ'ইউন। ৩৫। লিইয়া'কুলূ মিন্ ছামারিহী ওয়ামা

এবং তন্মধ্যে পানির স্রোত প্রবাহিত করিয়াছি। (৩৫) যাহাতে উহার ফল ভক্ষণ করিতে পারে; এবং

عَمِلَتْهُ اَيْدِيهِمْ ط اَفَلَا يَشْكُرُونَ ۝٣٦ - سُبْحٰنَ الَّذِيْ خَلَقَ

আ'মিলাত্হু আইদীহিম্; আফালা-ইয়াশকুরূন। ৩৬। ছুব্হা-নাল্লাজী খালাকাল্

তাহাদের হস্তসমূহ উহা সৃষ্টি করে নাই; তথাপি তাহারা কি কৃতজ্ঞ হইবে না? (৩৬) তাঁহারই পবিত্রতা বিঘোষিত হউক যিনি

الْاَزْوَاجَ كُلَّهَا مِمَّا تُنْبِتُ الْاَرْضُ وَمِنْ اَنْفُسِهِمْ وَمِمَّا

আয্ওয়া-জ্বা কুল্লাহা মিম্মা তুম্বিতুল্ আরদ্বু ওয়া মিন্ আন্ফুছিহিম্ ওয়া মিম্মা

প্রত্যেক বস্তুকে যুগলরূপে সৃষ্টি করিয়াছেন—যাহা মৃত্তিকা উৎপন্ন করে এবং যাহা তাহাদের মধ্য হইতে এবং যাহা

لَا يَعْلَمُونَ ۝٣٧ - وَاٰيَةٌ لَّهُمُ الَّيْلُ ج صلے نَسْلَخُ مِنْهُ النَّهَارَ

লা ইয়া'লামূন। ৩৭। ওয়া আ-ইয়াতুল্ লাহুমুল্লাইল, নাছ্লাখু মিন্ হুন্নাহা-রা

তাহারা অবগত নহে। (৩৭) রাত্রি তাহাদের বুঝিবার জন্য অন্যতম নিদর্শন; আমি উহা হইতে দিবসকে টানিয়া আনি

فَاِذَا هُمْ مُّظْلِمُونَ ۝٣٨ لا - وَالشَّمْسُ تَجْرِيْ لِمُسْتَقَرٍّ لَّهَا ط ذٰلِكَ

ফাইজা-হুম্ মুজলিমূন্। ৩৮। ওয়াশ-শামছু তাজ্রী লিমুছ্তাকার্রিল্ লাহা; জা-লিকা

অতঃপর তাহারা অন্ধকারাচ্ছন্ন হয়। (৩৮) এবং সূর্য্য তাহার অবস্থিতি স্থানের জন্য চলিতেছে; ইহা

تَقْدِيْرُ الْعَزِيْزِ الْعَلِيْمِ ط ۝٣٩ - وَالْقَمَرَ قَدَّرْنٰهُ مَنَازِلَ حَتّٰى

তাক্দীরুল্ আ'যীযিল্ আ'লীম্। ৩৯। ওয়াল্ কামারা কাদ্দার্না-হু মানা-যিলা হাত্তা

মহাপরাক্রমশালী জ্ঞানীর নিরূপিত। (৩৯) এবং আমি চন্দ্রের জন্য বিরাম স্থানসমূহ নিরূপিত করিয়াছি; এমনকি,

عَادَ كَالْعُرْجُوْنِ الْقَدِيْمِ ۝٤٠ - لَا الشَّمْسُ يَنْۢبَغِيْ لَهَا اَنْ تُدْرِكَ

আ'-দা কাল্ উর্জ্বুনিল্ ক্বাদীম্। ৪০। লাশ্শাম ছু ইয়াম্বাগী লাহা আন্ তুদ্রিকাল্

সে জীর্ণ খর্জ্জুর শাখার ন্যায় পরিণত হয়। (৪০) চন্দ্রকে প্রাপ্ত হওয়া সূর্য্যের জন্য সমীচীন

الْقَمَرَ وَلَا الَّيْلُ سَابِقُ النَّهَارِ ط وَكُلٌّ فِيْ فَلَكٍ يَّسْبَحُوْنَ ۝

ক্বামার়া ওয়া লাল্ লাইলু ছা-বিকুন্নাহা-র্ ; ওয়া কুল্লুন্ ফী ফালাকিঁই ইয়াছ্বাহুন্।

নহে এবং রাত্রিও দিবার অগ্রগামী নহে এবং প্রত্যেকটি কক্ষ পথে সন্তরণ করিতেছে।

٤١ - وَاٰيَةٌ لَّهُمْ اَنَّا حَمَلْنَا ذُرِّيَّتَهُمْ فِي الْفُلْكِ الْمَشْحُوْنِ ۝ لا

৪১। ওয়া আইয়াতুল্ লাহুম্ আন্না-হামাল্না জুর়্রিইয়্যাতাহুম্ ফিল্ ফুল্কিল্ মাশহূন্।

(৪১) এবং তাহাদের জন্য ইহাও এক নিদর্শন যে আমি তাহাদের বংশধরকে পরিপূর্ণ জাহাজে আরোহণ করাইয়াছিলাম।

٤٢ - وَخَلَقْنَا لَهُمْ مِّنْ مِّثْلِهٖ مَا يَرْكَبُوْنَ ۝ ٤٣ - وَاِنْ نَّشَاْ نُغْرِقْهُمْ

৪২। ওয়া খালাক্না-লাহুম্ মিম্ মিছ্লিহি-মা ইয়ারকাবূন। ৪৩। ওয়া ইন্ নাশা' নুগ্রিক্হুম্

(৪২) এবং তাহাদের জন্য এইরূপে অন্য বস্তু সৃষ্টি করিয়াছি, যাহাতে তাহারা আরোহণ করে। (৪৩) এবং আমি যদি ইচ্ছা করি তবে তাহাদিগকে নিমজ্জিত করিতে পারি ;

فَلَا صَرِيْخَ لَهُمْ وَلَا هُمْ يُنْقَذُوْنَ ۝ لا ٤٤ - اِلَّا رَحْمَةً مِّنَّا وَمَتَاعًا

ফালা ছারীখা লাহুম্ ওয়ালা-হুম্ ইউন্ক্বিজুন। ৪৪। ইল্লা-রাহ্মাতাম্ মিন্না ওয়া মাতা-আ'ন্

অতঃপর তাহাদের কোন সাহায্যকারী নাই এবং তাহারা উদ্ধার পাইতে পারে না। (৪৪) কিন্তু আমার অনুগ্রহে এবং এক নির্দিষ্ট

اِلٰى حِيْنٍ ۝ ٤٥ - وَاِذَا قِيْلَ لَهُمُ اتَّقُوْا مَا بَيْنَ اَيْدِيْكُمْ وَمَا خَلْفَكُمْ

ইলা-হীন্। ৪৫। ওয়া ইজা ক্বীলালাহুমু ত্তাকু মা বাইনা আইদীকুম্ ওয়ামা খাল্ফাকুম্

সময় পর্যন্ত সুখ ভোগ করা। (৪৫) এবং যখন তাহাদিগকে বলা হইল—তোমাদের সম্মুখ ও পশ্চাতে যাহা আছে তাহাকে ভয় কর,

لَعَلَّكُمْ تُرْحَمُوْنَ ۝ ٤٦ - وَمَا تَاْتِيْهِمْ مِّنْ اٰيَةٍ مِّنْ اٰيٰتِ

লাআ'ল্লাকুম্ তুর্হামূন্। ৪৬। ওয়ামা তা'তীহিম্ মিন্ আ-ইয়াতিম্ মিন্ আ-ইয়া-তি

সম্ভবতঃ তোমরা অনুগৃহীত হইবে। (৪৬) এবং তাহাদেরর প্রতিপালকের নিদর্শনসমূহ হইতে এমন কোন নিদর্শন তাহাদের নিকট আসে নাই

(৪৪) এই দুনিয়াতে আল্লাহর রহমত ও নেয়ামত ভোগ করিবার জন্য মানুষের এক নির্দিষ্ট সময় সীমা রহিয়াছে। দুনিয়ার জিন্দেগানীতে উক্ত সময় সীমা লঙ্ঘন করা কিছুতেই সম্ভব নহে। তবে যাহারা দুনিয়ার জিন্দেগানীতে নেক আমলের দ্বারা পাথেয় সঞ্চয় করিতে সক্ষম হয়, তাহারা পরকালেও উক্ত নেয়ামতের আস্বাদ গ্রহণ করিতে সক্ষম হইবে। (মানাফিউল কোরআন)

رَبِّهِمْ إِلَّا كَانُوا عَنْهَا مُعْرِضِيْنَ ٥ ৪৭ - وَإِذَا قِيْلَ لَهُمْ أَنْفِقُوا مِمَّا

রাব্বিহিম্ ইল্লা কানূ আ'ন্হা মু'রিদ্বীন্ । ৪৭ । ওয়া ইজা ক্বীলা লাহুম্ আনফিক্বূ মিম্মা

যাহা হইতে তাহারা বিমুখ হয় নাই। (৪৭) আর যখন তাহাদিগকে বলা হয়—আল্লাহ তোমাদিগকে যাহা উপজীবিকা দান করিয়াছেন

رَزَقَكُمُ اللّٰهُ لا قَالَ الَّذِيْنَ كَفَرُوا لِلَّذِيْنَ اٰمَنُوا أَنُطْعِمُ

রাজ্বাক্বাকুমুল্লাহু ক্বালাল্লাজীনা কাফারূ লিল্লাজীনা আ-মানূ আনুত্বই'মু

তোমরা তাহা হইতে আল্লাহর পথে দান কর, তখন কাফেরগণ ধর্মবিশ্বাসীদিগকে বলে - আমরা কি তাহাকে খাদ্য দান করিব

مَنْ لَّوْ يَشَاءُ اللّٰهُ أَطْعَمَهُ ق صلے إِنْ أَنْتُمْ إِلَّا فِيْ ضَلٰلٍ مُّبِيْنٍ ٥

মাল্ লাউ ইয়াশা—উল্লাহু আত্বআ'মাহূ ইন্ আন্তুম্ ইল্লা-ফী দ্বালালিম্ মুবীন।

আল্লাহ্ ইচ্ছা করিলে যাহাকে খাদ্য দান করিতে পারেন ? নিশ্চয়ই তোমরা প্রকাশ্য ভ্রান্ত পথে আছ।

৪৮ - وَيَقُوْلُوْنَ مَتٰى هٰذَا الْوَعْدُ إِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ٥ ৪৯ - مَا يَنْظُرُوْنَ إِلَّا

৪৮। ওয়া ইয়াক্বূলুনা মাতা হা-জাল্ ওয়া'দু ইন্ কুন্তুম্ ছা-দিক্বীন্ । ৪৯। মা ইয়ানজুরূনা ইল্লা

(৪৮) এবং তাহারা বলে—তোমরা যদি সত্যবাদী হও বল—কবে এই কিয়ামতের অঙ্গীকার পূর্ণ হইবে ? (৪৯) তাহারা কেবল

صَيْحَةً وَّاحِدَةً تَأْخُذُهُمْ وَهُمْ يَخِصِّمُوْنَ ٥ ৫০ - فَلَا يَسْتَطِيْعُوْنَ

ছাইহাতাঁউ ওয়া-হিদাতান্ তা' খুজুহুম ওয়াহুম্ ইয়াখিছ্ছিমুন্ ৫০। ফালা-ইয়াছ্তাত্বীউনা

একটি মাত্র ভীষণ শব্দের প্রতীক্ষা করিতেছে যাহা তাহাদিগকে আক্রমণ করিবে অথচ তাহারা পরস্পর বিবাদ করিতেছে। (৫০) অতঃপর তাহারা অছিয়তও করিতে

ع ৩ تَوْصِيَةً وَّلَا إِلٰى أَهْلِهِمْ يَرْجِعُوْنَ ع ৫১ - وَنُفِخَ فِي الصُّوْرِ

৩ তাওছিয়াতাঁউ ওয়ালা ইলা আহ্লিহিম্ ইয়ার্জ্বিউ'ন। ع ৫১। ওয়া নুফিখা ফিছ্ছুরি

রুকু সক্ষম হইবে না এবং স্বীয় পরিজনবর্গের দিকে ফিরিয়া যাইতে পারিবে না। (৫১) এবং পুনরায় যখন দ্বিতীয়বার তূর্যধ্বনি হইবে,

فَإِذَا هُمْ مِّنَ الْأَجْدَاثِ إِلٰى رَبِّهِمْ يَنْسِلُوْنَ ٥ ৫২ - قَالُوْا يٰوَيْلَنَا

ফাইজা-হুম্ মিনাল্ আজ্‌দাছি ইলা রাব্বিহিম্ ইয়ান্ছিলুন। ৫২। কা-লূ ইয়া ওয়াইলানা

তখন তাহারা সকলেই কবর হইতে তাহাদের প্রতিপালকের দিকে ধাবিত হইবে। (৫২) তাহারা বলিবে—পরিতাপ !

ওয়াক্ফে লাজিম

مَنْ بَعَثَنَا مِنْ مَّرْقَدِنَا ۜ هٰذَا مَا وَعَدَ الرَّحْمٰنُ وَصَدَقَ

মাম্ বাআছানা মিম্ মার্কাদিনা— হা-জা মা ওয়াআ-দার্ রাহ্মানু ওয়া ছাদাকাল্

কে আমাদিগকে আমাদের শয়নাগার হইতে জাগ্রত করিয়া উঠাইল ? ইহাই করুণাময় অঙ্গীকার করিয়াছিলেন এবং রাসূলগণ

الْمُرْسَلُوْنَ ٥ ٥٣ - اِنْ كَانَتْ اِلَّا صَيْحَةً وَّاحِدَةً فَاِذَا هُمْ جَمِيْعٌ

মুরছালুন্ । ৫৩। ইন্ কা-নাত ইল্লা ছাইহাতাঁউ ওয়া-হিদাতান্ ফাইজা-হুম্ জ্বামীউল্

সত্য বলিতেন। (৫৩) উহা কেবলমাত্র এক ভীষণ শব্দ হইবে ; অতঃপর তাহাদের সকলকে আমার সমীপে

لَّدَيْنَا مُحْضَرُوْنَ ٥ ٥٤ - فَالْيَوْمَ لَا تُظْلَمُ نَفْسٌ شَيْئًا وَّلَا

লাদাইনা মুহ্দ্বারূন্ । ৫৪। ফাল্ ইয়াওমা লা-তুজ্লামু নাফছুন্ শাইআঁউ ওয়ালা

উপস্থাপিত করা হইবে। (৫৪) যে দিন কোন আত্মার প্রতি কিছুই অত্যাচার করা হইবে না,

تُجْزَوْنَ اِلَّا مَا كُنْتُمْ تَعْمَلُوْنَ ٥ ٥٥ - اِنَّ اَصْحٰبَ الْجَنَّةِ الْيَوْمَ

তুজ্যাউনা ইল্লা মা কুন্তুম্ তা'মালুন্ । ৫৫। ইন্না আছ্হা-বাল্ জান্নাতিল্ ইয়াউমা

এবং তোমরা শুধু যাহা করিয়াছিলে তাহারই প্রতিফল দেওয়া হইবে। (৫৫) নিশ্চয় বেহেশতবাসীগণ সে দিন

فِيْ شُغُلٍ فٰكِهُوْنَ ج ٥٦ - هُمْ وَاَزْوَاجُهُمْ فِيْ ظِلٰلٍ عَلَى الْاَرَآئِكِ

ফী শুগ্‌লিন্ ফা-কিহূন। ৫৬। হুম্ ওয়া আয্ওয়াজুহুম্ ফী জিলা-লিন্ আ'লাল্ আরা-ইকি

সুখদায়ক কার্যে আনন্দিত হইবে। (৫৬) তাহারা ও তাহাদের স্ত্রীগণ ছায়াতলে উন্নত পালঙ্কসমূহে

مُتَّكِـُٔوْنَ ٥ ٥٧ - لَهُمْ فِيْهَا فَاكِهَةٌ وَّلَهُمْ مَّا يَدَّعُوْنَ ج صلے ٥٨ - سَلٰمٌ قف

মুত্তাকিউন। ৫৭। লাহুম্ ফীহা ফা-কিহাতুঁউ ওয়ালাহুম্ মা-ইয়াদ্দাউ'ন। ৫৮। ছালা-মুন্

অর্দ্ধশায়িত অবস্থায় উপবিষ্ট থাকিবে। (৫৭) তথায় তাহাদের জন্য ফলসমূহ এবং তাহারা যাহা চাহিবে তাহাই তাহাদের জন্য থাকিবে। (৫৮) শান্তি সম্ভাষণ ;

قَوْلًا مِّنْ رَّبٍّ رَّحِيْمٍ ٥ ٥٩ - وَامْتَازُوا الْيَوْمَ اَيُّهَا الْمُجْرِمُوْنَ ٥

কাউলাম্ মির্‌রাব্বির্ রাহীম। ৫৯। ওয়াম্ তা-যুল ইয়াউমা আইয়্যুহাল মুজ্‌রিমূ-ন।

করুণাময় প্রতিপালকের তরফ হইতে। (৫৯) এবং হে অপরাধিগণ! অদ্য তোমরা পৃথক হইয়া যাও।

٦٠- أَلَمْ أَعْهَدْ إِلَيْكُمْ يَٰبَنِىٓ ءَادَمَ أَن لَّا تَعْبُدُوا ٱلشَّيْطَٰنَ ج

৬০। আলাম্ আ'হাদ্ ইলাইকুম্ ইয়া-বানী আ-দামা আল্লা তা'বুদুশ্ শাইত্বান,

(৬০) হে আদম সন্তানগণ ! আমি কি তোমাদিগকে আদেশ প্রদান করি নাই যে, তোমরা উপাসনা করিও না শয়তানের ?

---

إِنَّهُۥ لَكُمْ عَدُوٌّ مُّبِينٌ ط ٦١- وَأَنِ ٱعْبُدُونِى ط هَٰذَا صِرَٰطٌ مُّسْتَقِيمٌ ٥

ইন্নাহূ লাকুম্ আ'দুউবুম্ মুবীন। ৬১। ওয়া আনি'বুদূনী ; হা-জ্বা-ছিরা-ত্বুম্ মুছ্‌ত্বাকীম্।

নিশ্চয় সে তোমাদের প্রকাশ্য দুশমন। (৬১) এবং তোমরা আমারই এবাদত কর ; ইহাই সরল পথ।

---

٦٢- وَلَقَدْ أَضَلَّ مِنكُمْ جِبِلًّا كَثِيرًا ط أَفَلَمْ تَكُونُوا تَعْقِلُونَ ٥

৬২। ওয়া লাক্বাদ্ আদ্বাল্লা মিন্‌কুম্ জিবিল্লান্ কাছীরা ; আফালাম্ তাকূনূ তা'ক্বিলূন্।

(৬২) এবং নিশ্চয় সে তোমাদের মধ্য হইতে বহু লোককে পথভ্রষ্ট করিয়াছে ; তোমরা কি বুঝিবে না ?

---

٦٣- هَٰذِهِۦ جَهَنَّمُ ٱلَّتِى كُنتُمْ تُوعَدُونَ ٥ ٦٤- ٱصْلَوْهَا ٱلْيَوْمَ بِمَا كُنتُمْ

৬৩। হা-জিহী জ্বাহান্নামুল্লাতী কুন্তুম্-তু-আ'দূন। ৬৪। ইছ্‌লাউহাল্ ইয়াউমা বিমা কুন্‌তুম্

(৬৩) ইহা সেই দোজখ, যাহার প্রতিশ্রুতি তোমাদিগকে প্রদত্ত হইয়াছিল। (৬৪) অদ্য হইতে প্রবেশ কর যেহেতু তোমরা

---

تَكْفُرُونَ ٥ ٦٥- ٱلْيَوْمَ نَخْتِمُ عَلَىٰٓ أَفْوَٰهِهِمْ وَتُكَلِّمُنَآ

তাক্‌ফুরূন। ৬৫। আল্ ইয়াউমা নাখ্‌তিমু আ'লা আফ্‌ওয়া হিহিম্ ওয়া তুকাল্লিমুনা

অবিশ্বাস করিয়াছিলে। (৬৫) এই দিন আমি তাহাদের মুখসমূহের উপর মোহরাঙ্কিত করিয়া দিব এবং তাহারা যাহা

---

أَيْدِيهِمْ وَتَشْهَدُ أَرْجُلُهُم بِمَا كَانُوا يَكْسِبُونَ ٥ ٦٦- وَلَوْ نَشَآءُ

আইদীহিম্ ওয়া তাশ্‌হাদু আর্‌জুলুহুম্ বিমা কানূ ইয়াক্‌ছিবূন্। ৬৬। ওয়া লাউ না-শা-উ

করিয়াছিল, তাহাদের হস্তসমূহ তাহা আমাকে বলিয়া দিবে এবং তাহাদের চরণগুলিও সাক্ষ্য দিবে। (৬৬) এবং যদি আমি ইচ্ছা করি

لَطَمَسْنَا عَلَىٰ أَعْيُنِهِمْ فَاسْتَبَقُوا الصِّرَاطَ فَأَنَّىٰ يُبْصِرُونَ ٥

লাত্বামাছনা আ'লা আ'ইউনিহিম্ ফাছ্তাবাকুছ্ ছিরা-ত্বা ফাআন্না-ইউব্ছিরূন্।

তবে তাহাদের দৃষ্টিহীন করিতে পারি ; অতঃপর তাহারা পথের দিকে যাইতে চেষ্টা করিবে সুতরাং তাহারা কিরূপে দেখিতে পাইবে ?

---

٦٧ - وَلَوْ نَشَاءُ لَمَسَخْنَاهُمْ عَلَىٰ مَكَانَتِهِمْ فَمَا اسْتَطَاعُوا مُضِيًّا

৬৭। ওয়া লাউ নাশা উ লামাছাখ্না-হুম্ আ'লা মাকা-না-তিহিম্ ফামাছ্ তাত্বা-উ মুদ্বিইয়্যাউ

(৬৭) এবং যদি আমি ইচ্ছা করি অবশ্য তাহাদিগকে স্ব স্ব আবাসে রূপান্তরিত করিতে পারি অতঃপর তাহারা সম্মুখে অগ্রসর হইতে পারিবে না বা

ع
৪
—
৪
রুকু

---

وَلَا يَرْجِعُونَ ع ٦٨ - وَمَنْ نُعَمِّرْهُ نُنَكِّسْهُ فِي الْخَلْقِ ط أَفَلَا

ওয়া লা ইয়ার্জিউ'ন। ع ৬৮। ওয়া মান্ নুআ'ম্মিরহু নুনাক্কিছহু ফিল্ খাল্ক্ ; আফালা

পশ্চাতে ফিরিতে পারিবে না। (৬৮) এবং আমি যাহাকে দীর্ঘায়ু দান করি তাহাকে সৃষ্টির মধ্যে অবনত করি অতঃপর কেন

---

يَعْقِلُونَ ٥ ٦٩ - وَمَا عَلَّمْنَاهُ الشِّعْرَ وَمَا يَنْبَغِي لَهُ ط إِنْ هُوَ إِلَّا

ইয়া'কিলুন্ ? ৬৯। ওয়ামা আ'ল্লাম্না হুশ্ শি'রা ওয়ামা ইয়াম্বাগীলাহ্ ; ইন্ হুওয়া ইল্লা

তাহারা বুঝিতেছে না ? (৬৯) এবং আমি তাহাকে কবিতা শিক্ষা দেই নাই এবং ইহা তাহার উপযুক্তও নয় ; ইহা শুধু

---

(৬৯) পবিত্র কোরআনের ভাষা ছন্দোবদ্ধ ও কবিতার মত শেষ অক্ষর মিল বিশিষ্ট মধুময় ও ব্যঞ্জনাময়। ইহা লক্ষ্য করিয়া কতিপয় ইহুদী পণ্ডিত ও মক্কার কাফের সম্প্রদায় বলিতে লাগিল যে, এই কোরআন শুধুমাত্র কবিতা সমষ্টি এবং নবী মোহাম্মাদুর রাসূলুল্লাহ (সঃ) হইলেন একজন কবি। তাহাদের এই কথার প্রতিবাদে আল্লাহ তায়ালা এই আয়াত নাজিল করেন এবং সঙ্গে সঙ্গে ঘোষণা করিয়া দেন যে, কাব্য চর্চা করা মহানবী (সাঃ) এর কর্তব্য নহে। বিশেষতঃ এই কোরআন শরীফ কাব্যও নহে। বরং উহা জ্বলন্ত হেদায়েত ও নসিহত পূর্ণ কোরআন। ইহাকে গদ্য বা পদ্যের ভাষার সঙ্গে তুলনা করা সঙ্গত হইবে না। প্রকৃতপক্ষে গদ্য এবং পদ্য মানুষের ব্যবহারিক সিদ্ধবাক্য মাত্র। ইহার সঙ্গে পবিত্র কোরআনের তুলনা করিলে ঈমান নষ্ট হইয়া যাইবে।

( লুবাব, ছুরুরে মানছুর )

ذِكْرٌ وَّقُرْاٰنٌ مُّبِيْنٌ لا ٧٠ - لِّيُنْذِرَ مَنْ كَانَ حَيًّا

জিক্‌রুঁউ ওয়া কুরআ-নুম্ মুবীন । ৭০ । লিউইন্‌জিরা মান্ কা-না হাইয়্যাঁউ

উপদেশ ও স্পষ্ট কোরআন ? (৭০) যাহাতে তিনি জীবিত ধর্ম-বিশ্বাসীকে ভয় প্রদর্শন করেন

---

وَّيَحِقَّ الْقَوْلُ عَلَى الْكٰفِرِيْنَ ٥ ٧١ - اَوَلَمْ يَرَوْا اَنَّا خَلَقْنَا

ওয়া ইয়াহিক্ক্বাল্ ক্বাউলু আ'লাল্ কা-ফিরীন । ৭১ । আওয়া লাম্ ইয়ারাউ আন্না খালাক্‌না

এবং ধর্মদ্রোহীদের বিরুদ্ধে যাহাতে আল্লাহর বাণী সত্য প্রমাণিত হয়। (৭১) তাহারা কি লক্ষ্য করে নাই যে, সেই সমস্ত

---

لَهُمْ مِّمَّا عَمِلَتْ اَيْدِيْنَآ اَنْعَامًا فَهُمْ لَهَا مٰلِكُوْنَ ٥

লাহুম্ মিম্মা আ'মিলাৎ আইদীনা আন্‌আ'মান্ ফাহুম্ লাহা মা-লিকূন্।

চতুষ্পদ জন্তু যাহা আমার নিজ হস্তে তাহাদের জন্য সৃষ্টি করিয়াছি ; অতঃপর তাহারা উহাদের অধিকারী হইয়াছে ?

---

٧٢ - وَذَلَّلْنٰهَا لَهُمْ فَمِنْهَا رَكُوْبُهُمْ وَمِنْهَا يَاْكُلُوْنَ ٥ ٧٣ - وَلَهُمْ

৭২ । ওয়া জাল্লাল্‌না-হা লাহুম্ ফামিন্‌হা রাকূবুহুম্ ওয়া মিন্‌হা ইয়া'কুলূন্ । ৭৩ । ওয়া লাহুম্

(৭২) এবং আমি উহাদিগকে তাহাদের আয়ত্তাধীন করিয়া দিয়াছি, অতঃপর তাহারা উহাদের কতকগুলির উপর আরোহণ করে ও কতকগুলি ভক্ষণ করে। (৭৩) এবং উহাতে তাহাদের জন্য

---

فِيْهَا مَنَافِعُ وَمَشَارِبُ ط اَفَلَا يَشْكُرُوْنَ ٥ ٧٤ - وَاتَّخَذُوْا مِنْ دُوْنِ اللّٰهِ

ফীহা- মানা-ফিউ' ওয়া মাশা-রিব ; আফালা-ইয়াশ্‌কুরূন । ৭৪ । ওয়াত্তাখাজূ মিন্ দুনিল্লা-হি

উপকারীতা ও পানীয় আছে ; কেন তাহারা কৃতজ্ঞতা প্রকাশ করিতেছে না ? (৭৪) এবং তাহারা আল্লাহকে ছাড়িয়া

---

اٰلِهَةً لَّعَلَّهُمْ يُنْصَرُوْنَ ط ٧٥ - لَا يَسْتَطِيْعُوْنَ نَصْرَهُمْ لا وَهُمْ لَهُمْ

আ-লিহাতাল্ লাআ'ল্লাহুম্ ইউন্‌ছারূন । ৭৫ । লা-ইয়াছ্‌তাত্বীউ'না নাছ্‌রাহুম্ ওয়াহুম্ লাহুম্

সাহায্য পাইবার আশায় উপাস্য সকল গ্রহণ করিয়াছে। (৭৫) তাহারা ইহাদের কোন সাহায্য করিতে পারিবে না বরং তাহারা

---

(৭১) মানুষের উপকার ও ব্যবহারের জন্য উপযোগী করিয়া অনেক চতুষ্পদ জন্তু আল্লাহ তৈরী করিয়াছেন। ইহাদের মধ্যে কতিপয় হইল গৃহপালিত এবং কতিপয় হইল বন্য। তবে বন্য জন্তুরাও মানুষের পোষ মানিতে দেখা যায়। ইহা মানুষের প্রতি আল্লাহর এক অশেষ রহমত। মানুষের উচিৎ এই নেয়ামতের শোকর আদায় করা। ( মাদারেক )

জুনদুম্ মুহ্দ্বারূন ০ ৭৬ - ফালা ইয়াহ্যুন্‌কা ক্বাওলুহুম্ ۘ ইন্না না'লামু মা

জুন্হুম্ মুহ্দ্বারূন্ । ৭৬। ফালা ইয়াহ্যুন্‌কা ক্বাউলুহুম্। ইন্না না লামু মা

ইহাদের সৈন্য হিসাবে উপস্থাপিত হইবে। (৭৬) অতএব হে রাসূল! তাহাদের বাক্য যেন তোমাকে ব্যথিত না করে। নিশ্চয় আমি জ্ঞাত আছি যাহা

ইউছিররূনা ওয়ামা ইউ'লিনূন্ । ৭৭। আওয়ালাম্ ইয়ারাল্ এন্‌ছা-নু আন্না খালাক্‌না-হু

তাহারা গোপন করিতেছে ও যাহা তাহারা প্রকাশ করিতেছে। (৭৭) মনুষ্য কি লক্ষ্য করে নাই যে, নিশ্চয় আমি তাহাকে

মিন্ নুৎফাতিন্ ফাইজা হুওয়া খাছীমুম্ মুবীন । ৭৮। ওয়া দ্বারাবা লানা মাছালাঁউ

শুক্রকীট হইতে সৃষ্টি করিয়াছি? অতপর সে হঠাৎ স্পষ্ট শত্রুরূপে তর্ক করিতে লাগিল। (৭৮) এবং সে আমার জন্য দৃষ্টান্ত বর্ণনা করিল

ওয়া নাছিয়া খাল্‌ক্বাহূ ; ক্বা-লা মাঁই ইউহ্‌ইল্ ই'জা-মা ওয়া হিয়া রামীম্ । ৭৯ । ক্বুল্

এবং স্বীয় সৃষ্টি-রহস্য ভুলিয়া গেল। সে বলিল—কে গলিত অস্থিগুলিকে জীবিত করিবে? (৭৯) তুমি বল—

ইউহ্য়ীহাল্ লাজী আন্‌শাআহা আওয়ালা মাররাহ্ ; ওয়া হুওয়া বিকুল্লি খাল্‌কিন্

যিনি প্রথমবার তাহাকে স্বজন করিয়াছেন তিনিই উহাকে জীবিত করিবেন। তিনি সমুহ সৃষ্টি বিষয়ে

আ'লীম । ৮০ । নিল্লাজী জ্বাআ'লা লাকুম্ মিনাশ্ শাজ্বারিল্ আখ্‌দ্বারি না-রান্ ফাইজা

জ্ঞানী। (৮০) যিনি তোমাদের জন্য সবুজ বৃক্ষ হইতে অগ্নি উৎপাদন করিয়াছেন ; অতঃপর

আন্তুম্ মিন্‌হু তুক্বিদুন। ৮১ । আওয়া লাইছাল্লাজী খালাক্বাছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আরদ্বা

তোমরা তাহা হইতে অগ্নি প্রজ্জলিত কর। (৮১) যিনি আকাশ ও পৃথিবীকে স্বজন করিয়াছেন তিনি কি কিয়ামত

(৮১) যে আল্লাহ এত বড় সুবিশাল আকাশ পাতাল সৃষ্টি করিতে পারেন, তিনি কি সামান্য ক্ষুদ্রাতিক্ষুদ্র মানুষ সৃষ্টি করিতে পারিবেন না? হ্যাঁ, অবশ্যই তিনি তাহা করিতে পারিবেন, কিন্তু অবিশ্বাসী মানুষ তাহা মানিতে চায় না। ( মানাকিউল কোরআন )

بِقٰدِرٍ عَلٰٓى اَنْ يَّخْلُقَ مِثْلَهُمْ ط بَلٰى ق وَهُوَ الْخَلّٰقُ الْعَلِيْمُ ۝

বিক্বা-দিরিন্ আ'লা আঁই ইয়াখ্‌লুকা মিছ্‌লাহুম্ ? বালা ; ওয়া হুওয়াল্ খাল্লাকুল আ'লীম্।

অনুরূপ সৃষ্টি করিতে সক্ষম নহে ? হাঁ, তিনি সর্বশ্রেষ্ঠ স্রষ্টা ও সর্বজ্ঞ।

৮২ - اِنَّمَآ اَمْرُهٗٓ اِذَآ اَرَادَ شَيْئًا اَنْ يَّقُوْلَ لَهٗ كُنْ فَيَكُوْنُ ۝

৮২। ইন্নামা আম্‌রুহূ ইজা আরাদা শাইআন্ আঁই ইয়াকুলা লাহূ কুন্ ফাইয়াকুন।

(৮২) এতদ্ব্যতীত নহে যে, তাঁহার আদেশ—যখন তিনি কিছু ইচ্ছা করেন, তাহার জন্য বলেন—'হও' অতঃপর হইয়া যায়।

৮৩- فَسُبْحٰنَ الَّذِيْ بِيَدِهٖ مَلَكُوْتُ كُلِّ شَيْءٍ وَّاِلَيْهِ تُرْجَعُوْنَ ع

৮৩। ফাছুবহা-নাল্লাজী বিইয়াদিহী মালাকূতু কুল্লি শাইয়িঁউ ওয়া ইলাইহি তুর্‌জাউ'ন।

(৮৩) অতঃপর তাঁহারই পবিত্রতা যাঁহার হস্তে সমূহ বস্তুর কর্তৃত্ব এবং তাঁহারই দিকে তোমাদিগকে যাইতে হইবে।

ع ৫ — ৫ রুকু

| | | |
|---|---|---|
| ছূরা—আচ্ছাফ্‌ফাৎ<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্‌রাহ্‌মা-নির্‌রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ১৮২ আয়াত<br>এবং<br>৫ রুকু। |

١ - وَالصّٰٓفّٰتِ صَفًّا لا ٢ - فَالزّٰجِرٰتِ زَجْرًا لا ٣ - فَالتّٰلِيٰتِ ذِكْرًا لا

১। ওয়াছ্‌ছা-ফ্‌ফা-তি ছাফ্‌ফা। ২। ফায্‌যা-জ্বিরাতি যাজ্বরা। ৩। ফাত্তা-লিয়া-তি জিক্‌রা।

(১) সারিবদ্ধ দণ্ডায়মানের। (২) অতঃপর প্রতিহতকারীদের। (৩) তারপর জেকের পাঠকারীদের শপথ।

(৮৩) আল্লাহর ফেরেশ্‌তাগণ আল্লাহর নির্দেশ শোনার জন্য সারিবদ্ধভাবে দাঁড়ায়। অতঃপর শয়তানদিগকে তাড়াইয়া দেয় যাহারা আকাশের নিকটবর্তী হইতে চেষ্টা করে। সুতরাং যখন শয়তানের দল বিতাড়িত হইয়া যায়, তখন ফেরেশ্‌তাগণ পরস্পর আল্লাহর নির্দেশ সম্বন্ধে আলোচনা ও পরামর্শ করে এবং উহা পালন করিবার জন্য কাজে লাগিয়া যায়। ( মোজেহুল কোরান

٤ - إِنَّ إِلَٰهَكُمْ لَوَاحِدٌ ط ٥ - رَبُّ السَّمَٰوَٰتِ وَالْأَرْضِ وَمَا بَيْنَهُمَا

৪। ইন্না ইলা-হাকুম্ লাওয়াহিদ। ৫। রাব্বুছ্ ছামা-ওয়া-তি ওয়াল আরদ্বি ওয়ামা-বাইনাহুমা

(৪) নিশ্চয় তোমাদের সকলেরই উপাস্য একমাত্র আল্লাহ্। (৫) আকাশ, পৃথিবী ও তন্মধ্যস্থ সব কিছুরই প্রতিপালক

---

وَرَبُّ الْمَشَارِقِ ط ٦ - إِنَّا زَيَّنَّا السَّمَاءَ الدُّنْيَا بِزِينَةٍ

ওয়া রাব্বুল্ মাশা-রিক। ৬। ইন্না যাইয়্যান্নাছ্ ছামা-আদ্‌দুন্‌ইয়া বিযীইনাতিনিল্

এবং সূর্য্যের উদয়স্থানেরও প্রতিপালক। (৬) আমি নিকটবর্তী আকাশকে তারকামণ্ডলী দ্বারা যথোপযুক্ত সুশোভিত

---

الْكَوَاكِبِ لا ٧ - وَحِفْظًا مِّن كُلِّ شَيْطَانٍ مَّارِدٍ ج ٨ - لَا يَسَّمَّعُونَ إِلَى

কাওয়া-কিব। ৭। ওয়া হিফজাম্‌মিন্ কুল্লি শাইত্বা-নিম্ মা-রিদ্। ৮। লা-ইয়াছ্‌ছাম্মা'উনা ইলাল্

করিয়াছি। (৭) এবং তাহারা উহাকে প্রত্যেক বিদ্রোহী শয়তান হইতে সুরক্ষিত করিয়া রাখিয়াছে। (৮) তাহারা উর্দ্ধজগতের দিকে

---

الْمَلَإِ الْأَعْلَىٰ وَيُقْذَفُونَ مِن كُلِّ جَانِبٍ ق صلے ٩ - دُحُورًا وَلَهُمْ عَذَابٌ

মালাইল্ আ'লা ওয়া ইউক্‌জাফূনা মিন্ কুল্লি জ্বা-নিব। ৯। দুহূরাউঁ ওয়ালাহুম্ আজ্বাবুঁ

কর্ণস্থাপন করিতে পারে না ; এবং তাহাদিগকে চতুর্দিক হইতে বিতাড়িত করা হয়। (৯) অগ্নিস্ফুলিঙ্গ নিক্ষেপ করা হইয়া থাকে এবং তাহাদের জন্য চিরস্থায়ী

---

(৭) ইব্‌নে জ্বারীর হজরত ইব্‌নে আব্বাস (রাঃ) হইতে বর্ণনা করিয়াছেন যে, প্রথমে শয়তানের দল আকাশে বসিবার জায়গা তৈয়ার করিয়া রাখিয়াছিল এবং সেখানে বসিয়া ফেরেশ্‌তাগণের আলোচনার মাধ্যমে অহীর নির্দেশ সম্পর্কে কিছু কথা সংগ্রহ করিয়া পৃথিবীতে আসিয়া উহার সহিত সত্য মিথ্যা অনেক কিছু বানাইয়া বলিত। অতঃপর মহানবী (সঃ)-এর আবির্ভাবের পর তাহাদের সেই ঘাঁটি বন্ধ হইয়া যায়। এখন কোন শয়তান আকাশে উঠিতে চাহিলে তাহাকে জ্বলন্ত অঙ্গার জ্বালাইয়া পুড়াইয়া ছারখার করিয়া দেয়। ইহাও মহানবী (সঃ)-এর এক বড় মোজেজাহ। কেননা কোরআন ও হাদীসের অহীর সঙ্গে শয়তানের কোন কারসাজীই টিকে না। (ইব্‌নে কাছির, কবীর)

وَاصِبٌ ۙ ١٠ - اِلَّا مَنْ خَطِفَ الْخَطْفَةَ فَاَتْبَعَهٗ شِهَابٌ ثَاقِبٌ ۝

ওয়া-ছিব্ । ১০ । ইল্লা মান্ খাত্বিফাল্ খাত্ব্ফাতা ফাআৎবাআ'হূ শিহা-বুন্ ছা-ক্বিব্ !

শান্তি রহিয়াছে। (১০) কিন্তু যে কথা শ্রবণ করিয়া পলায়ন করে জ্বলন্ত উল্কা তাহার পশ্চাদ্ধাবন করে।

١١ - فَاسْتَفْتِهِمْ اَهُمْ اَشَدُّ خَلْقًا اَمْ مَّنْ خَلَقْنَا ط اِنَّا خَلَقْنٰهُمْ

১১। ফাছ্তাফ্তিহিম্ আহুম্ আশাদ্দু খাল্কান্ আম্মান্ খালাক্না ; ইন্না খালাক্না-হুম্

(১১) অতঃপর হে রাসূল ? তুমি তাহাদিগকে জিজ্ঞাসা কর যে, তাহাদিগকে সৃষ্টি করা কি অধিকতর কষ্টসাধ্য অথবা আমি যাহা সৃষ্টি করিয়াছি ? নিশ্চয় আমি তাহাদিগকে

مِّنْ طِيْنٍ لَّازِبٍ ۝ ١٢ - بَلْ عَجِبْتَ وَيَسْخَرُوْنَ ص ١٣ - وَاِذَا ذُكِّرُوْا لَا

মিন্ ত্বীনিল্ লা-যিব্ । ১২ । বাল্ আ'জিব্তা ওয়া ইয়াছ্খারূন । ১৩ । ওয়া ইজ. জুক্কিরূ লা

আটাযুক্ত কর্দম হইতে সৃষ্টি করিয়াছি। (১২) তুমি আশ্চর্য বোধ করিতেছ এবং তাহারা বিদ্রূপ করিতেছে। (১৩) এবং যখন তাহাদিগকে উপদেশ প্রদান করা হয়

يَذْكُرُوْنَ ص ١٤ - وَاِذَا رَاَوْا اٰيَةً يَّسْتَسْخِرُوْنَ ص ١٥ - وَقَالُوْۤا اِنْ هٰذَآ

ইয়াজ্কুরূন। ১৪। ওয়া ইজা রাআউ আ-ইয়াতাঁই ইয়াছ্তাছ্খিরূন। ১৫। ওয়া ক্বা-লূ ইন্ হা-জা

তাহারা উপদেশ গ্রহণ করে না। (১৪) এবং যখন তাহারা কোন নিদর্শন দেখে উপহাস করে। (১৫) আরও বলে ইহা শুধু

(১৩) এই আয়াতের দ্বারা অনেক ছুফিয়ায়ে কেরাম প্রমাণ করিয়াছেন যে, আল্লাহর জিকির করা ফরজ। এই জিকির যে করিবে না তাহার কবীরা গুনাহ হইবে। তবে স্মরণ রাখা দরকার যে, আল্লাহর জিকির অনেক প্রকারে হয় ; যথা (১) নামাজ আদায়ের মাধ্যমে (২) কোরআন ও হাদীস তেলাওয়াতের মাধ্যমে (৩) আল্লাহর নিয়ামতের শুকরিয়া আদায়ের মাধ্যমে (৪ তছবীহ্ তাহ্লীলের মাধ্যমে (৫) মোরাকাবা ও মোশাহাদার মাধ্যমে ৬) হালাল রুজী কামাই করা ও দ্বীনী-এলেম শিক্ষা করার মাধ্যমে (৭) এবং বান্দার উপর অর্পিত হুকুম আদায়ের মাধ্যমে ইত্যাদি। ( মানাফেউল কোরআন )

إِلَّا سِحْرٌ مُّبِينٌ ج صلے ١٦ - ءَإِذَا مِتْنَا وَكُنَّا تُرَابًا وَّعِظَامًا

ইল্লা ছিহ্রুম্ মুবীন্ । ১৬। আ ইজা মিৎনা ওয়া কুন্না তুরা-বাঁউ ওয়া ই জামান্
স্পষ্ট যাদু। (১৬) যখন আমরা মরিয়া যাইব এবং মৃত্তিকা ও অস্থিতে পরিণত হইয়া যাইব

ءَإِنَّا لَمَبْعُوثُونَ لا ١٧ - أَوَ آبَاؤُنَا الْأَوَّلُونَ ط ١٨ - قُلْ نَعَمْ وَأَنتُمْ

আ ইন্না লামাব্উ'ছূন, । ১৭। আউ আ-বা-উনাল্ আউওয়্যালুন্ । ১৮। কুল্ নাআ'ম্ ওয়া আন্তুম্
তখন কি আমাদিগকে পুনরুত্থিত করা হইবে? (১৭ আরও আমাদের পূর্ববর্তী পিতৃ-পিতামহদিগকেও?
(১৮) তুমি বল—হাঁ, তোমরা তখন

دَاخِرُونَ ج ١٩ - فَإِنَّمَا هِيَ زَجْرَةٌ وَاحِدَةٌ فَإِذَا هُمْ يَنظُرُونَ ۝

দা-খিরূন । ১৯। ফাইন্নামা হিয়া যাজ্‌রাতুউ ওয়াহিদাতুন্ ফাইজা-হুম্ ইয়ান্জুরূন।
অসহায় হইবে। (১৯) অতঃপর এতদ্ব্যতীত নহে যে, উহা একটি মাত্র তুর্য্যনাদ, অতঃপর তাহারা জীবিত হইয়া প্রতীক্ষা করিতে থাকিবে।

٢٠ - وَقَالُوا يَا وَيْلَنَا هَٰذَا يَوْمُ الدِّينِ ۝ ٢١ - هَٰذَا يَوْمُ الْفَصْلِ الَّذِي

২০। ওয়াকা-লূ ইয়া ওয়াইলানা হা-জা ইয়াউমুদ্দীন । ২১। হা-জা ইয়াউমুল্ ফাছ্‌লিল্লাজী
(২০) এবং তাহারা বলিবে - হায়! দুর্ভাগ্য আমাদের! ইহা তো প্রতিফল পাওয়ার দিবস। (২১) ইহা সেই মীমাংসার দিন যাহার

كُنتُم بِهِ تُكَذِّبُونَ ع ٢٢ - احْشُرُوا الَّذِينَ ظَلَمُوا وَأَزْوَاجَهُمْ وَمَا ع ১ — ১

কুন্তুম্ বিহী তুকাজ্জিবূন । ع ২২। উহ্শুরুল্লাজীনা জালামূ ওয়া আয্‌ওয়াজাহুম্ ওয়ামা
প্রতি তোমরা মিথ্যারোপ করিতে। (২২ তোমরা অত্যাচারিগণকে একত্রিত কর এবং তাহাদের সঙ্গিগণকেও রুকু

كَانُوا يَعْبُدُونَ لا ٢٣ - مِن دُونِ اللَّهِ فَاهْدُوهُمْ إِلَىٰ صِرَاطِ الْجَحِيمِ ۝ ٢٤ - وَقِفُوهُمْ

কা-নূ ইয়া'বুদূন । ২৩। মিন্ দূনিল্লা-হি ফাহ্‌দুহুম্ ইলা ছিরা-তিল্ জ্বাহীম্ । ২৪। ওয়াক্বিফূহুম
আল্লাহকে ছাড়িয়া তাহারা যাহাদের উপাসনা করিত। ২৩ অতঃপর তাহাদিগকে দোজখের পথে চালিত কর। (২৪) এবং তোমরা তাহাদিখকে থামাও

(১৯) কাল হাশরের মাঠে হজরত ইস্রাফিল (আঃ) শিঙ্গায় ফুৎকার দেওয়ার সঙ্গে প্রত্যেক মানুষ যে যেখানেই বা যে অবস্থায়ই মৃত্যু বরণ করিয়া থাকুক না কেন সে ধানের বীজের মত নিজ নিজ কবর হইতে উত্থিত হইবে। এবং হিসাব নিকাশের প্রতীক্ষা করিতে থাকিবে। ( রুহুল বয়ান )

إِنَّهُم مَّسْئُولُونَ ٢٤ مَا لَكُمْ لَا تَنَاصَرُونَ ٢٥ بَلْ هُمُ الْيَوْمَ مُسْتَسْلِمُونَ ٢٦

ইন্নাহুম্ মাছ্‌উলূন । ২৫ । মা লাকুম্ লা তানা-ছারূন্ । ২৬ । বাল্‌হুমুল্ ইয়াউমা মুছ্‌তাছ্‌লিমূন্ ।

নিশ্চয় তাহারা জিজ্ঞাসিত হইবে। (২৫) তোমাদের কি হইল তোমরা পরস্পর সাহায্য করিতেছ না কেন ? (২৬) বরং সেদিন তাহারা অবনত মস্তকে থাকিবে।

وَأَقْبَلَ بَعْضُهُمْ عَلَىٰ بَعْضٍ يَتَسَاءَلُونَ ٢٧ قَالُوا إِنَّكُمْ كُنتُمْ

২৭। ওয়া আক্‌বালা বা'দ্বুহুম্ আ'লা বা'দ্বিই ইয়াতাছা-আলূন । ২৮ । ক্বালূ- ইন্নাকুম্ কুন্তুম্

(২৭) এবং একে অপরের সহিত আগ্রহান্বিত হইয়া জিজ্ঞাসাবাদ করিতে থাকিবে। (২৮) তাহারা বলিবে – নিশ্চয় তোমরা

تَأْتُونَنَا عَنِ الْيَمِينِ ٢٨ قَالُوا بَل لَّمْ تَكُونُوا مُؤْمِنِينَ ٢٩ وَمَا كَانَ

তা'তুনানা আ'নিল্ ইয়ামীন্ । ২৯ । ক্বালূ বাল্ লাম্ তাকূনূ মু'মিনীন্ । ৩০ । ওয়ামা-কা-না

আমাদের নিকট বলপুর্বক আসিতে। ২৯) তাহারা বলিবে বরং তোমার স্বয়ং ধর্ম-বিশ্বাস করে নাই। (৩০) তোমাদের উপর

لَنَا عَلَيْكُم مِّن سُلْطَانٍ بَلْ كُنتُمْ قَوْمًا طَاغِينَ ٣٠ فَحَقَّ

লানা আ'লাইকুম্ মিন্ ছুল্‌ত্বান, বাল্ কুন্তুম্ ক্বাউমান্ ত্বা-গ্বীন । ৩১ । ফাহাক্ক্বা

আমাদের কোনই শক্তি ছিল না, বরং তোমরা অবাধ্য সম্প্রদায় ছিলে। (৩১) সুতরাং আমাদের

عَلَيْنَا قَوْلُ رَبِّنَا إِنَّا لَذَائِقُونَ ٣١ فَأَغْوَيْنَاكُمْ إِنَّا

আ'লাইনা ক্বাউলু রাব্বিনা, ইন্না লাজা-য়িক্বূন । ৩২ । ফাআগ্‌ওয়াইনা-কুম্ ইন্না

প্রতি আমাদের প্রতিপালকের বাণী সত্য হইয়াছে যে, অবশ্যই আমরা স্বাদ গ্রহণ করিব। (৩২) অতঃপর আমরা তোমাদিগকে পথভ্রষ্ট করিয়াছি আমরাও

كُنَّا غَاوِينَ ٣٢ فَإِنَّهُمْ يَوْمَئِذٍ فِي الْعَذَابِ مُشْتَرِكُونَ ٣٣ إِنَّا

কুন্না গ্বা-বীন্ । ৩৩ । ফাইন্নাহুম্ ইয়াওমাইজিন্ ফিল্ আজা-বি মুশ্‌তারিকুন্ । ৩৪ । ইন্না-

পথভ্রষ্ট ছিলাম। (৩৩) অনন্তর সেদিন তাহারা সমভাবে শাস্তিতে পতিত হইবে। (৩৪) আমি

كَذَٰلِكَ نَفْعَلُ بِالْمُجْرِمِينَ ٣٤ إِنَّهُمْ كَانُوا إِذَا قِيلَ لَهُمْ

কাজা-লিকা নাফ্‌আ'লু বিল্‌মুজ্‌রিমীন্ । ৩৫ । ইন্নাহুম্ কা-নূ ইজা ক্বীলা লাহুম্

গোনাগারদের সহিত এইরূপই করিয়া থাকি। (৩৫) যখন তাহাদিগকে বলা হইত—

لا إله إلا الله يستكبرون لا ٣٦ - ويقولون أئنا لتاركوا

লা ইলা-হা ইল্লাল্লা-হু ইয়াছ্‌তাক্‌বিরূন । ৩৬ । ওয়া ইয়াকুলূনা আইন্না লাতা-রিকূ
আল্লাহ্‌ ব্যতীত আর কেহ উপাস্য নাই, তখন তাহারা অহঙ্কার করিত। (৩৬) এবং বলিত আমরা কি একজন উন্মাদ কবির

---

آلهتنا لشاعر مجنون ط ٣٧ - بل جاء بالحق وصدق

আ-লিহাতিনা লিশা-য়িরিম্‌ মাজ্‌নূন । ৩৭ । বাল্‌ জ্বা-আ বিল্‌হাক্‌কি ওয়া ছাদ্দাক্বাল্‌
জন্য আমাদের উপাস্যগণকে পরিত্যাগ করিব ? (৩৭) বরং তিনি সত্যসহ আসিয়াছেন এবং পূর্ববর্তী নবীদের

---

المرسلين ٥ ٣٨ - إنكم لذائقوا العذاب الأليم ج ٣٩ - وما تجزون

মুর্‌ছালীন । ৩৮ । ইন্নাকুম্‌ লাজা-য়িকুল্‌ আ'জাবিল্‌ আলীম । ৩৯ । ওয়ামা তুজ্‌যাউনা
সত্যতা প্রমাণ করিয়াছেন। (৩৮) তোমরা অবশ্যই যন্ত্রণাদায়ক শাস্তির স্বাদগ্রহণকারী। (৩৯) তোমরা শুধু কৃতকর্মের

---

إلا ما كنتم تعملون لا ٤٠ - إلا عباد الله المخلصين ٥ ٤١ - أولئك لهم

ইল্লা মা কুন্তুম্‌ তা'মালুন । ৪০ । ইল্লা ই'বাদাল্লা-হিল্‌ মুখ্‌লাছীন । ৪১ । উলা-য়িকা লাহুম্‌
প্রতিফল পাইবে। (৪০) কিন্তু যাহারা আল্লাহর অকপট বান্দা। (৪১) তাহাদেরই জন্য

---

رزق معلوم لا ٤٢ - فواكه ج وهم مكرمون ٥ ٤٣ - في جنت النعيم لا ٤٤ - على

রিয্‌কুম্‌ মা'লূম । ৪২ । ফাওয়া-কিহু, ওয়াহুম্‌ মুক্‌রামূন । ৪৩ । ফী জান্নাতিন্‌ নায়ীম্‌ । ৪৪ । আ'লা
নির্দ্ধারিত উপ-জীবিকা রহিয়াছে ; (৪২) ফলসমুহ এবং তাহারা সম্মানিত ; (৪৩) বেহেশ্‌তে সমম্মানে ;

---

سرر متقبلين ٥ ٤٥ - يطاف عليهم بكأس من معين لا

ছুরুরিম্‌ মুতাকা-বিলীন । ৪৫ । ইউত্বা-ফু আ'লাইহিম্‌ বিকা'ছিম্‌ মিম্‌ মায়ী'ন
(৪৪) উন্নত আশনে মুখোমুখী উপবিষ্ট থাকিবে। (৪৫) তাহাদের চতুর্দিকে স্বচ্ছ শুভ্র সুরাপূর্ণ পানপাত্র ঘুরিতে থাকিবে।

---

٤٦ - بيضاء لذة للشربين ج ٤٧ - لا فيها غول ولا هم عنها

৪৬ । বাইদ্বা-আ লাজ্জাতিল্‌ লিশ্‌শা-রিবীন । ৪৭ । লা ফীহা গ্বাউলুঁউ ওয়ালাহুম্‌ আন্‌হা
(৪৬) উহা পানকারীর জন্য খুব স্বাদযুক্ত। (৪৭) উহাতে জ্ঞানলোপ হইবে না এবং তদ্বারা

يُنْزَفُوْنَ ○ ٤٧ - وَعِنْدَهُمْ قٰصِرٰتُ الطَّرْفِ عِيْنٌ لا ٤٨ - كَاَنَّهُنَّ بَيْضٌ

ইউন্‌যাফুন্। ৪৮। ওয়া ই'ন্দাহুম্ ক্বা-ছিরা-তুত্বার্‌ফি য়ী'ন। ৪৯। কাআন্নাহুন্না বাইদ্বুম্

তাহারা নেশায় উন্মত্ত হইবে না। (৪৮) তাহাদের নিকট নতদৃষ্টি বিশিষ্টা আয়তলোচনা হুরগণ থাকিবে। (৪৯) তাহারা যেন ডিম্বের ন্যায়

مَّكْنُوْنٌ ○ ٤٩ - فَاَقْبَلَ بَعْضُهُمْ عَلٰى بَعْضٍ يَّتَسَآءَلُوْنَ ○ ٥٠ - قَالَ

মাক্‌নূন্। ৫০। ফা আক্ববালা বা'দ্বুহুম্ আ'লা-বা'দ্বিই ইয়াতাছা-আলুন। ৫১। ক্বা-লা

স্বযত্নে লুক্কায়িত। (৫০) অতঃপর একে অপরের সহিত আগ্রহান্বিত হইয়া জিজ্ঞাসাবাদ করিবে। (৫১) তন্মধ্যে একজন

قَآئِلٌ مِّنْهُمْ اِنِّيْ كَانَ لِيْ قَرِيْنٌ لا ٥١ - يَّقُوْلُ اَئِنَّكَ لَمِنَ

ক্বা-য়িলুম্ মিন্‌হুম্ ইন্নী কা-না-লী-ক্বারীন। ৫২। ইয়াকুলু আইন্নাকা লামিনাল্

বর্ণনাকারী বলিবে আমার একজন সঙ্গী ছিল। (৫২) সে সবিস্ময়ে বলিবে—তুমিও কি বিশ্বাসকারীদের

الْمُصَدِّقِيْنَ ○ ٥٢ - ءَاِذَا مِتْنَا وَكُنَّا تُرَابًا وَّعِظَامًا ءَاِنَّا

মুছাদ্দিকীন্। ৫৩। আ-ইজা মিত্‌না ওয়া কুন্না-তুরা-বাঁউ ওয়া ই'জা-মান্ আ-ইন্না-

অন্যতম? (৫৩) যখন আমরা মরিয়া মৃত্তিকা ও অস্থিতে পরিণত হইব তখন কি আমাদিগকে নিশ্চয়

لَمَدِيْنُوْنَ ○ ٥٣ - قَالَ هَلْ اَنْتُمْ مُّطَّلِعُوْنَ ○ ٥٤ - فَاطَّلَعَ فَرَاٰهُ فِيْ

লামাদীনূন্। ৫৪। ক্বা-লা হাল্ আন্তুম্ মুত্ত্বা-লিউ'ন? ৫৫। ফাত্ত্বালাআ' ফারাআ-হু ফী

প্রতিফল দেওয়া হইবে? (৫৪) সে বলিবে—তোমরাও কি তাকাইবে? (৫৫) অতঃপর সে তাকাইবে তারপর সে তাহাকে

سَوَآءِ الْجَحِيْمِ ○ ٥٥ - قَالَ تَاللّٰهِ اِنْ كِدْتَّ لَتُرْدِيْنِ لا ٥٦ - وَلَوْلَا نِعْمَةُ

ছাওয়া-ইল্ জ্বাহীম্। ৫৬। ক্বা-লা তাল্লা-হি ইন কিত্তা লাতুরদীন্। ৫৭। ওয়া লাউলা নি'মাতু

দোজখের মধ্যে পতিত দেখিতে পাইবে। (৫৬) সে বলিবে—আল্লাহর শপথ, তুমি আমাকে বিনষ্ট প্রায় করিয়াছিলে। (৫৭) আমার প্রতিপালকের অনুগ্রহ

(৪) বেহেশতের হুরগণ এমন সুন্দর ও মনোহর হইবে যে, পরিষ্কার ধবধবে সযত্নরক্ষিত ডিম্বের মত তাহারা নিষ্কলুশ ও সৌন্দর্যের অধিকারিণী হইবে। এবং তাহাদের চেহারা পরিষ্কার আয়নার মত হইবে। যে কোন লোক তাহাদের চেহারাতে নিজেদের মুখমণ্ডল দেখিতে পাইবে। হেফাজত ও সংরক্ষণের দিক দিয়া তাহারা হইবে পবিত্রতম। (কবীর)

رَبِّىْ لَكُنْتُ مِنَ الْمُحْضَرِيْنَ ٥ ٥٨ - اَفَمَا نَحْنُ بِمَيِّتِيْنَ لا ٥٩ - اِلَّا

রাব্বী লাকুন্ত মিনাল্ মুহদ্বারীন্। ৫৮। আফামা নাহ্নু বিমাইয়্যিতীন। ৫৯। ইল্লা
না হইলে নিশ্চয় আমি উপস্থাপিত হইতাম। (৫৮) প্রথম বারের মৃত্যু ব্যতীত আমরা

مَوْتَتَنَا الْاُوْلٰى وَمَا نَحْنُ بِمُعَذَّبِيْنَ ٥ ٦٠ - اِنَّ هٰذَا لَهُوَ

মাউতাতানাল্ উলা-ওয়ামা নাহ্নু বিমুআ'জ্‌জাবীন্। ৬০। ইন্না হা-জা লাহুওয়াল
(৫৯) মৃত্যুমুখে পতিত হইব না এবং আমরা শাস্তিও ভোগ করিব না। (৬০) নিশ্চয় ইহা

الْفَوْزُ الْعَظِيْمُ ٥ ٦١ - لِمِثْلِ هٰذَا فَلْيَعْمَلِ الْعٰمِلُوْنَ ٥ ٦٢ - اَذٰلِكَ

ফাউযুল্ আ'জীম। ৬১। লিমিছ্‌লি হা-জা ফালইয়া'মালিল্ আ'-মিলূন্। ৬২। আজা-লিকা
বিরাট সাফল্য। (৬১) অনুরূপ সাফল্যের জন্য অনুষ্ঠানকারীর কর্মানুষ্ঠান কর্তব্য। (৬২) ইহা

خَيْرٌ نُّزُلًا اَمْ شَجَرَةُ الزَّقُّوْمِ ٥ ٦٣ - اِنَّا جَعَلْنٰهَا فِتْنَةً

. খাইরুন্ নুযুলান্ আম্ শাজ্বারা তুয্‌যাক্‌কুম্? ৬৩। ইন্না-জ্বাআ'ল্‌না-হা ফিত্‌নাতাল্
শ্রেষ্ঠতম আতিথ্য অথবা 'যক্কুম্' নামীয় বৃক্ষ? (৬৩) নিশ্চয় আমি উহা পরীক্ষামূলক

لِّلظّٰلِمِيْنَ ٥ ٦٤ - اِنَّهَا شَجَرَةٌ تَخْرُجُ فِىْ اَصْلِ الْجَحِيْمِ لا

লিজ্ জা-লিমীন্। ৬৪। ইন্নাহা শাজ্বারাতুন্ তাখ্‌রুজু ফী আছ্‌লিল জ্বাহীম্।
করিয়াছি। ৬৪। নিশ্চয় উহা এক প্রকার বৃক্ষ, দোজখের তলদেশ হইতে উদ্ভব হয়।

(৬২) তফসীরে ইব্‌নে জ্বারীর ও খাজেনে এই আয়াতের তফসীরে বর্ণনা করা হইয়াছে যে, তফসীরে সাদীতে আছে যে, বনি ইসরাইলের দুই ব্যক্তি সমঅংশের ভিত্তিতে এক সঙ্গে ব্যবসা করিত। তন্মধ্যে একজন ছিল মোশরেক অপর জন ছিল মুসলমান। মুসলমান ব্যক্তি অধিকাংশ সময় ধর্মের কাজে নিমগ্ন থাকিতেন। এই জন্য ব্যবসায়ের দিকে বেশী লক্ষ্য রাখিতে পারিতেন না। মোশরেক ইহা দেখিয়া উভয়ের পুঁজি ভাগ করিয়া ফেলিল। ফলে প্রত্যেকে তিন হাজার আশরাফী করিয়া পাইল। অতঃপর মোশরেক ব্যক্তি উক্ত পুঁজি দুনিয়ার কাজে ব্যয় করিল এবং মুসলমান ব্যক্তি স্বীয় অংশ ধর্মের পথে ব্যয় করিলেন। একদিন মোশরেক ব্যক্তি মুসলমান ব্যক্তিকে গরীব অবস্থায় পাইয়া জিজ্ঞাসা করিল যে, "তোমার এত টাকা পয়সা কোথায় গেল?" মুসলমান ব্যক্তি উত্তর করিলেন যে, পরকালের মুক্তির জন্য আল্লাহর পথে ব্যয় করিয়াছি। উহাতে মোশরেক ব্যক্তি অনেক ভালমন্দ বলিয়া চলিয়া গেল। সুতরাং পরকালে সে দোজখে নিপতিত হইবে।

طَلْعُهَا كَأَنَّهُ رُءُوسُ الشَّيٰطِيْنِ ﴿٦٥﴾ فَإِنَّهُمْ لَاٰكِلُوْنَ مِنْهَا

৬৫। ত্বাল্‌উ'হা কাআন্নাহূ রুউছুশ্ শাইয়া-ত্বীন্। ৬৬। ফাইন্নাহুম্ লা আ-কিলুনামিন্‌হা

(৬৫) উহার ফল যেন শয়তান সমূহের মস্তক সদৃশ। (৬৬) অতঃপর নিশ্চয় তাহারা উহা হইতে ভক্ষণ করিবে

فَمَالِـُٔوْنَ مِنْهَا الْبُطُوْنَ ﴿٦٧﴾ ثُمَّ إِنَّ لَهُمْ عَلَيْهَا لَشَوْبًا مِّنْ

ফামালিউনা মিন্‌হাল বুত্বুন্। (৬৭) ছুম্মা ইন্না লাহুম্ আ'লাইহা লাশাউবাম্ মিন্

অনন্তর উদরপূর্ণ করিবে। (৬৭) নিশ্চয় পুনরায় তাহাদিগকে মিশ্রিত

حَمِيْمٍ ﴿٦٨﴾ ثُمَّ إِنَّ مَرْجِعَهُمْ لَإِلَى الْجَحِيْمِ ﴿٦٩﴾ إِنَّهُمْ أَلْفَوْا اٰبَاءَ

হামীম্। ৬৮। ছুম্মা ইন্না মার্‌জিআ'হুম্ লাইলাল্ জ্বাহীম্। ইন্নাহুম্ আল্‌ফাউ আ-বা-আ

উত্তপ্ত পানীয় প্রদান করা হইবে। (৬৮) পুনরায় অবশ্য তাহারা দোজখের দিকে প্রত্যাবর্তিত হইবে।

(৬৯) নিশ্চয় তাহারা পিতৃ

هُمْ ضَآلِّيْنَ ﴿٧٠﴾ فَهُمْ عَلٰٓى اٰثٰرِهِمْ يُهْرَعُوْنَ ﴿٧١﴾ وَلَقَدْ ضَلَّ

হুম্ দ্বা-ল্‌লীন। ৭০। ফাহুম্ আ'লা আ-ছা-রিহিম্, ইউহ্‌রাউ'ন। ৭১। ওয়ালাকাদ্ দ্বাল্লা

পিতামহদিগকে পথভ্রষ্ট পাইয়াছে। (৭০) অতঃপর তাহারা দ্রুতগতিতে তাহাদের পদাঙ্কানুসরণ করিয়া চলিয়াছে। (৭১) এবং নিশ্চয়

قَبْلَهُمْ أَكْثَرُ الْأَوَّلِيْنَ ﴿٧٢﴾ وَلَقَدْ أَرْسَلْنَا فِيْهِمْ مُّنْذِرِيْنَ ﴿٧٢﴾

কাব্‌লাহুম্ আক্‌ছারুল্ আউওয়ালীন। ৭২। ওয়ালাকাদ্ আর্‌ছাল্‌না ফীহিম্ মুন্-জিরীন্

তাহাদের পূর্ববর্তীদের অধিকাংশ পথভ্রষ্ট হইয়াছে। (৭২) এবং নিশ্চয় আমি তাহাদের মধ্যে ভয় প্রদর্শনকারীগণ প্রেরণ করিয়াছিলাম।

(৭২) ভয় প্রদর্শনকারীগণের দ্বারা মুরাদ হইল নবী রাসূলগণের আগমন। কেননা আল্লাহর প্রেরিত পুরুষগণই কেবল মানুষকে দোজখের আজাবের ভয় ও বেহেশতের খোশ খবরী প্রদান করিয়া থাকেন। তাহারা সকলেই ভয় প্রদর্শন করেন। কিন্তু যাহারা পুণ্যবান ও নেক খাছলতের অধিকারী কেবল তাহারাই উহাদের প্রদর্শিত ভয়ের রাস্তা হইতে বাঁচিয়া থাকে এবং পুণ্যকাজে সর্বদা লিপ্ত থাকে। আর যাহারা বদকার ও গোনাহগার, তাহারা পাপের কাজ হইতে বিরত থাকে না এমন কি আজাবের ভয়ও করে না। এইজন্য তাহারা আল্লাহ্‌র রহমত হইতে অনেকদূরে সরিয়া যায় ও সর্বদা আজাবের ভাগী হইয়া যায়। (মোজেহুল কোরআন)

৭৩ - فَانْظُرْ كَيْفَ كَانَ عَاقِبَةُ الْمُنْذَرِيْنَ لا ৭৪ - اِلَّا عِبَادَ اللهِ

৭৩। ফান্‌জুর্ কাইফা কানা আ-ক্বিবাতুল্ মুন্‌জিরীন। ৭৪। ইল্লা ই'বা-দাল্লা-হিল্

(৭৩ অতঃপর হে রাসূল ! তুমি লক্ষ্য কর। (৭৪) আল্লাহর খালেছ বান্দাগণ ব্যতীত ভয় প্রদর্শিতদের কিরূপ শোচনীয় পরিণাম

الْمُخْلَصِيْنَ ع ৭৫ وَلَقَدْ نَادٰنَا نُوْحٌ فَلَنِعْمَ الْمُجِيْبُوْنَ ز صلے ৭৬ - وَنَجَّيْنٰهُ

মুখ্‌লাছীন্। ৭৫। ওয়ালাক্বাদ্ না-দা-না নূহুন্ ফালানি'মাল্ মুজী'বূন্। ৭৬। ওয়া নাজ্জাইনা-হু

হইয়াছিল। (৭৫) এবং নিশ্চয় নুহ্ আমাকে আবেদন জানাইয়াছিলেন, সুতরাং আমি কি উত্তম আবেদন গ্রহণকারী। (৭৬) এবং আমি তাহাকে

ع ২ | ২ রুকু

وَاَهْلَهٗ مِنَ الْكَرْبِ الْعَظِيْمِ ز صلے ৭৭ - وَجَعَلْنَا ذُرِّيَّتَهٗ هُمُ الْبٰقِيْنَ ز صلے

ওয়া আহ্‌লাহূ মিনাল্ কার্‌বিল্ আ'জীম্। ৭৭। ওয়া জাআ'ল্‌না জুর্‌রীইয়্যাতাহূ হুমুল্ বা ক্বীন।

ও তাহার পরিজনকে ভীষণ বিপদ হইতে উদ্ধার করিলাম। (৭৭) এবং তাহার বংশধরদিগকে দীর্ঘস্থায়ী করিলাম।

৭৮ - وَتَرَكْنَا عَلَيْهِ فِى الْاٰخِرِيْنَ ز صلے ৭৯ سَلٰمٌ عَلٰى نُوْحٍ فِى الْعٰلَمِيْنَ ০

৭৮। ওয়া তারাক্‌না আ'লাইহি ফিল্ আ-খিরীন। ৭৯। ছালা-মুন আ'লা নূহিন ফিল্ আ-লামীন।

(৭৮) এবং ভবিষ্যৎ বংশধরদের মধ্যে তাঁহার সুযশ স্থায়ী রাখিলাম। (৭৯) বিশ্বজগতে নুহের প্রতি 'শান্তি হউক'।

৮০ - اِنَّا كَذٰلِكَ نَجْزِى الْمُحْسِنِيْنَ ০ ৮১ - اِنَّهٗ مِنْ عِبَادِنَا الْمُؤْمِنِيْنَ ০

৮০। ইন্না কাজা-লিকা নাজ্‌যিল্ মুহ্‌ছিনীন্। ৮১। ইন্নাহু মিন্ ই'বাদিনাল্ মু'মিনীন।

(৮০) আমি সৎলোকদের এইরূপেই প্রতিদান দিয়া থাকি। (৮১) নিশ্চয় তিনি আমার ধর্মবিশ্বাসী বান্দাদের অন্যতম।

ওয়াকফে লাজেম

৮২ - ثُمَّ اَغْرَقْنَا الْاٰخَرِيْنَ ০ ৮৩ - وَاِنَّ مِنْ شِيْعَتِهٖ لَاِبْرٰهِيْمَ م ৮৪ - اِذْ

৮২। ছুম্মা আগ্‌রাক্ব্‌নাল্ আ-খারীন্। ৮৩। ওয়া ইন্না মিন্ শীআ'তিহী লাইবরা-হীম্। ৮৪। ইজ্

(৮২) পুনরায় আমি অপর দলকে নিমজ্জিত করিলাম। (৮৩) এবং নিশ্চয় ইব্‌রাহীম তাঁহার পথাবলম্বী ছিলেন। (৮৪) যখন

جَآءَ رَبَّهٗ بِقَلْبٍ سَلِيْمٍ ০ ৮৫ - اِذْ قَالَ لِاَبِيْهِ وَقَوْمِهٖ مَاذَا

জা-আ রাব্বাহু বিক্বাল্‌বিন্ ছালীম। ৮৫। ইজ্ ক্বা-লা লি আবীহি ওয়া ক্বউমিহী মা-জা

তিনি বিশুদ্ধ হৃদয়ে স্বীয় প্রতিপালকের দিকে প্রত্যাবর্তিত হইলেন। (৮৫) তখন তিনি স্বীয় পিতা ও সম্প্রদায়কে বলিলেন—তোমরা

تَعْبُدُوْنَ ج ٨٦ - اَئِفْكًا اٰلِهَةً دُوْنَ اللّٰهِ تُرِيْدُوْنَ ط ٨٧ - فَمَا ظَنُّكُمْ

তা'বুদূন। ৮৬। আইফ্কান্ আ-লিহাতান দূনিল্লা-হি তুরীদূন। ৮৭। ফামা জান্নুকুম।

কাহার উপাসনা করিতেছ? (৮৬) তোমরা কি আল্লাহকে পরিত্যাগ করিয়া মিথ্যাকল্পিত উপাস্যগণের কামনা করিতেছ? (৮৭) বিশ্বজগতের প্রতিপালকের

بِرَبِّ الْعٰلَمِيْنَ ٥ ٨٨ - فَنَظَرَ نَظْرَةً فِى النُّجُوْمِ لا ٨٩ - فَقَالَ اِنِّىْ سَقِيْمٌ ٥

বিরাব্বিল্ আ'লামীন? ৮৯। ফানাজারা নাজ্রাতান্ ফিন্নুজুম। ৮৮। ফাক্বা-লা ইন্নী ছাক্বীম্।

সম্বন্ধে তোমাদের ধারণা কি? (৮৮) অতঃপর তিনি একবার তারকামণ্ডলীর প্রতি দৃষ্টিপাত করিলেন। (৮৯) তারপর বলিলেন—নিশ্চয় আমি পীড়িত।

٩٠ - فَتَوَلَّوْا عَنْهُ مُدْبِرِيْنَ ٥ ٩١ - فَرَاغَ اِلٰى اٰلِهَتِهِمْ فَقَالَ اَلَا

৯০। ফাতাওয়াল্লাউ আ'নহু মুদ্বিরীন্। ৯১। ফা-রাগ্বা ইলা আ-লিহাতিহিম্ ফাক্বা-লা আলা

(৯০) অতঃপর তাহারা তাঁহাকে ছাড়িয়া চলিয়া গেল। (৯১) তৎপর তিনি তাহাদের উপাস্যদের দিকে গোপনে প্রবেশ করিয়া বলিলেন

تَاْكُلُوْنَ ج ٩٢ - مَا لَكُمْ لَا تَنْطِقُوْنَ ٥ ٩٣ - فَرَاغَ عَلَيْهِمْ ضَرْبًا بِالْيَمِيْنِ ٥

তা'কুলূন। ৯২। মা-লাকুম্ লাতানত্বিনকু। ৯৩। ফারা-গ্বা আ'লাইহিম্ দ্বার্বাম্ বিল্ ইয়ামীন

তোমরা খাইতেছ না কেন? (৯২) তোমাদের কি হইয়াছে, তোমরা কথা বল না কেন? অতঃপর তিনি তাহাদিগকে দক্ষিণ হস্তদ্বারা সজোরে আঘাত করিলেন।

(৮৯) এই আয়াত দ্বারা অনেক ইহুদী ও খৃষ্টানেরা প্রমাণ করিতে চেষ্টা করে যে, হজরত ইব্রাহীম আঃ) মিথ্যা বলিয়াছিলেন যে, "আমি অসুস্থ"। অতঃপর তিনি মূর্তিদিগকে ভাঙ্গিয়া ফেলিয়া দিয়াছিলেন"। নাউজুবিল্লাহ; আল্লাহর নবী ও রাসূলগণ কখনও মিথ্যা কথা বলিতে পারেন না। ইহুদী ও খৃষ্টানদের কথার উত্তর হইল এই যে, (১) প্রকৃতই হজরত ইব্রাহীম পীড়িত ছিলেন; কেননা কাফেরদের কার্যকলাপে তিনি অন্তরে পীড়াবোধ করিতেছিলেন। (২) অথবা তারকামণ্ডলীর দিকে চাহিয়াই তিনি এই উত্তর প্রদান করিয়া ছিলেন। আল্লাহ তায়ালা ইঙ্গিত প্রদান করিয়াছিলেন যে, "তুমি যদি তাহাদের কথার সায় দাও, তাহা হইলে তোমার অন্তরও পীড়াক্রান্ত হইয়া যাইবে।" (৩ কিংবা ইহার অর্থ হইল আমি চিন্তিত।

(কাশ্শাফ, কবীর, তাফ্হীম)

٩٤ - فَأَقْبَلُوا إِلَيْهِ يَزِفُّونَ ○ ٩٥ - قَالَ أَتَعْبُدُونَ مَا تَنْحِتُونَ ○

৯৪। ফা আক্‌বালূ ইলাইহি ইয়াযিফ্‌ফূন্। ৯৫। ক্বা-লা আতা'বুদূনা মা-তান্‌হিতূন।

(৯৪) অনন্তর তাহারা দ্রুতপদে তাহার দিকে অগ্রসর হইল। (৯৫) তিনি বলিলেন— তোমরা এমন জড় পদার্থের উপাসনা কর যাহা তোমরা স্বহস্তে গড়িয়া থাক।

---

٩٦ - وَاللَّهُ خَلَقَكُمْ وَمَا تَعْمَلُونَ ○ ٩٧ قَالُوا ابْنُوا لَهُ بُنْيَانًا فَأَلْقُوهُ

(৯৬) ওয়াল্লাহু খালাক্বাকুম্ ওয়ামা তা'মালুন্। ৯৭। ক্বা-লুব্‌নু লাহু বুনইয়া-নান্ ফাআল্‌কূহু

(৯৬) বস্তুতঃ আল্লাহ্ তোমাদিগকে ও তোমরা যাহা প্রস্তুত কর সৃষ্টি করিয়াছেন ! (৯৭) তাহারা বলিতে লাগিল—তাহার জন্য একটি গৃহ প্রস্তুত কর অতঃপর তাহাকে জ্বলন্ত অগ্নিতে

---

فِي الْجَحِيمِ ○ ٩٨ - فَأَرَادُوا بِهِ كَيْدًا فَجَعَلْنَاهُمُ الْأَسْفَلِينَ ○

ফিল্ জ্বাহীম্। ৯৮। ফাআরা-দু বিহী কাইদান্ ফাজ্বাআ'ল্‌না-হুমুল আছ্‌ফালীন্।

নিক্ষেপ কর। (৯৮) অনন্তর তাহারা তাহার বিরুদ্ধে এক ষড়যন্ত্র করিবার ইচ্ছা করিল কিন্তু আমি তাহাদিগকে পরাভূত করিলাম।

---

٩٩ - وَقَالَ إِنِّي ذَاهِبٌ إِلَىٰ رَبِّي سَيَهْدِينِ ○ ١٠٠ - رَبِّ هَبْ لِي مِنَ الصَّالِحِينَ ○

৯৯। ওয়া ক্বা-লা ইন্নী জা-হিবুন্ ইলা রাব্বী ছাইয়াহ্‌দীন্। ১০০। রাব্বি হাব্‌লী মিনাছ্ ছা লিহীন্

(৯৯) এবং তিনি বলিলেন—আমি আমার প্রতিপালকের দিকে গমনকারী, তিনি সত্তরই আমাকে সুপথ প্রদর্শন করিবেন। (১০০) হে আমার প্রতিপালক ! আমাকে পুণ্যাত্মাদের মধ্য হইতে এক পুণ্যাত্মা প্রদান করুন।

---

١٠١ - فَبَشَّرْنَاهُ بِغُلَامٍ حَلِيمٍ ○ ١٠٢ - فَلَمَّا بَلَغَ مَعَهُ السَّعْيَ قَالَ

১০১। ফাবাশ্‌শার্‌না-হু বিগু্লা-মিন্ হালীম্। ১০২। ফালাম্মা বালাগ্বা মাআ'হুছ ছা'ইয়া ক্বা-লা

(১০১) অতঃপর আমি তাহাকে এক সহিষ্ণু পুত্রের সুসংবাদ জ্ঞাপন করিলাম। (১০২) অতঃপর যখন তিনি বলিলেন—

---

(১০০) হজরত ইব্রাহীম (আঃ)-এর দোয়ার ফলস্বরূপ আল্লাহ্ তাআলা হজরত ইসমাঈলের খোশ-খবর প্রদান করিলেন। এই খোশ-খবরের সঙ্গে একটি বিশেষ গুণের কথাও আল্লাহ তায়ালা উল্লেখ করিলেন। তাহা হইল সহিষ্ণুতা। হজরত ইসমাঈল (আঃ) যতটুকু ধৈর্য ও সহিষ্ণুতার পরিচয় প্রদান করিয়াছিলেন, তাহা পৃথিবী বিলয় পর্যন্ত অবিনশ্বর হইয়া থাকিবে। বস্তুতঃ হজরত ইসমাঈল (আঃ) ছিলেন আল্লাহ্ তায়ালার রহমতের দান স্বরূপ। (ফতহুল বয়ান)

يٰبُنَىَّ اِنِّىْٓ اَرٰى فِى الْمَنَامِ اَنِّىْٓ اَذْبَحُكَ فَانْظُرْ

ইয়া-বুনাইয়্যা ইন্নী আরা-ফিল্‌মানা-মি আন্নী আজ্‌বাহুকা ফান্‌জুর

আমি স্বপ্নে দেখিয়াছি যে, আমি তোমাকে কোরবানী করিতেছি ; অতঃপর তুমি

مَاذَا تَرٰى ؕ قَالَ يٰٓاَبَتِ افْعَلْ مَا تُؤْمَرُ ز سَتَجِدُنِىْٓ

মাজাতারা। ক্বা-লা ইয়া আবাতিফ্‌ আ'ল্‌ মা তু'মারু ছাতাজ্বিহুনী

তোমার অভিমত লক্ষ্য কর। তিনি বলিলেন—হে পিতঃ! আপনি যাহা করিতে আদিষ্ট হইয়াছেন তাহা পালন করুন ; আল্লাহ্‌ ইচ্ছা করিলে

اِنْ شَآءَ اللّٰهُ مِنَ الصّٰبِرِيْنَ ۝ ١٠٣ - فَلَمَّآ اَسْلَمَا وَتَلَّهٗ

ইন্‌শা আল্লাহু মিনাছ্‌ ছা-বিরীন্‌। ১০৩। ফালাম্মা আছ্‌লামা ওয়া তাল্লাহূ

আপনি সত্বরই আমাকে ধৈর্যশীলরূপে দেখিতে পাইবেন। (১০৩) অতঃপর যখন উভয়ে আদেশ পালনে প্রস্তুত হইলেন এবং তিনি তাঁহাকে ললাটের

لِلْجَبِيْنِ ج ١٠٤ - وَنَادَيْنٰهُ اَنْ يّٰٓاِبْرٰهِيْمُ ۝ لا ١٠٥ - قَدْ صَدَّقْتَ الرُّءْيَا ج

লিল্‌জ্বাবীন্‌। ১০৪। ওয়া না-দাইনা-হু আঁইয়্যা—ইব্‌রা-হীম। ১০৫। ক্বাদ্‌ছাদ্দাকতার্‌ রু'ইয়া,

উপর শোয়াইয়া ফেলিলেন। (১০৪) এবং তাঁহাকে ডাকিয়া বলিল হে ইব্রাহিম! (১০৫) নিশ্চয় তুমি স্বপ্নকে সত্যে পরিণত করিয়া দেখাইয়াছ ;

اِنَّا كَذٰلِكَ نَجْزِى الْمُحْسِنِيْنَ ۝ ١٠٦ - اِنَّ هٰذَا لَهُوَ الْبَلٰٓؤُا الْمُبِيْنُ ۝

ইন্না কাজা-লিকা নাজ্ব্‌যিল্‌ মুহ্‌ছিনীন্‌। ১০৬। ইন্না হা-জা লাহুওয়াল্‌ বালাউল্‌ মুবীন্‌।

আমি এইরূপে সৎলোকদের প্রতিদান দিয়া থাকি। (১০৬) নিশ্চয় ইহা প্রকাশ্য পরীক্ষা।

١٠٧ - وَفَدَيْنٰهُ بِذِبْحٍ عَظِيْمٍ ۝ ط ١٠٨ - وَتَرَكْنَا عَلَيْهِ فِى الْاٰخِرِيْنَ ۝ صلے

১০৭। ওয়া ফাদাইনা-হু বিজ্বাবহিন্‌ আজীম্‌। ১০৮। ওয়া তারাক্‌না আ'লাইহি ফিল্‌ আ-খিরীন্‌।

(১০৭) এবং আমি বৃহৎ কোরবানীর বিনিময়ে তাহাকে ছাড়িয়া দিলাম। (১০৮) এবং আমি ভবিষ্যৎ বংশধরদের মধ্যে সুযশ স্থায়ী রাখিলাম—

(১০৩) এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, হজরত ইব্রাহীম ও ইসমাঈল (আঃ) আল্লাহর নির্দেশ পালনের জন্য প্রস্তুত হইয়াছিলেন এবং হজরত ইসমাঈল কোরবানী হইবার জন্য মাটিতে উপুর হইয়া শুইয়াও ছিলেন। তাঁহাদের এহেন কার্যকলাপে সন্তুষ্ট হইয়া ইসমাঈলের পরিবর্তে আল্লাহ তায়ালা অন্য কোরবানী গ্রহণ করিলেন। (খাজেন)

١٠٩ - سلم على ابرهيم ٥ ١١٠ - كذلك نجزي المحسنين ٥ ١١١ - انه من

১০৯। ছালা-মুন্ আ'লা ইব্রা-হীম। ১১০। কাজা-লিকা নায্যিল মুহ্ছিনীন্। ১১১। ইন্নাহূ মিন্
(১০৯) ইব্রাহিমের উপর শান্তি হউক। (১১০) আমি সৎলোকদের এইরূপেই প্রতিদান দিয়া থাকি। (১১১) নিশ্চয় তিনি

عبادنا المؤمنين ٥ ١١٢ - وبشرنه باسحق نبيا من الصلحين ٥

ই'বা-দিনাল্ মু'মিনীন্। ১১২। ওয়া ব শ্শার্না-হু বিইছ্হাক। নাবীইয়্যাম্ মিনাছ ছা-লিহীন।
আমার ধর্মবিশ্বাসী বান্দাদের অন্যতম। (১১২) এবং আমি তাঁহাকে ইছ্হাকের সুসংবাদ দিলাম যে, তিনি নবী ও নেককারদের অন্তর্ভূক্ত হইবেন।

١١٣ - وبركنا عليه وعلى اسحق ط ومن ذريتهما

১১৩। ওয়া বারাক্না আ'লাইহি ওয়া আ'লা ইছ্হাক্; ওয়া মিন্ জুর্রীইয়্যাতিহীমা
(১১৩) এবং তাঁহার ও ইছ্হাকের প্রতি বরকত প্রদান করিলাম; এবং উভয়ের বংশধরদের মধ্যে

محسن وظالم لنفسه مبين ع ١١٤ - ولقد مننا على

মুহ্ছিনুন ওয়া জা-লিমুল্ লিনাফ্ছিহী মুবীন। ع ১১৪। ওয়ালাকাদ্ মানান্না আ'লা
কেহ সৎ এবং কেহ স্বীয় আত্মার প্রতি প্রকাশ্য অত্যাচার করিতেছে। (১১৪) এবং নিশ্চয় আমি মুছা ও হারুনের প্রতি

ع ৩ — ৩ রুকু

موسى وهرون ج ١١٥ - ونجينهما وقومهما من الكرب العظيم ج

মূছা ওয়া হা-রূন। ১১৫। ওয়া নাজ্জাইনা-হুমা ওয়া কাউমাহুমা মিনাল্ কার্বিল্ আ'জীম্।
অনুগ্রহ করিলাম। (১১৫) এবং উভয়কে ভীষণ বিপদ হইতে রক্ষা করিলাম।

١١٦ - ونصرنهم فكانوا هم الغلبين ج ١١٧ - واتينهما الكتب

১১৬। ওয়া নাছার্না হুম্ ফাকা-নূ হুমুল্ গা-লিবীন। ১১৭। ওয়া আ-তাইনা-হুমাল্ কিতা-বাল্
(১১৬) এবং তাঁহাদিগকে সাহায্য করিলাম, অতঃপর তাঁহারা প্রবল হইলেন। (১১৭) এবং উভয়কে প্রকাশ্য বর্ণনাকারী

المستبين ج ١١٨ - وهدينهما الصراط المستقيم ج ١١٩ - وتركنا عليهما

মুছ্তাবীন। ১১৮। ওয়া হাদাইনা হুমাছ্ ছিরা-ত্বাল্ মুছ্তাকীম। ১১৯। ওয়া তারাক্না আ'লাইহিমা
কেতাব প্রদান করিলাম। (১১৯) এবং ভবিষ্যৎ বংশধরদের মধ্যে উভয়ের সুযশ

فِى الْاٰخِرِيْنَ ۝ ١٢٠ - سَلٰمٌ عَلٰى مُوْسٰى وَهٰرُوْنَ ۝ ١٢١ - اِنَّا كَذٰلِكَ نَجْزِى

ফিল্ আ-খিরীনা। ১২০। ছালা-মুন্ আ'লা-মুছা ওয়া হারুন্। ১২১। ইন্না কাজা-লিকা নাজ্‌যিল্

স্থায়ী রাখিলাম (১২০) মুসা ও হারূনের প্রতি শান্তি হউক। (১২১) আমি এইরূপেই সৎলোকদের প্রতিদান

الْمُحْسِنِيْنَ ۝ ١٢٢ - اِنَّهُمَا مِنْ عِبَادِنَا الْمُؤْمِنِيْنَ ۝ ١٢٣ - وَاِنَّ اِلْيَاسَ لَمِنَ

মুহ্ছিনীন্। ১২২। ইন্নাহুমা মিন্ ই'বাদিনাল্ মু'মিনীন্। ১২৩। ওয়া ইন্না ইল্য়া-ছা লামিনাল্

দিয়া থাকি। (১২২) নিশ্চয় তাহারা উভয়ে আমার ধর্ম-বিশ্বাসীদের অন্তর্গত ছিলেন। (১২৩) এবং নিশ্চয় ইলিয়াস রাসূলগণের

الْمُرْسَلِيْنَ ۝ ١٢٤ - اِذْ قَالَ لِقَوْمِهٖٓ اَلَا تَتَّقُوْنَ ۝ ١٢٥ - اَتَدْعُوْنَ بَعْلًا

মুর্ছালীন। ১২৪। ইজ্ ক্বা-লা লিকাওমিহী আ'লা তাত্তাকুন। ১২৫। আতাদ্উ'না বা'লাউ

অন্তর্ভুক্ত ছিলেন। (১২৪) তিনি যখন স্বীয় সম্প্রদায়কে বলিলেন—তোমরা কেন আল্লাহকে ভয় করিতেছ না? (১২৫) তোমরা কি 'বাল' নামীয় মূর্তির পূজা করিতেছ

وَّتَذَرُوْنَ اَحْسَنَ الْخٰلِقِيْنَ ۝ ١٢٦ - اَللّٰهَ رَبَّكُمْ وَرَبَّ اٰبَآئِكُمُ

ওয়া তাজারূনা আহ্ছানাল্ খা-লিক্বীন। ১২৬। আল্লাহা রাব্বাকুম্ ওয়া রাব্বা আ-বা-য়িকুমুল্

এবং সর্বশ্রেষ্ঠ সৃজনকারীকে পরিত্যাগ করিতেছ? (১২৬) আল্লাহ তোমাদের প্রতিপালক ও তোমাদের পূর্ববর্তী পিতৃ-পিতামহগণের

الْاَوَّلِيْنَ ۝ ١٢٧ - فَكَذَّبُوْهُ فَاِنَّهُمْ لَمُحْضَرُوْنَ ۝ ١٢٨ اِلَّا عِبَادَ اللّٰهِ

আউওয়ালীন্। ১২৭। ফাকাজ্‌জাবূহু ফাইন্নাহুম্ লামুহ্‌দ্বারূন। ১২৮। ইল্লা ই'বাদাল্লা-হিল্

প্রতিপালক। (১২৭) তাহারা তাঁহার প্রতি মিথ্যারোপ করিল, (১২৮) আল্লাহর অকপট বান্দাগণ ব্যতীত তাহারা

الْمُخْلَصِيْنَ ۝ ١٢٩ وَتَرَكْنَا عَلَيْهِ فِى الْاٰخِرِيْنَ ۝ ١٣٠ - سَلٰمٌ عَلٰٓى

মুখ্‌লাছীন্। ১২৯। ওয়া তারাক্না আ'লাইহি ফিল্ আ-খিরীন। ১৩০। ছালা-মুন্ আ'লা

ধৃত হইবে (১২৯) এবং আমি ভবিষ্যৎ বংশধরদের মধ্যে তাহার সুখ্যাতি স্থায়ী রাখিলাম (১৩০) ইল্য়াছীনের প্রতি

اِلْ يَاسِيْنَ ۝ ١٣١ اِنَّا كَذٰلِكَ نَجْزِى الْمُحْسِنِيْنَ ۝ ١٣٢ - اِنَّهٗ مِنْ عِبَادِنَا

ইল্ইয়া-ছীন্। ১৩১। ইন্না কাজা-লিকা নাজ্‌যিল্ মুহ্ছিনীন্। ১৩২। ইন্নাহূ মিন্ ইবা-দিনাল্

শান্তি হউক। (১৩১) নিশ্চয় আমি এইরূপে সৎলোকদের প্রতিদান দিয়া থাকি। (১৩২) নিশ্চয় তিনি আমার

 

الْمُؤْمِنِيْنَ ۝ ١٣٣ - وَاِنَّ لُوْطًا لَّمِنَ الْمُرْسَلِيْنَ ط ١٣٤ اِذْ نَجَّيْنٰهُ وَاَهْلَهٗ

মু'মিনীন্। ১৩৩। ওয়া ইন্না লুত্বাল্ লামিনাল্ মুর্‌ছালীন। ১৩৪। ইজ্ নাজ্জাইনা-হূ ওয়া আহ্‌লাহূ

ধর্ম-বিশ্বাসী বান্দাদের মধ্যে অন্যতম। (১৩৩) নিশ্চয় লুৎ-ও রাসূলগণের মধ্যে অন্যতম ছিলেন। (১৩৪) যখন আমি তাঁহাকে ও তাঁহার পরিবারবর্গকে

---

اَجْمَعِيْنَ لا ١٣٥ - اِلَّا عَجُوْزًا فِى الْغٰبِرِيْنَ ۝ ١٣٦ - ثُمَّ دَمَّرْنَا الْاٰخَرِيْنَ ۝

আজ্‌মায়ী'ন। ১৩৫। ইল্লা আ'জুযান্ ফিল্ গ্বা বিরীন। ১৩৬। ছুম্মা দাম্মার্‌নাল্ আ-খারীন।

একজন পশ্চাদ্বর্তিনী বৃদ্ধা ব্যতীত (১৩৫) সকলকে উদ্ধার করিলাম। (১৩৬) পুনরায় আমি অবশিষ্টগণকে বিনষ্ট করিলাম।

---

١٣٧ - وَاِنَّكُمْ لَتَمُرُّوْنَ عَلَيْهِمْ مُّصْبِحِيْنَ لا ١٣٨ - وَبِالَّيْلِ ط اَفَلَا

১৩৭। ওয়া ইন্নাকুম্ লাতামুর্‌রূনা আ'লাইহিম্ মুছ্‌বিহীন। ১৩৮। ওয়া বিল্লাইল ; আফালা-

(১৩৭) এবং হে মক্কাবাসী ! তোমরা তাহাদের বাসস্থানের উপর দিয়া প্রত্যুষে ও (১৩৮) রাত্রিতে যাতায়াত করিয়া থাক ; তোমরা

---

تَعْقِلُوْنَ ع ١٣٩ - وَاِنَّ يُوْنُسَ لَمِنَ الْمُرْسَلِيْنَ ط ١٤٠ اِذْ اَبَقَ اِلَى ع ৪

তা'ক্বিলুন। ع ১৩৯। ওয়া ইন্না ইউনুছা লামিনাল্ মুর্‌ছালীন্। ১৪০। ইজ্ আবাকা ইলাল্ ৪ রুকু

বুঝিতেছ না কেন? (১৩৯) এবং নিশ্চয় ইউনুছও রাসূলগণের অন্তর্ভুক্ত ছিলেন। (১৪০) তিনি যখন বোঝাই পূর্ণ

---

الْفُلْكِ الْمَشْحُوْنِ لا ١٤١ - فَسَاهَمَ فَكَانَ مِنَ الْمُدْحَضِيْنَ لا ١٤٢ - فَالْتَقَمَهُ الْحُوْتُ

ফুল্‌কিল্ মাশ্‌হূন। ১৪১। ফাছা-হামা ফাকা-না মিনাল্ মুদ্‌হাদ্বীন। ১৪২। ফাল্‌তাকামাহুল্ হূতু

জাহাজের দিকে পলায়ন করিলেন, (১৪১) অতঃপর 'কোররায়' তাঁহার নাম উঠিলে (১৪২) তাঁহাকে সমুদ্রে নিক্ষেপ করা হইল, অতঃপর মৎস্য তাহাকে গিলিয়া লইল

---

وَهُوَ مُلِيْمٌ ۝ ١٤٣ فَلَوْلَا اَنَّهٗ كَانَ مِنَ الْمُسَبِّحِيْنَ لا ١٤٤ - لَلَبِثَ

ওয়া হুয়া মুলীম্। ১৪৩। ফালাউলা আন্নাহু কা-না মিনাল্ মুছাব্বিহীন। ১৪৪। লালাবিছা

এবং তিনি তিরস্কার পাইতে লাগিলেন। (১৪৩) অতঃপর তিনি যদি তছ্‌বীহ পাঠকারীদের অন্তর্ভুক্ত না হইতেন (১৪৪) তাহা হইলে অবশ্য তিনি কেয়ামত পর্যন্ত

---

فِىْ بَطْنِهٖٓ اِلٰى يَوْمِ يُبْعَثُوْنَ ج ١٤٥ - فَنَبَذْنٰهُ بِالْعَرَاۤءِ وَهُوَ

ফী বাত্বনিহী ইলা ইয়াউমি ইউব্‌আছূন। ১৪৫। ফানাবাজ্‌নাহু বিল্ আ-রায়ি ওয়া হুয়া

উহার উদরে পড়িয়া থাকিতেন। (১৪৫) অতঃপর আমি তাহাকে মাঠে নিক্ষেপ করিলাম এবং তিনি

سَقِيْمٌ ج ١٤٦ - وَ اَنْۢبَتْنَا عَلَيْهِ شَجَرَةً مِّنْ يَّقْطِيْنٍ ج ١٤٧ - وَ اَرْسَلْنٰهُ

ছাকীম্ । ১৪৬। ওয়া আম্বাৎনা আলাইহি শাজারাতাম্ মিঁই ইয়াক্‌ত্বীন্ । ১৪৭। ওয়া আর্‌ছাল্‌নাহু

পীড়িত ছিলেন। (১৪৬) এবং আমি তাহার উপর লাউ এর ন্যায় এক প্রকার লতা উৎপন্ন করিলাম। (১৪৭) এবং আমি তাঁহাকে

اِلٰى مِائَةِ اَلْفٍ اَوْ يَزِيْدُوْنَ لا ١٤٨ - فَاٰمَنُوْا فَمَتَّعْنٰهُمْ اِلٰى حِيْنٍ ط

ইলা মিয়াতি আল্‌ফিন্ আউ ইয়াযীদূন । ৪৮। ফাআ-মানু ফামাত্তা'নাহুম্ ইলা-হীন।

লক্ষ বা লক্ষাধিক লোকের নিকট রাসূলরূপে প্রেরণ করিলাম। (১৪৮) অতঃপর তাহারা ধর্মবিশ্বাস করিল, অনন্তর আমি তাহাদিগকে এক সময় পর্যন্ত সুখে বসবাস করিতে দিলাম।

١٤٩ - فَاسْتَفْتِهِمْ اَلِرَبِّكَ الْبَنَاتُ وَلَهُمُ الْبَنُوْنَ لا ١٥٠ - اَمْ خَلَقْنَا

১৪৯। ফাছ্‌তাফ্‌তিহিম্ আলিরাব্বিকাল্ বানা-তু ওয়ালাহুমুল্ বানূন। ১৫০। আম্ খালাক্‌নাল্

(১৪৯) অতঃপর হে রাসূল! তুমি তাহাদিগকে জিজ্ঞাসা কর যে, তোমাদের প্রতিপালকের কি কন্যাগণ আছে এবং তাহাদের পুত্রগণ আছে? অথবা আমি কি

الْمَلٰٓئِكَةَ اِنَاثًا وَّهُمْ شٰهِدُوْنَ ١٥١ - اَلَآ اِنَّهُمْ مِّنْ اِفْكِهِمْ

মালা-য়িকাতা ইনা-ছাঁউ ওয়া হুম্ শা-হিদুন । ১৫১। আলা ইন্নাহুম্ মিন্ ইফ্‌কিহিম্

ফেরেশ্‌তাগণকে নারীজাতি করিয়া সৃষ্টি করিয়াছি এবং তাহারা কি উপস্থিত ছিল? (১৫১) সাবধান! নিশ্চয় তাহারা স্বীয় কল্পনা করিয়া

لَيَقُوْلُوْنَ لا ١٥٢ - وَلَدَ اللّٰهُ لا وَاِنَّهُمْ لَكٰذِبُوْنَ ١٥٣ - اَصْطَفَى الْبَنَاتِ عَلَى

লাইয়াকুলুন্। ১৫২। ওয়ালাদাল্লাহু ওয়া ইন্নাহুম্ লাকা-জিবুন। ১৫৩। আছ্‌ত্বাফাল্ বানা-তি আ'লাল্

বলে (২৫২) আল্লাহ সন্তান জন্ম দিয়াছেন, নিঃসন্দেহ তাহারা মিথ্যাবাদী। (১৫৩, তিনি কি পুত্রগণ অপেক্ষা কন্যাগণকে

الْبَنِيْنَ ط ١٥٤ - مَا لَكُمْ قف كَيْفَ تَحْكُمُوْنَ ١٥٥ - اَفَلَا تَذَكَّرُوْنَ ج ١٥٦ - اَمْ لَكُمْ

বানীন। ১৫৪। মা-লাকুম্; কাইফা তাহ্‌কুমূন। ১৫৫। আফালা তাজাক্কারূন। ৫৬। আম্ লাকুম্

মনোনীত করিয়াছেন? (১৫৪) তোমাদের কি হইল, তোমরা কিরূপ বিচার-বিবেচনা করিতেছ। (১৫৫) তোমরা উপদেশ গ্রহণ করিতেছ না কেন? (১৫৬) অথবা তোমাদের

(১৪৭) হজরত ইউনুছ (আঃ) এক লক্ষ কিংবা এক লক্ষের অধিক লোকদিগের জন্য রাসূলরূপে প্রেরিত হইয়াছিলেন। অধিকাংশ মোফাছ্‌ছেরীনদের মতে এই সংখ্যা দ্বারা কোন নির্দিষ্ট পরিসংখ্যান বুঝায় না বরং উহা দ্বারা মুরাদ হইল অধিক সংখ্যা। এই অধিক সংখ্যার শেষতম অঙ্ক সম্পর্কে কষ্ট কল্পিত কল্পনার আশ্রয় নেওয়া ঠিক হইবে না। (মানাকেউল কোরআন, কাশফুত্তানজিল ও রুহুল বয়ান)

سلطن مبين ۝ ١٥٧ - فاتوا بكتبكم ان كنتم صدقين ۝ ١٥٨ - وجعلوا

ছুল্‌ত্বানুম্ মুবীন। ১৫৭। ফা'তু বিকিতা-বিকুম্ ইন্ কুন্তুম্ ছা-দিক্বীন্। ১৫৮। ওয়া জাআ'লূ

নিকট কি কোন স্পষ্ট দলীল আছে? (১৫৮) তোমরা যদি সত্যবাদী হও তবে তোমাদের কিতাব পেশ কর। (১৫৮) এবং তাহারা

بينه وبين الجنة نسبا ط ولقد علمت الجنة انهم

বাইনাহু ওয়া বাইনাল্ জ্বিন্নাতি নাছাবা; ওয়া লাকাদ্ আলিমাতিল্ জ্বিন্নাতু ইন্নাহুম্

তাঁহার ও জ্বিনদের মধ্যে সম্বন্ধ স্থাপন করিয়াছে। বস্তুতঃ জ্বিন সকল নিশ্চয় জ্ঞাত যে, তাহারা কিয়ামতে ধৃতরূপে

لمحضرون ۝ ١٥٩ - سبحن الله عما يصفون ۝ ١٦٠ - الا عباد الله المخلصين ۝

লামুহ্‌দ্বারূনা। ১৫৯। ছুব্‌হা-নাল্লাহি আম্মা ইয়াছিফুন। ১৬০। ইল্লা ই'বাদাল্লাহিল মুখ্‌লাছীন।

উপস্থাপিত হইবে। (১৫৯) তাহারা যাহা বলিয়া থাকে তাহা হইতে আল্লাহ পবিত্র। (১৬০) কিন্তু আল্লাহর অকপট বান্দাগণ তাহাদের ব্যাপার সতন্ত্র।

١٦١ - فانكم وما تعبدون ۝ ١٦٢ - ما انتم عليه بفتنين ۝ ١٦٣ - الا من هو

১৬১। ফাইন্নাকুম্ ওয়ামা তা'বুদুন। ১৬২। মা আন্তুম্ আ'লাইহি বিফা-তিনীন। ১৬৩। ইল্লামান্ হুয়া

(১৬১) সুতরাং তোমরা এবং তোমরা যাহাদের উপাসনা কর (১৬২) তোমরা সমবেত ভাবে প্রতিকূল আচরণ করিয়া কাহাকেও পথভ্রষ্ট করিতে পার না। (১৬৩) কিন্তু ঐ ব্যক্তিকে

صال الجحيم ط ١٦٤ - وما منا الا له مقام معلوم ۝ ١٦٥ - وانا لنحن

ছা-লিল্ জ্বাহীম্। ১৬৪। ওয়া মা মিন্না ইল্লা লাহু মাক্বা-মুম্ মা'লুম। ১৬৫। ওয়া ইন্না লানাহ্‌নুছ

যে দোজখে প্রবেশ করিবে। (১৬৪) এবং ফেরেশ্‌তারা বলে--আমাদের প্রত্যেকের জন্যই নির্দিষ্ট স্থান আছে। (১৬৫) এবং নিশ্চয় আমরা

الصافون ج ١٦٦ - وانا لنحن المسبحون ۝ ١٦٧ - وان كانوا ليقولون ۝ ١٦٨ - لو ان

ছা-ফ্‌ফুন। ১৬৬। ওয়া ইন্না লাহাহ্‌নুল মুছাব্বিহুন। ১৬৭। ওয়া ইন্ কা-নূ লাইয়াকূলুন্। ১৬৮। লাউ আন্না

সারিবদ্ধভাবে উপস্থিত আছি। (১৬৬) এবং নিশ্চয় আমরা তছ্‌বীহ্ পাঠে নিমগ্ন আছি। (১৬৭) এবং তাহারা বলিত। (১৬৮) যদি আমাদের নিকট

عندنا ذكرا من الاولين ۝ ١٦٩ - لكنا عباد الله المخلصين ۝

ই'ন্দিনা-জিক্‌রাম্ মিনাল্ আউওয়ালীন। ১৬৯। লাকুন্না ই'বাদাল্লাহিল্ মুখ্‌লাছীন।

পূর্ববর্তীদের কোন ধর্মগ্রন্থ থাকিত (১৬৯) তবে নিশ্চর আমরা আল্লাহর, অকপট বান্দা হইতাম।

١٧٠ فَكَفَرُوا بِهٖ فَسَوْفَ يَعْلَمُوْنَ ○ ١٧١ - وَلَقَدْ سَبَقَتْ كَلِمَتُنَا

১। ফাকাফারূ বিহী-ফাছাউফা ইয়া'লামুন। ১৭১। ওয়া লাকাদ্ ছাবাকাৎ কালিমাতুনা

(১৭০) অতঃপর তাহারা উহাকে অবিশ্বাস করিল; অতএব শীঘ্রই তাহারা পরিণাম অবগত হইবে।
(১৭১) এবং নিশ্চয় আমার রাসূলগণের জন্য

لِعِبَادِنَا الْمُرْسَلِيْنَ ج ١٧٢ - اِنَّهُمْ لَهُمُ الْمَنْصُوْرُوْنَ ص ١٧٣ - وَاِنَّ جُنْدَنَا لَهُمُ

লিই'বা-দিনাল্ মুরছালীন। ১৭২। ইন্নাহুম্ লাহুমুল্ মান্ছুরূন্। ১৭৩। ওয়া ইন্না জুনুদানা লাহুমুল্

আমার বাণী বিঘোষিত হইয়াছে। (১৭২) নিশ্চয় তাহারাই সাহায্য প্রাপ্ত হইবেন (১৭৩) এবং নিশ্চয় আমার সৈন্যগণ

الْغٰلِبُوْنَ ○ ١٧٤ - فَتَوَلَّ عَنْهُمْ حَتّٰى حِيْنٍ لا ١٧٥ - وَاَبْصِرْهُمْ فَسَوْفَ يُبْصِرُوْنَ ○

গ্বা-লিবুন্। ১৭৪। ফাতাওয়াল্লা আ'ন্হুম্ হাত্তা-হীন। ১৭৫। ওয়া আব্‌ছিরহুম্ ফাছাউফা ইউব্‌ছিরূন্।

প্রবল থাকিবে। (১৭৪) অতঃপর হে রাসূল! তুমি কিছু সময় পর্যন্ত তাহাদের হইতে বিমুখ থাক। (১৭৫) এবং তাহাদিগকে দেখিতে থাক সুতরাং তাহারাও নিজেদের পরিণতি শীঘ্রই দেখিতে পাইবে।

١٧٦ - اَفَبِعَذَابِنَا يَسْتَعْجِلُوْنَ ○ ١٧٧ - فَاِذَا نَزَلَ بِسَاحَتِهِمْ

১৭৬। আফাবি আজা-বিনা-ইয়াছ্‌তা'জিলুন্। ১৭৭। ফাইজা-নাযালা বিছা-হাতিহিম্

(১৭৬) অতঃপর তাহারা কি আমার শাস্তির জন্য তাড়াতাড়ি করিতেছে? (১৭৭) পরে যখন উহা তাহাদের প্রাঙ্গণে অবতীর্ণ হইবে

فَسَاۤءَ صَبَاحُ الْمُنْذَرِيْنَ ○ ١٧٨ - وَتَوَلَّ عَنْهُمْ حَتّٰى حِيْنٍ لا ١٧٩ - وَّاَبْصِرْ

ফাছা-আ ছাবাহুল্ মুন্‌জারীন্। ১৭৮। ওয়া তাওয়াল্লা আ'ন্হুম্ হাত্তা হীন। ১৭৯। ওয়া আব্‌ছির্

যে বিষয় ভয় প্রদর্শিত হইয়াছিল সেই প্রভাত খুব নিকৃষ্ট হইবে! (১৭৮) অতএব তুমি কিছু সময় পর্যন্ত বিমুখ থাক। (১৭৯) এবং তুমি দেখিতে থাক,

فَسَوْفَ يُبْصِرُوْنَ ○ ١٨٠ - سُبْحٰنَ رَبِّكَ رَبِّ الْعِزَّةِ عَمَّا يَصِفُوْنَ ج

ফাছাউফা ইউব্‌ছিরূন। ১৮০। ছুবহা-না রাব্বিকা রাব্বিল্ ই'য্‌যাতি আ'ম্মা ইয়াছিফুন।

সুতরাং তাহারাও দেখিতে পাইবে। (১৮০ তাহারা যাহাবলে তাহা হইতে তোমার প্রবল পরাক্রান্ত প্রতিপালক পবিত্র।

ع ৫ — ৫ রুকু

١٨١ - وَسَلٰمٌ عَلَى الْمُرْسَلِيْنَ ج ١٨٢ - وَالْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ ع

১৮১। ওয়া ছালা-মুন্ আলাল্ মুরছালীন্। ১৮২। ওয়াল্ হাম্‌দু লিল্লাহি রাব্বিল্ আ-লামীন।

(১৮১) এবং রাসূলগণের প্রতি শান্তি হউক (১৮২) ও বিশ্বজগতের প্রতিপালক আল্লাহর জন্য সমস্ত প্রশংসা।

| ছুরা—ছোয়াদ<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্ মিল্লাহির্ রাহ্মানির্ রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৮৮ আয়াত<br>এবং<br>৫ রুকু |
|---|---|---|

١- صٓ وَالْقُرْاٰنِ ذِى الذِّكْرِ ط ٢- بَلِ الَّذِيْنَ كَفَرُوْا فِىْ عِزَّةٍ

১। ছোয়াদ—ওয়াল্ কুর্আনি জিজ্ জিক্র্। ২। বালিল্লাজীনা কাফারূ ফী ইয্যাতিঁউ

(১) ছোয়াদ—উপদেশপূর্ণ কোরআনের শপথ। (২) বরং ধর্মদ্রোহীগণ ঔদ্ধত্য

وَّشِقَاقٍ ج كَمْ اَهْلَكْنَا مِنْ قَبْلِهِمْ مِّنْ قَرْنٍ فَنَادَوْا وَّلَاتَ

ওয়া শিকা-ক্। ৩। কাম্ আহ্লাক্না মিন্ ক্বাব্লিহিম্ মিন্ ক্বার্নিন্ ফানা-দাঁউ ওয়ালা-তা

ও কলহে নিমগ্ন রহিয়াছে। (৩) আমি তাহাদের পূর্বে কত সম্প্রদায়কে বিনষ্ট করিয়াছি, অতঃপর তাহারা আর্তনাদ করিয়াছিল

حِيْنَ مَنَاصٍ ۝ ٤- وَعَجِبُوْا اَنْ جَآءَهُمْ مُّنْذِرٌ مِّنْهُمْ ز وَقَالَ

হীনা মানাছ্। ৪। ওয়া আজ্বিবু—আন্ জ্বা- আহুম্ মুন্জিরুম্ মিন্ হুম্, ওয়া ক্বালাল্

কিন্তু উদ্ধারের সময় ছিল না।। (৪) এবং তাহারা আশ্চর্যবোধ করিল যে, তাহাদের মধ্য হইতে একজন তাহাদের নিকট ভয়প্রদর্শনকারীরূপে আসিল! এবং কাফেরগণ

الْكٰفِرُوْنَ هٰذَا سٰحِرٌ كَذَّابٌ ج صلے ٥- اَجَعَلَ الْاٰلِهَةَ اِلٰهًا

কা ফিরূনা হা-জা ছা-হিরুন্ ক্বাজ্জা-ব। ৬। আজ্বাআ'লাল্ আ-লিহাতা ইলা-হাঁউ

বলিল—এ ব্যক্তি মিথ্যাবাদী ঐন্দ্রজালিক! (৬) সে কি অসংখ্য উপাস্যকের বদলে এক উপাস্য

(২) এই ছুরার প্রথম আয়াতগুলির শানে নুজুল হইল এই যে, তিরমিজী শরীফে হজরত আবদুল্লাহ ইবনে আব্বাস (রাঃ) হইতে বর্ণিত আছে যে, "হজরত ওমর (রাঃ) ইসলাম গ্রহণ করিলে কাফেরদের মধ্যে এক আহাজারী শুরু হইয়া গেল। এইজন্য কাফেরগণ সমবেতভাবে আবু তালেবের নিকট গমন করিয়া মহানবী (সঃ) সম্পর্কে অনেক কুযুক্তি উথাপনকরিতে লাগিল। তাহাদের এই কটূক্তির জবাবে মহানবী (সঃ) বলিলেন, যদি তাহারা কালেমায়ে তৌহিদের ছায়াতলে চলিয়া আসে, তাহা হইলে সমস্ত বিশ্ব তাহাদের পদানত হইবে। কাফেরগণ কালেমার কথা শুনিয়া বিমর্ষ মুখে উঠিয়া চলিয়া গেল। (ইবনে জারীর, তিরমিজী, মানাকেউল কোরআন)

وَّاحِدًا ج صلے اِنَّ هٰذَا لَشَيْءٌ عُجَابٌ ۝ ٦ - وَانْطَلَقَ الْمَلَاُ مِنْهُمْ

ওয়াহিদা, ইন্না হা জা লাশাইউন্ উজ্বা-ব। ৬। ওয়ান্ত্বালাক্বাল মালাউ মিন্হুম্

নির্দ্ধারণ করিয়াছে। ইহা তো অতিশয় আশ্চর্যের বিষয়। (৬) এবং তাহাদের দলপতি এই বলিয়া চলিয়া যাইতে উদ্যত হইল

اَنِ امْشُوْا وَاصْبِرُوْا عَلٰى اٰلِهَتِكُمْ ج صلے اِنَّ هٰذَا لَشَيْءٌ يُّرَادُ ج ۝

আনিম্শু ওয়াছ্‌বিরূ আ'লা আ-লিহাতিকুম্ ইন্না হা জা লাশাইউঁই ইউরাদ।

তোমরা চলিয়া যাও এবং স্ব স্ব উপাস্যদের প্রতি অবিচল থাক ; নিশ্চয় ইহা উদ্দেশ্য সাধনের ফন্দী।

٧ - مَا سَمِعْنَا بِهٰذَا فِي الْمِلَّةِ الْاٰخِرَةِ ج صلے اِنْ هٰذَا اِلَّا اخْتِلَاقٌ ج ۝

৭। মা-ছামি'না বিহা-জা ফিল্ মিল্লাতিল্ আ-খিরাহ্, ইন্ হা-জা ইল্লাখ্‌তিলা-ক।

(৭) আমরা প্রাচীন ধর্মে এরূপ শ্রবণ করি না। ইহা শুধু মিথ্যা কল্পিত।

٨ - ءَاُنْزِلَ عَلَيْهِ الذِّكْرُ مِنْۢ بَيْنِنَا ط بَلْ هُمْ فِيْ شَكٍّ مِّنْ

৮। আ উন্‌যিলা আ'লাইহিজ্ জিক্‌রু মিম্ বাইনিনা ; বাল্‌হুম্ ফী শাক্‌কিম্ মিন্

(৮) আমাদের মধ্যে কি তাহারই প্রতি উপদেশ অবতীর্ণ হইল ! বরং তাহারা আমার উপদেশে

ذِكْرِيْ ج بَلْ لَّمَّا يَذُوْقُوْا عَذَابِ ط ٩ ۝ - اَمْ عِنْدَهُمْ خَزَآئِنُ رَحْمَةِ

জিক্‌রী, বাল লাম্মা ইয়াজুকু আজা-ব। ৯। আম্ ই'ন্দাহুম্ খাযা-ইনু রাহ্‌মাতি

সন্দিহান ; বরং তাহারা শাস্তির স্বাদ গ্রহণ করে নাই। (৯) অথবা তাহাদের নিকট কি তোমার পরম দাতা

رَبِّكَ الْعَزِيْزِ الْوَهَّابِ ج ١٠ - اَمْ لَهُمْ مُّلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ

রাব্বিকাল্ আযীযিল ওয়াহ্‌হা-ব্। ১০। আম্ লাহুম মুল্‌কুছ্‌ছামা-ওয়া-তি ওয়াল আরদ্বি

ও পরাক্রান্ত প্রতিপালকের করুণার ভাণ্ডার রহিয়াছে ? (১০) অথবা তাহাদের কি আকাশ পৃথিবী ও উহাদের মধ্যস্থ বস্তুসমূহের উপর রাজাধিপত্য

وَمَا بَيْنَهُمَا قف فَلْيَرْتَقُوْا فِي الْاَسْبَابِ ۝ ١١ - جُنْدٌ مَّا هُنَالِكَ

ওয়ামা-বাইনাহুমা ; ফাল্‌ইয়ার্‌তাক্বু ফিল্ আছ্‌বা-ব। ১১। জুন্‌দুম্ মাহুনা-লিকা

আছে ? যদি থাকে তবে সোপান দ্বারা তাহাদের আকাশে আরোহণ করা কর্তব্য। তথায় বহুদলের সেনা

مَهْزُوْمٌ مِّنَ الْاَحْزَابِ ﴿١١﴾ كَذَّبَتْ قَبْلَهُمْ قَوْمُ نُوْحٍ وَّعَادٌ

মাহ্যুমুম্ মিনাল আহ্যা-ব । ১২ । কাজ্জাবাৎ ক্বাব্লাহুম্ কাউমু নুহিঁউ ওয়া আ-দুঁউ

পরাজিত হইবে। (১২) তাহাদের পূর্বে নুহের সম্প্রদায়, আদ

وَّفِرْعَوْنُ ذُو الْاَوْتَادِ ﴿١٢﴾ وَثَمُوْدُ وَقَوْمُ لُوْطٍ وَّاَصْحٰبُ لْئَيْكَةِ ط

ওয়া ফ্বিরআ'উনু জুল্ আউতাদ । ১৩। ওয়া ছামুদু ওয়া ক্বাউমুলুত্বিঁউ ওয়া আছ্হা-বুল আইকাহ্

বহু কীলক-অধিকারী ফেরাউন মিথ্যা বলিয়াছিল। (১৩) সামুদ, লুতের সম্প্রদায় ও অরণ্যবাসীগণ অসত্যারোপ করিয়াছে!

اُولٰٓئِكَ الْاَحْزَابُ ﴿١٣﴾ اِنْ كُلٌّ اِلَّا كَذَّبَ الرُّسُلَ فَحَقَّ عِقَابِ ع

ঊলা-ইকাল আহ্যা-ব । ১৪। ইন্ কুল্লুন্ ইল্লা কাজ্জাবার্ রুছুলা ফাহাক্ক্বা ইক্বা-ব।

ইহারা সেই সৈন্যদল। (১৪) প্রত্যেকেই রাসূলগণের প্রতি অসত্যারোপ করিয়াছিল, অতঃপর আমার শাস্তি আসিয়া উপস্থিত হইল।

ع ১ ১ রুকু

﴿١٤﴾ وَمَا يَنْظُرُ هٰٓؤُلَآءِ اِلَّا صَيْحَةً وَّاحِدَةً مَّا لَهَا مِنْ

১৫। ওয়ামা ইয়ানজুরু হা-উলা-ই ইল্লা ছাইহাতাঁউ ওয়া-হিদাতাম্ মা লাহা মিন্

(১৫) তাহারা একটি মাত্র শব্দের প্রতিক্ষা করিতেছে যাহা মোটেই বিলম্ব

(১৫) মক্কার মোশরেকগণ যখন মহানবী (সঃ)-এর নিকট শুনিল যে, কিয়ামতের দিন ডান হাতে কিংবা বামহাতে আমলনামা দেওয়া হইবে। এবং বেহেশ্তিদিগকে বড় বড় নেয়ামত মিলিবে। তখন তাহারা তামাশা করিয়া বলিতে লাগিল যে, আমাদের হিসাবের কাগজ, কিয়ামতের পূর্বেই যদি আল্লাহ দিয়া দেন তাহা হইলে খুবই ভাল হয়। আর যদি জান্নাতের ফল-ফলারী ও নেয়ামতগুলি দুনিয়াতেই আমরা দেখিতে পাই, তাহা হইলে আমাদের একীন হইবে যে, আল্লাহর রাসূল সত্য কথাই বলিয়াছেন। অতঃপর আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিলেন এবং সঙ্গে সঙ্গে ঘোষণা করিলেন যে, হে নবী! আপনি ধৈর্য ধারণ করুন। কারণ কিয়ামতের শিঙ্গার ফুঁক দেওয়া হইলেই সব মীমাংসা হইয়া যাইবে। ইহা অতীব নিকটবর্তী।

( ইবনে কাছির, খাজেন, তফছীরে দ্বাহ্হাক ও মুক্বাতিল )

فَوَاقٍ ۝ ١٦ - وَقَالُوْا رَبَّنَا عَجِّلْ لَّنَا قِطَّنَا قَبْلَ يَوْمِ الْحِسَابِ ۝

ফাওয়া-ক্। ১৬। ওয়া কা-লু রাব্বানা আজিজ্জ্ল্ লানা কিত্বানা ক্বাব্‌লা ইয়াউমিল্ হিছা-ব্।

করিবে না। (১৬) এবং তাহারা বলে—হে আমাদের প্রতিপালক! হিসাবের দিবসের পুর্বে শীঘ্র আমাদের অংশ প্রদান করুন।

١٧ - اِصْبِرْ عَلٰى مَا يَقُوْلُوْنَ وَاذْكُرْ عَبْدَنَا دَاوٗدَ ذَا الْاَيْدِ ۚ اِنَّهٗٓ

১৭। ইছ্‌বির আ'লা মা ইয়াকুলুনা ওয়াজ্‌কুর্ আ'বদানা-দাবুদা জাল্ আইদ; ইন্নাহু

(১৭) হে রাসূল! তাহারা যাহা বলে তাহাতে তুমি ধৈর্যধারণ কর এবং শক্তির অধিকারী আমার বান্দা দাউদকে স্মরণ কর; নিশ্চয় তিনি

اَوَّابٌ ۝ ١٨ - اِنَّا سَخَّرْنَا الْجِبَالَ مَعَهٗ يُسَبِّحْنَ بِالْعَشِيِّ

আউওয়া-ব্। ১৮। ইন্না ছাখ্‌খারনাল্ জ্বিবা-লা মাআ'হু ইউছাব্বিহ্‌না বিল্ আশীয়্যি

অতিশয় প্রত্যাবর্তনকারী ছিলেন। (১৮) আমি পর্বতগুলিকে তাহার আওতাধীন করিয়া দিয়াছিলাম যে, উহারা তাহার সহিত সকাল সন্ধ্যা

(১৭) এই আয়াতে আল্লাহ তায়ালা মহানবী (সঃ) কে সান্তনা প্রদান করিয়াছেন যে, কাফেরদিগের কথায় কর্ণপাত করিবেন না। কেননা তাহারা যাহা কিছুই বলুক না কেন, উহাতে কিছুই আসে যায় না। এবং আপনি হজরত দাউদ (আঃ) এর কথা স্মরণ করুন। যিনি তালুতের অধীনে থাকিয়া জ্বালুত নামক অত্যাচারী ও জালেম বাদশাহকে খতম করিয়াছিলেন। তিনি ছিলেন শক্তিমান ও সাম্রাজ্য পরিচালনার অধিকারী। এমনকি তিনি হাতে শক্ত লোহাকে নরম করিয়া যুদ্ধের পোষাক ও অস্ত্রশস্ত্র তৈরি করিতেন। শক্ত লোহা তাহার হাতে নরম পানির মত মনে হইত। অধিকন্তু তিনি রাজস্বের কোন অংশ হইতেই কোন টাকা পয়সা খরচ করিতেন না। বরং তিনি সর্বদা নিজ হাতে কামাই করিয়া জিবিকা নির্বাহ করিতেন। তিনি কখনও দুই দিনের খাদ্য একসঙ্গে সংগ্রহ করিয়া রাখিতেন না। আল্লাহ যেদিন যাহা মিলাইতেন, তাহাতেই তিনি সন্তুষ্ট থাকিতেন। তিনি সর্বদাই আল্লাহর পবিত্রতা ও গুণগান বর্ণনা করিতেন। তাহার চরিত্রে ধৈর্যগুণ পরিপুর্ণ ছিল। (মোজেহুল কোরআন ও কবীর, খাজেন)

وَالْاِشْرَاقِ لا ١٩ - وَالطَّيْرَ مَحْشُوْرَةً ط كُلٌّ لَّهٗ اَوَّابٌ ٥ ٢٠ - وَشَدَدْنَا

ওয়াল্ ইশ্রা-ক। ১৯। ওয়াত্ত্বাইরা মাহ্শুরাহ্; কুল্লুল লাহূ আউওয়া-ব। ২০। ওয়া শাদাদ্না
তছ্বীহ্ পাঠ করিবে। (১৯) এবং পক্ষীকেও একত্রিত করিয়াছিলাম; প্রত্যেকে তাহার আজ্ঞাবহ ছিল।
(২০) এবং আমি তাহার

مُلْكَهٗ وَاٰتَيْنٰهُ الْحِكْمَةَ وَفَصْلَ الْخِطَابِ ٥ ٢١ - وَهَلْ اَتٰكَ نَبَؤُا

মুলকাহূ ওয়া আ-তাইনা-হুল্ হিক্মাতা ওয়া ফাছ্লাল্ খিত্বা-ব্। ২১। ওয়া হাল্ আতা-কা নাবা-উল্
রাজত্বকে সুদৃঢ় করিয়াছিলাম এবং তাহাকে বিজ্ঞতা ও বিচার মীমাংসার জ্ঞান প্রদান করিয়াছিলাম।
(২১) এবং হে রাসূল! তোমার নিকট কি দুইজন বিবাদকারীর সংবাদ

الْخَصْمِ م اِذْ تَسَوَّرُوا الْمِحْرَابَ لا ٢٢ - اِذْ دَخَلُوْا عَلٰى دَاوٗدَ فَفَزِعَ

খাছ্মি। ইজ্ তাছাউওরুল্ মিহ্রাব্। ২২। ইজ্ দাখালু আলা-দাবুদা ফাফাযিআ'
পৌঁছিয়াছে? যখন তাহারা প্রাচীর টপকাইয়া এবাদতখানায় আসিয়াছিল। (২২) যখন তাহারা দাউদের
নিকট প্রবেশ করিল; অনন্তর তিনি তাহাদের অসময়ে

مِنْهُمْ قَالُوْا لَا تَخَفْ ج خَصْمٰنِ بَغٰى بَعْضُنَا عَلٰى بَعْضٍ فَاحْكُمْ

মিন্হুম্ কা-লু লাতাখাফ্, খাছ্মানি বাগ্বা বা'ছুনা আ'লা বা'দিন্ কাহ্কুম্
আগমনে শঙ্কিত হইলেন, তাহারা বলিল—আপনি ভীত হইবেন না; আমরা উভয়ে বিবাদকারী, আমাদের
মধ্যে একজন অপরের প্রতি অত্যাচার করিয়াছে, সুতরাং আপনি

بَيْنَنَا بِالْحَقِّ وَلَا تُشْطِطْ وَاهْدِنَآ اِلٰى سَوَآءِ الصِّرَاطِ ٥ ٢٣ - اِنَّ

বাইনানা বিল্ হাক্কি ওয়ালা তুশ্ত্বিত্ব্ ওয়াহ্দিনা ইলা ছাওয়া—য়িছ্ছিরাত্ব্। ২৩। ইন্না
আমাদের মধ্যে ন্যায় সঙ্গত বিচার করিয়া দিন এবং অবিচার করিবেন না ও আমাদিগকে সঠিক পথ প্রদর্শন
করুন। (২৩) নিশ্চয়

هٰذَآ اَخِىْ قف لَهٗ تِسْعٌ وَّتِسْعُوْنَ نَعْجَةً وَّلِىَ نَعْجَةٌ وَّاحِدَةٌ قف

হাজা আখী লাহু তিছ্উঁ ওয়াতিছ্উ'না না'জাতাউঁ ওয়ালিয়া না'জাতুঁউ ওয়াহিদাহ্;
এই ব্যক্তি আমার ভাই। তাহার নিরানব্বইটি দুম্বা আছে আর আমার একটি মাত্র দুম্বা।

فَقَالَ اَكْفِلْنِيْهَا وَعَزَّنِىْ فِى الْخِطَابِ ٥ ٢٤ - قَالَ لَقَدْ ظَلَمَكَ

ফাকা-লা আক্ফিলনীহা ওয়া আয্যানী ফিল্ খিত্বা-ব্ ২৪। কা-লা লাকাদ্ জালামা-কা
অতঃপর সে বলে—উহা আমাকে সমর্পণ কর এবং বিবাদ প্রসঙ্গে সে আমাকে কটূক্তি করিয়াছে। (২৪) তিনি
বলিলেন—নিশ্চয় সে তাহার

আয়াত রুকু চিহ্ন

بِسُؤَالِ نَعْجَتِكَ اِلٰى نِعَاجِهٖ ط وَاِنَّ كَثِيْرًا مِّنَ الْخُلَطَآءِ

বিছুওয়ালি না'খাতিকা ইলা নিআ'জ্বিহ্; ওয়া ইন্না কাছিরাম্ মিনাল্ খুলাত্বা—য়ি

দুম্বাগুলির সহিত সংযুক্ত করিতে তোমার দুম্বা চাহিয়া অত্যাচার করিয়াছে এবং নিশ্চয় অধিকাংশ অংশীদার

لَيَبْغِيْ بَعْضُهُمْ عَلٰى بَعْضٍ اِلَّا الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ

লাইয়াবগী বা'দুহুম্ আ'লা বা'দিন ইল্লাল্লাজীনা আ-মানু ওয়া আ'মিলুছ্ ছালিহা-তি

একে অপরের প্রতি অবিচার করিয়া থাকে; কিন্তু যাহারা ধর্মবিশ্বাস করিয়া সৎকার্য করিল

وَقَلِيْلٌ مَّا هُمْ ط وَظَنَّ دَاوٗدُ اَنَّمَا فَتَنّٰهُ فَاسْتَغْفَرَ رَبَّهٗ

ওয়া কালীলুম্ মাহুম্; ওয়া জান্না দাবুদা আন্নামা-ফাতান্নাহু ফাছ্তাগ্ফারা রাব্বাহু

অথচ তাহারা অতি নগণ্য। এবং দাউদ (আঃ) ধারণা করিলেন যে, আমি শুধু তাহাকে পরীক্ষা করিলাম, অতঃপর তিনি তাহার প্রতিপালকের নিকট ক্ষমা প্রার্থনা করিলেন

وَخَرَّ رَاكِعًا وَّاَنَابَ ۝ ٢٥ - فَغَفَرْنَا لَهٗ ذٰلِكَ ط وَاِنَّ لَهٗ عِنْدَنَا

ওয়া খার্‌রা রাকিআঁউ ওয়া আনা-ব্। ২৫। ফাগ্বাফার্‌না লাহু জ্বা-লিক্; ওয়া ইন্না লাহু ই'ন্দানা

এবং সেজ্‌দায় পতিত হইলেন ও প্রত্যাবর্ত্তন করিলেন। (২৫) অনন্তর আমি তাহাকে ক্ষমা করিলাম। এবং নিশ্চয় তাহার জন্য আমার সমীপে

لَزُلْفٰى وَحُسْنَ مَاٰبٍ ۝ ٢٦ - يٰدَاوٗدُ اِنَّا جَعَلْنٰكَ خَلِيْفَةً

লাযুলফা ওয়া হুছ্‌না মাআ-ব্। ২৬। ইয়া দা-বুদু ইন্না জ্বাআ'ল্‌না-কা খালীফাতান

নৈকট্য ও সুন্দর প্রত্যাবর্তনস্থল রহিয়াছে। (২৬) হে দাউদ! আমি তোমাকে পৃথিবীতে প্রতিনিধি নিযুক্ত

فِى الْاَرْضِ فَاحْكُمْ بَيْنَ النَّاسِ بِالْحَقِّ وَلَا تَتَّبِعِ الْهَوٰى

ফিল আর্‌দ্বি ফাহ্‌কুম্ বাইনান্না-ছি বিল্ হাক্‌ক্বি ওয়ালা তাত্তাবিয়ি'ল হাওয়া

করিলাম, অতএব তুমি লোকদের মধ্যে ন্যায় সঙ্গত বিচার কর এবং কুপ্রবৃত্তির অনুসরণ করিও না

فَيُضِلَّكَ عَنْ سَبِيْلِ اللّٰهِ ط اِنَّ الَّذِيْنَ يَضِلُّوْنَ عَنْ سَبِيْلِ اللّٰهِ

ফ.ইউদ্বিল্লাকা আ'ন্ ছাবীলিল্লাহ; ইন্নাল্লাজীনা ইয়াদ্বিল্লূনা আ'ন্ ছাবীলিল্লাহি

তাহা হইলে উহা তোমাকে আল্লাহর পথ হইতে বিপদগামী করিবে; নিশ্চয় যাহারা আল্লাহর পথ হইতে বিপথগামী হয়,

সেজ্‌দাহ

لَهُمْ عَذَابٌ شَدِيدٌ بِمَا نَسُوا يَوْمَ الْحِسَابِ ع ٢٧ - وَمَا خَلَقْنَا

লাহুম্ আজা-বুন্ শাদীহুম্ বিমা নাছু ইয়াউমাল্ হিছা-ব্। ع ২৭। ওয়ামা খালাক্ব্নাছ্

তাহাদের জন্য ভীষণ শাস্তি রহিয়াছে—যেমন তাহারা হিসাবের দিবসকে ভুলিয়া থাকে। (২৭) এবং আমি আকাশ পৃথিবী

ع ২ | ২ রুকু

السَّمَاءَ وَالْأَرْضَ وَمَا بَيْنَهُمَا بَاطِلًا ط ذٰلِكَ ظَنُّ الَّذِينَ

ছামা-আ ওয়াল্ আর্দ্বা ওয়ামা বাইনাহুমা বা-ত্বিলা ; জা-লিকা জান্নুল্লাজীনা

ও তদুভয়ের মধ্যস্থিত সমুদয় বস্তুকে অনর্থক সৃষ্টি করি নাই। ইহা ধর্ম অমান্যকারীদের ধারণা.

كَفَرُوا ج فَوَيْلٌ لِّلَّذِينَ كَفَرُوا مِنَ النَّارِ ط ٢٨ - أَمْ نَجْعَلُ الَّذِينَ

কাফারূ ফাওয়াইলুল্ লিল্লাজীনা কাফারূ মিনান্না-র। ২৮। আম্ নাজ্ব্আ'লুল্লাজীনা

অনন্তর ধর্ম অমান্যকারীদের জন্য দোজখের আক্ষেপ। (২৮) আমি কি ঈমানদার

اٰمَنُوا وَعَمِلُوا الصّٰلِحٰتِ كَالْمُفْسِدِينَ فِي الْأَرْضِ ز أَمْ نَجْعَلُ

আ-মানু ওয়া আ'মিলুছ্ ছালিহাতি কাল্মুফছিদীনা ফিল্ আরদ্বি আম্ নাজ্ব্আ'লুল্

ও সৎকর্মশীলগণকে দেশে উপদ্রবকারীদের সমকক্ষ করিব? অথবা আমি কি

الْمُتَّقِينَ كَالْفُجَّارِ ٢٩ - كِتٰبٌ أَنْزَلْنٰهُ إِلَيْكَ مُبٰرَكٌ

মুত্তাক্বিনা কাল্ ফুজ্জার্? ২৯। কিতাবুন্ আন্যাল্না-হু ইলাইকা মুবা-রাকুল্

ধর্মভীরুগণকে অসৎলোকদের সমকক্ষ করিব? (২৯) ইহা বরকত পূর্ণ কিতাব যাহা তোমার নিকট অবতীর্ণ করিয়াছি।

لِّيَدَّبَّرُوا اٰيٰتِهٖ وَلِيَتَذَكَّرَ أُولُوا الْأَلْبَابِ ٣٠ - وَوَهَبْنَا

লিইয়াদ্দাব্বারূ আ-ইয়া-তিহী ওয়া লিইয়াতাজ্বাক্কারা উলুল্ আল্বা-ব। ৩০। ওয়া ওয়াহাব্না

যেন জ্ঞানীবৃন্দ উহার আয়াতসমূহ চিন্তা করে ও উপদেশ গ্রহণ করে। (৩০) এবং আমি দাউদকে

لِدَاوٗدَ سُلَيْمٰنَ ط نِعْمَ الْعَبْدُ ط إِنَّهٗ أَوَّابٌ ط ٣١ - إِذْ عُرِضَ

লিদাবুদা ছুলাইমান্; নি'মাল্ আবদু; ইন্নাহু আউওয়া-ব। ৩১। ইজ্ উ'রিদ্বা

পুত্ররূপে সুলাইমানকে প্রদান করিলাম। কি উত্তম বান্দা! যেহেতু তিনি অতিশয় প্রত্যাবর্তনকারী ছিলেন।

عَلَيْهِ بِالْعَشِيِّ الصّٰفِنٰتُ الْجِيَادُ ۙ ٣٢ - فَقَالَ اِنِّىْٓ اَحْبَبْتُ

আ'লাইহি বিল্ আ'শীইছ্ ছা ফিনা-তুল্ জিইয়া-দ। ৩২। ফাকা-লা ইন্নী আহ্বাব্তু

(৩১) সন্ধ্যার সময় যখন তাঁহার সমীপে দ্রুতগামী উৎকৃষ্ট অশ্বগুলি পেশ করা হইল। (৩২) অতঃপর তিনি বলিলেন—নিশ্চয় আমার

حُبَّ الْخَيْرِ عَنْ ذِكْرِ رَبِّىْ ۚ حَتّٰى تَوَارَتْ بِالْحِجَابِ ۚ قف ٣٣ - رُدُّوْهَا

হুব্বাল্ খাইরি আ'ন্ জিক্‌রি রাব্বী, হাত্তা তাওয়া-রাত্ বিল্ হিজ্বাব। ৩৩। রুদ্দূহা

প্রতিপালকের স্মরণোদ্দেশ্যে ধনৈশ্বর্য্যকে প্রিয় জ্ঞান করিয়াছি ; এমন কি সূর্য্য অন্ধকারের পর্দায় অস্তমিত হইল। (৩৩) তোমরা ঐগুলি

عَلَىَّ ۭ فَطَفِقَ مَسْحًا بِالسُّوْقِ وَالْاَعْنَاقِ ٣٤ - وَلَقَدْ فَتَنَّا

আলাইয়্যা ; ফাত্বাফিকা মাছ্হাম্ বিছ্ছুকি ওয়াল্ আ'না-ক্। ৩৪। ওয়া লাকাদ্ ফাতান্না

আমার নিকট পুনর্বার আনয়ন কর, অতঃপর তিনি ঐগুলির পদ ও গ্রীবাদেশের উপর হস্ত ফিরাইতে লাগিলেন। (৩৪) এবং নিশ্চয় আমি

(৩২) একদা হজরত সুলাইমান জানিতে পারিলেন যে, আল্লাহর কুদরতের ফলে দরিয়া হইতে এক প্রকার উত্তম ঘোড়া উত্থিত হয় এবং উহারা সমুদ্রতীরে বিচরণ করতঃ সন্ধ্যা হইলে নদীতে অদৃশ্য হইয়া যায়। তিনি ধারণা করিলেন যে, যদি সমুদ্রের সেই নির্দিষ্ট তীরে একদল মাদী ছাড়িয়া দেওয়া যায় তাহা হইলে সমুদ্র হইতে উত্থিত নর ঘোড়াগুলির সহিত ইহারা সম্মিলিত হইবে এবং উত্তম জাতের ঘোড়ার বাচ্চা পয়দা হইবে যাহা দ্বারা যুদ্ধকাজ চালানো অত্যন্ত সহজ হইবে। সুতরাং তাহার ধারণা অনুসারে সকল ব্যবস্থা করা হইল এবং ইহাতে সুন্দর সুন্দর ঘোড়ার বাচ্চা পয়দা হইল। তিনি সেই বাচ্চাগুলিকে আগ্রহভরে দেখিতে লাগিলেন। দেখিতে দেখিতে আজিফার সময় চলিয়া গেল। আছরের নামাজের সময় অতিবাহিত হইয়া সূর্য্য ডুবিয়া যাওয়ার উপক্রম হইল। এমন সময় হজরত সুলাইমানের চৈতন্য ফিরিয়া আসিল। তিনি ভীষণ লজ্জিত হইলেন এবং অজিফা ও নামাজ সুষ্ঠুভাবে আদায় করিলেন। অতঃপর আল্লাহর মহব্বতের জোশে কাঁপিতে লাগিলেন এবং শানিত কৃপান হস্তে উক্ত ঘোড়ার বাচ্চাগুলির সামনে হাজির হইয়া ইহাদিগকে নিধন করিতে লাগিলেন। একে একে সবগুলিকে কাটিয়া ফেলিলেন। তারপর আল্লাহর এবাদতে নিমগ্ন হইয়া সমস্ত মাল ও দৌলতের মহববৎ অন্তর হইতে দুর করিয়া দিলেন।

(মোজেহুল কোরআন মানাফেউল কোরআন)

سُلَيْمٰنَ وَاَلْقَيْنَا عَلٰى كُرْسِيِّهٖ جَسَدًا ثُمَّ اَنَابَ ۝٣٥ قَالَ

ছু'লাইমা-না ওয়া আল্‌কাইনা আ'লা-কুর্‌ছীয়্যিহী জ্বাছাদান্‌ ছুম্মা আনা-ব। ৩৫। ক্বা-লা

সুলাইমানকে পরীক্ষা করিলাম এবং তাঁহার সিংহাসনের উপর দেহী স্থাপন করিলাম, পুনরায় তিনি প্রত্যাবর্তন করিলেন। (৩৫` তিনি বলিলেন—

رَبِّ اغْفِرْ لِىْ وَهَبْ لِىْ مُلْكًا لَّا يَنْۢبَغِىْ لِاَحَدٍ مِّنْۢ بَعْدِىْ ج اِنَّكَ

রাব্বিগ্‌ফির্‌লী ওয়া হাব্‌লী মুল্‌কান্‌ লা ইয়াম্‌বাগ্বী লিআহাদিম্‌ মিম্‌ বা'দী, ইন্নাকা

হে আমার প্রতিপালক! আমাকে ক্ষমা করুন এবং আমাকে এরূপ রাজত্ব প্রদান করুন যাহা আমার পরে অন্য কাহারো পক্ষে সম্ভব না হয়, নিশ্চয় আপনি

اَنْتَ الْوَهَّابُ ۝٣٦ فَسَخَّرْنَا لَهُ الرِّيْحَ تَجْرِىْ بِاَمْرِهٖ رُخَآءً حَيْثُ

আন্তাল্‌ ওয়াহ্‌হাব্‌। ৩৬। ফাছাখ্‌খার্‌না লাহুর্‌রীহা তাজ্‌রী বিআম্‌রিহী রুখাআন্‌ হাইছু

অতীব দাতা। (৩৬) অতঃপর আমি বায়ুকে তাঁহার আয়ত্তাধীন করিয়া দিলাম, তিনি যেখানে পৌঁছিতে ইচ্ছা করিতেন তাঁহার আদেশে তথায় উহা মৃদু গতিতে

اَصَابَ لا ۝٣٧ وَالشَّيٰطِيْنَ كُلَّ بَنَّآءٍ وَّغَوَّاصٍ لا ۝٣٨ وَّاٰخَرِيْنَ مُقَرَّنِيْنَ

আছা-ব। ৩৭। ওয়াশ্‌শাইয়া-ত্বীনা কুল্লা বান্নায়িঁউ ওয়া গ্বাউওয়া-ছ। ৩৮। ওয়া আ-খারীনা মুকার্‌রানীনা

সঞ্চারিত হইত। (৩৭) এবং দৈত্যগণকেও গৃহনির্মাতা ও ডুবুরীরূপে নিযুক্ত করিলাম। (৩৮) এবং অন্যান্যকে শৃঙ্খলে আবদ্ধ রূপে

(৩৪) হজরত সুলাইমান জেহাদের ব্যাপারে আমীর উমরাহগণের প্রতি অত্যন্ত রাগান্বিত হইলেন। কারণ তাহারা জিহাদের দিকে শৈথিল্য প্রদর্শন করিত। তিনি মনে করিলেন যে, স্বীয় সত্তর জন বিবির ঘরে সন্তান হইলে, তাহাদের দ্বারাই জেহাদের কাজ আঞ্জাম দিবেন। কিন্তু ইন্‌শাআল্লাহ বলিতে ভুলিয়া গেলেন। ফলে কেবল মাত্র একজন স্ত্রীর গর্বে একটি ছেলে হইল তাহাও অর্ধাঙ্গ মাত্র। সিংহাসনের পাশে রাখিলে তিনি লজ্জিত হইতেন এবং আল্লাহর নিকট মাগফেরাত কামনা করিলেন। ইহাই হইল হজরত সুলাইমানের পরীক্ষা।

(মোজেহুল কোরআন, মানাফিউল কোরআন)

فِي الْأَصْفَادِ ٥ ٣٩ - هٰذَا عَطَاؤُنَا فَامْنُنْ أَوْ أَمْسِكْ بِغَيْرِ حِسَابٍ ٥

ফিল আছ্ফা-দ। ৩৯। হা-জা আ'তা-উনা ফামনুন্ আউ আম্ছিক্ বিগ্বাইরি হিছা-ব।

(৩৯) ইহা আমার অগণিত দান, অতঃপর তুমি দান কর অথবা রাখিয়া দাও।

৪ | ৩ | ৩ রুকু

وَإِنَّ لَهُ عِنْدَنَا لَزُلْفٰى وَحُسْنَ مَاٰبٍ ع ٤٠ - وَاذْكُرْ عَبْدَنَا

৪০। ওয়া ইন্না লাহু ই'ন্দানা লাযুল্ফা ওয়া হুছ্না মাআ-ব। ع ৪১। ওয়াজ্কুর্ আব্দানা

(৪০) এবং নিশ্চয় আমার সমীপে তাঁহার জন্য নৈকট্য ও রমণীর বাসস্থান রহিয়াছে। (৪১) এবং তুমি আমার বান্দা

ওয়াক্ফে লাজিম

أَيُّوبَ م إِذْ نَادٰى رَبَّهُ أَنِّي مَسَّنِيَ الشَّيْطٰنُ بِنُصْبٍ

আইয়ুব্। ইজ্ না-দা রাব্বাহূ আন্নী মাছ্ছানিয়াইয়াশ্ শাইত্বা-নু বিনুছ্বি'উ

আইউবকে স্মরণ কর। যখন তিনি তাঁহার প্রতিপালকের নিকট প্রার্থনা করিলেন নিশ্চয় শয়তান কষ্ট ও রোগযন্ত্রণা দিবার উদ্দেশ্যে আমাকে

وَّعَذَابٍ ٥ ٤٢ - أُرْكُضْ بِرِجْلِكَ ج هٰذَا مُغْتَسَلٌۢ بَارِدٌ

ওয়া আ'জা-ব। ৪২। উর্কুদ্ব্ বিরিজ্লিক্, হা-জা মুগ্তাছালুন্ বা-রিদুঁউ

স্পর্শ করিয়াছে। (৪২) তুমি মৃত্তিকায় স্বীয় পদাঘাত কর, ইহা স্নিগ্ধ স্নানাগার

وَّشَرَابٌ ٥ ٤٣ - وَوَهَبْنَا لَهُ أَهْلَهُ وَمِثْلَهُمْ مَعَهُمْ رَحْمَةً مِّنَّا

ওয়া শারা-ব্। ৪৩। ওয়া ওয়াহাব্না লাহূ আহ্লাহু ওয়া মিছ্লাহুম্ মাআ'হুম্ রাহ্মাতাম্ মিন্না

ও পানীয়। (৪৩) এবং আমি তাহাকে তাহার পরিবারবর্গ ও তাহাদের সহিত তদনুরূপ প্রদান করিলাম আমার অনুগ্রহে

وَذِكْرٰى لِأُولِي الْأَلْبَابِ ٥ ٤٤ - وَخُذْ بِيَدِكَ ضِغْثًا فَاضْرِبْ بِّهِ

ওয়া জিক্রা লিউলিল্ আল্বা-ব্। ৪৪। ওয়া খুজ্ বিয়াদিকা দ্বিগ্ছান্ ফাদ্ব্রিব্ বিহী

এবং ইহা জ্ঞানীবৃন্দের জন্য উপদেশ। (৪৪) এবং তুমি একমুষ্ঠি শুষ্ক তৃণগুচ্ছ স্বীয় হস্তে ধারণ কর অতঃপর উহা দ্বারা প্রহার কর

وَلَا تَحْنَثْ ط إِنَّا وَجَدْنَٰهُ صَابِرًا ط نِعْمَ الْعَبْدُ ط إِنَّهُۥٓ أَوَّابٌ ٥

ওয়ালা তাহ্নাছ ; ইন্না ওয়াজাদ্না-হু ছা-বিরা ; নি'মাল্ আব্দু ; ইন্নাহু আউওয়া-ব্ ;

এবং শপথ ভঙ্গ করিও না। আমি তাহাকে ধৈর্য্যশীলরূপে পাইলাম। কি উত্তম বান্দা ! নিশ্চয় তিনি অতিশয় প্রত্যাবর্তনকারী ছিলেন।

৪৫ - وَاذْكُرْ عِبَٰدَنَآ إِبْرَٰهِيمَ وَإِسْحَٰقَ وَيَعْقُوبَ أُولِى الْأَيْدِى

৪৫। ওয়াজ্কুর্ ই'বাদানা ইব্রা-হীমা ওয়া ইছ্হা-ক্বা ওয়া ইয়া'ক্বুবা উলিল্ আইদী

(৪৫) এবং তুমি হস্তসমূহের অধিকারী চক্ষুষ্মান আমার বান্দা ইব্রাহিম ইছহাক ও ইয়াকুবকে

وَالْأَبْصَٰرِ ٥ ৪৬ - إِنَّآ أَخْلَصْنَٰهُم بِخَالِصَةٍ ذِكْرَى الدَّارِ ج ৪৭ - وَإِنَّهُمْ

ওয়াল্ আব্ছা-র্। ৪৬। ইন্না আখ্লাছ্নাহুম্ বিখা-লিছাতিন্ জিক্রাদ্দা-র। ৪৭। ওয়া ইন্নাহুম্

স্মরণ কর। (৪৬) আমি তাহাদিগকে পরকালের স্মরণের জন্য নির্বাচিত করিয়াছিলাম। (৪৭) এবং নিশ্চয় তাহারা

عِندَنَا لَمِنَ الْمُصْطَفَيْنَ الْأَخْيَارِ ط ৪৮ - وَاذْكُرْ إِسْمَٰعِيلَ وَالْيَسَعَ

ই'ন্দানা লামিনাল্ মুছ্তাফাইনাল্ আখ্ইয়াইর। ৪৮। ওয়াজ্কুর ইছমাঈলা ওয়াল ইয়াছাআ'

সৎলোকদের মধ্যে আমার নিকট মনোনীত। (৪৮) এবং তুমি ইছ্মাঈল, অল্ইয়াছা

(৪৫) তফসীরে মোজেহুল কোরআনে এই আয়াতের তফসীরে বলা হইয়াছে যে, তাহারা হস্তদ্বারা আল্লাহর বন্দেগী করিত এবং চক্ষুর দ্বারা আল্লাহর কুদরতের নিদর্শনাবলী প্রত্যক্ষ করিয়া ঈমান ও একিনকে মজবুত করিয়া লইত। কোন কোন মোফাছ্ছেরীন বলেন যে, উলিল্ আইদি অর্থ রাজত্ব ও রাজ্যপাট এবং আবছার অর্থ রাজ্যশাসনের ক্ষমতা ও বুদ্ধিমত্তা। সুতরাং এই আয়াতে বর্ণিত তিনজন নবীই ছিলেন, একদিকে নবী এবং অন্যদিকে বাদশা। তাহাদের বাদশাহী অনেক বিস্তৃত ছিল। আবার কেহ কেহ বলেন যে, উহার অর্থ এই যে, তাহারা দ্বীন ও ঈমানের ব্যাপারে ছিল অত্যন্ত মজবুত ও পাকা পোক্ত এবং হেদায়েতের ব্যাপারে ছিল অত্যন্ত দূরদর্শী ও বিচক্ষণতার অধিকারী। ঈমান ও হেকমতের দ্বারা তাহারা সর্বদা কাজ-কাম আঞ্জাম দিতেন।

( কবীর, খাজেন, মানাফিউল কোরআন )

وَذَا الْكِفْلِ ط وَكُلٌّ مِّنَ الْاَخْيَارِ ۝ ٤٩ - هٰذَا ذِكْرٌ ط وَاِنَّ لِلْمُتَّقِيْنَ

ওয়া জাল্‌কিফ্‌লি ; ওয়া কুল্লুম্ মিনাল্ আখ্‌ইয়া-র্। ৪৯। হা-জা জিক্‌র্ ; ওয়া ইন্না লিল্‌মুত্তাক্বীনা

স্মরণ কর ; এবং সকলেই সৎ লোকদের অন্তর্ভুক্ত ছিলেন। (৪৯) ইহা উপদেশ ; এবং নিশ্চয় ধর্মভীরুগণের জন্য

لَحُسْنَ مَاٰبٍ لا ٥٠ - جَنّٰتِ عَدْنٍ مُّفَتَّحَةً لَّهُمُ الْاَبْوَابُ ج

লাহুছ্‌না মাআ'-ব। ৫০। জান্নাতি আ'দ্‌নিম্ মুফাত্তাহাতাল্ লাহুমুল্ আব্‌ওয়া-ব।

রমণীয় বাসস্থান। (৫০) তাহাদের জন্য বেহেশ্‌তি উদ্যানের দ্বার উন্মুক্ত রহিয়াছে।

٥١ - مُتَّكِئِيْنَ فِيْهَا يَدْعُوْنَ فِيْهَا بِفَاكِهَةٍ كَثِيْرَةٍ وَّشَرَابٍ ۝

৫১। মুত্তাকিয়ীনা ফীহা-ইয়াদ্‌উ'না ফীহা-বিফাকিহাতিন্ কাছীরাতিঁউ ওয়া শারা-ব্।

(৫১) তথায় তাহারা অর্দ্ধশায়িত অবস্থায় থাকিবে—তাহারা তথায় প্রচুর ফল ও পানীয় চাহিবে।

٥٢ - وَعِنْدَهُمْ قٰصِرٰتُ الطَّرْفِ اَتْرَابٌ ۝ ٥٣ - هٰذَا مَا تُوْعَدُوْنَ لِيَوْمِ

৫২। ওয়া ই'ন্‌দাহুম্ ক্বা-ছিরা-তুৎ ত্বারফি আত্‌রা-ব। ৫৩। হা-জা মা তূআ'দুনা লিইয়াউমিল্

(৫২) এবং তাহাদের পার্শ্বে নিম্ন দৃষ্টিসম্পন্ন সমবয়স্কা রমণীগণ থাকিবে। (৫৩) ইহা তাহা—যাহা কিয়ামতের দিনের জন্য তোমাদের সহিত অঙ্গীকার

الْحِسَابِ ۝ ٥٤ - اِنَّ هٰذَا لَرِزْقُنَا مَا لَهٗ مِنْ نَّفَادٍ ج صلے ٥٥ - هٰذَا ط وَاِنَّ

হিছা-ব্। ৫৪। ইন্না হা-জা লারিয্‌ক্বুনা মা-লাহূ মিন্ নাফাদ্। ৫৫। হা-জা ; ওয়া ইন্না

করা হইয়াছে। (৫৪) নিশ্চয় ইহা আমার জীবিকা, যাহা নিঃশেষ হইবে না। (৫৫) ইহাই ; এবং নিশ্চয়

لِلطّٰغِيْنَ لَشَرَّ مَاٰبٍ ج ٥٦ - جَهَنَّمَ ج يَصْلَوْنَهَا ج فَبِئْسَ الْمِهَادُ ۝

লিত্বা-গ্বীনা লাশার্‌রা মাআ-ব। ৫৬। জাহান্নাম্, ইয়াছলাউ নাহা, ফাবি'ছাল মিহা-দ্।

ধর্ম বিদ্রোহীদের জন্য অতি নিকৃষ্ট বাসস্থান। (৫৬) দোজখ রহিয়াছে, তথায় তাহারা গমন করিবে ; অনন্তর উহা কি নিকৃষ্ট স্থান।

(৫০) জান্নাতে আদন, আট বেহেশ্‌তের একটি বেহেশ্‌ত। ইহার দ্বারসমূহ পুণ্যবান বান্দাদের জন্য সর্বদাই উন্মুক্ত থাকিবে। উহার মধ্যে সুখ ও আরামের কোন প্রকার কমি হইবে না। উহা সুগন্ধপূর্ণ হইবে। উহার এক বিন্দু সুগন্ধ যদি পৃথিবীতে পতিত হইত, তাহা হইলে সমস্ত দুনিয়ার আকাশ-বাতাস সুগন্ধে মুখরিত হইয়া যাইত এবং কিয়ামত পর্যন্ত পৃথিবীতে কোন দুর্গন্ধ থাকিত না।

( তুররে মানছুর )

৫৭ - هٰذَا فَلْيَذُوقُوهُ حَمِيمٌ وَغَسَّاقٌ ۝ ৫৮ - وَآخَرُ مِنْ شَكْلِهٖٓ

৫৭। হা-জা ফাল্ ইয়াজুক্ূহু হামীমুঁউ ওয়া গ্বাচ্ছাক্ব । ৫৮। ওয়া আ-খারু মিন্ শাক্‌লিহী
(৫৭) ইহা অতঃপর তাহাদিগকে উহার স্বাদ গ্রহণ করিতে দাও যাহা উত্তপ্ত পানি ও পুঁজ। (৫৮) এবং
অনুরূপ আকারের অন্যান্য

أَزْوَاجٌ ط ৫৯ - هٰذَا فَوْجٌ مُّقْتَحِمٌ مَّعَكُمْ ج لَا مَرْحَبًا

আয্‌ওয়া-জ্ব । ৫৯। হা-জা ফাউজুম্ মুক্‌তাহিমুম্ মাআ'কুম্, লা মার্‌হাবাম্
বস্তুসমূহ। (৫৯) এই দলও তোমাদের সহিত দোযখে প্রবেশ করিবে, 'তাহাদের বিরূপ সম্বর্দ্ধনা।

بِهِمْ ط إِنَّهُمْ صَالُوا النَّارِ ۝ ৬০ - قَالُوا بَلْ أَنْتُمْ قف لَا مَرْحَبًا بِكُمْ ط أَنْتُمْ

বিহিম্; ইন্নাহুম্ ছা-লুন্না-র। ৬০। ক্বা-লু বাল আন্তুম্; লা মার্‌হাবাম্ বিকুম্; আন্তুম্
নিশ্চয় তাঁহারা দোযখে প্রবেশ করিবে। (৬০) তাহারা বলিবে—বরং তোমাদেরই বিরূপ সম্বর্দ্ধনা।
কেননা তোমরাই

قَدَّمْتُمُوهُ لَنَا ج فَبِئْسَ الْقَرَارُ ۝ ৬১ - قَالُوا رَبَّنَا مَنْ قَدَّمَ لَنَا هٰذَا

ক্বাদ্দামতুমূহু লানা, ফাবি'ছাল ক্বারা-র। ৬১। ক্বা-লু রাব্বানা মান্ ক্বাদ্দামা লানা-হাজা
ইহা আমাদের সম্মুখে উপস্থিত করিয়াছিলে, কি শোচনীয় স্থান। (৬১) তাহারা বলিবে—হে আমাদের
প্রতিপালক! যে সম্মুখে ইহা উপস্থিত করিয়াছিল

فَزِدْهُ عَذَابًا ضِعْفًا فِي النَّارِ ۝ ৬২ - وَقَالُوا مَا لَنَا لَا نَرٰى رِجَالًا

ফাযিদ্‌হু আ'জা-বান্ দ্বি'ফান্ ফিন্না-র্। ৬২। ওয়া ক্বা-লু মা লানা লা নারা-রিজ্বা-লান্
তাহার প্রতি দোযখে শাস্তির দ্বিগুণ বৰ্দ্ধিত করুন। (৬২) এবং তাহারা পরস্পর বলিবে—আমাদের কি হইল
আমরা যাহাদিগকে

كُنَّا نَعُدُّهُمْ مِّنَ الْأَشْرَارِ ط ৬৩ - أَتَّخَذْنٰهُمْ سِخْرِيًّا أَمْ زَاغَتْ

কুন্না নাউ'দ্দুহুম্ মিনাল আশ্‌রা-র। ৬৩। আত্তাখাজ্‌না-হুম্ ছিখ্‌রিইয়্যান্ আম্ যা-গ্বাৎ
মন্দলোক বলিয়া মনে করিতাম তাহাদিগকে দেখিতেছি না। (৬৩) আমরা কি অন্যায়ভাবে তাহাদিগকে
বিদ্রূপ করিতাম অথবা তাহাদের দেখিতে

(৬০) দোজখে দাখিল হইবার জন্য যাহারা নির্দ্ধারিত হইয়া যাইবে তাহাদিগকে দোজখের সম্মুখে উপস্থিত করা হইলে তাহাদের অনুসারীগণ তাহাদের প্রতি অভিসম্পাৎ বর্ষণ করিয়া বলিতে থাকিবে যে, "তোমাদেরই জন্য আজ আমরা আজাবের ভাগী হইয়াছি। সুতরাং তোমাদের উপর দ্বিগুণ আজাব বর্ষিত হউক।"

(তাফ্‌হীম, কবীর)

ع ৪ — ৪ রুকু

عَنْهُمُ الْاَبْصَارُ ۝ ٦٤ - اِنَّ ذٰلِكَ لَحَقٌّ تَخَاصُمُ اَهْلِ النَّارِ ع

আ'নহুমুল্ আব্‌ছা-র। ৬৪। ইন্না জা-লিকা লাহাক্‌কুন্ তাখা-ছুমু আহ্‌লিন্নার।
চক্ষুগুলি দৃষ্টিশক্তিহীন হইয়াছে ? (৬৪) দোজখবাসীদের পরস্পর বিবাদ করা, নিশ্চয় ইহা সত্য।

٦٥ - قُلْ اِنَّمَا اَنَا مُنْذِرٌ صلے وَّمَا مِنْ اِلٰهٍ اِلَّا اللّٰهُ الْوَاحِدُ

৬৫। কুল্ ইন্নামা আনা মুনজিরুঁউ ওয়ামা মিন্ ইলা-হিন ইল্লাল্লা-হুল্ ওয়া-হিদুল্
(৬৫) তুমি বল—আমি শুধু ভয় প্রদর্শনকারী ; এবং প্রবল প্রতাপান্বিত একক আল্লাহ্ ব্যতীত আর অন্য কেহই

الْقَهَّارُ ج ٦٦ - رَبُّ السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَمَا بَيْنَهُمَا الْعَزِيْزُ

কাহ্‌হা-র্। ৬৬। রাব্বুছ ছামা-ওয়া-তি ওয়াল্ আর্‌দ্বি ওয়া মা বাইনাহুমাল্ আ'যীযুল্
উপাস্য নাই। (৬৬) তিনি আকাশ-পৃথিবী ও উহাদের মধ্যস্থ সমস্ত বস্তুর পরাক্রমশালী অতীব ক্ষমাকারী

الْغَفَّارُ ۝ ٦٧ - قُلْ هُوَ نَبَؤٌا عَظِيْمٌ لا ٦٨ - اَنْتُمْ عَنْهُ مُعْرِضُوْنَ ۝ ٦٩ - مَا كَانَ

গ্বাফ্‌ফা-র। ৬৭। কুল্ হুওয়া নাবাউন্ আ'জীম্। ৬৮। আন্তুম্ আ'নহু মু'রিদ্বুন। ৬৯। মা কা-না
প্রতিপালক। (৬৭) তুমি বল--ইহা মহা-সংবাদ। (৬৮) তোমরা ইহা হইতে বিমুখ হইতেছ। (৬৯) উর্দ্ধজগতে যখন

لِيَ مِنْ عِلْمٍ بِالْمَلَاِ الْاَعْلٰى اِذْ يَخْتَصِمُوْنَ ۝ ٧٠ - اِنْ يُّوْحٰٓى

লিয়া মিন্ ই'ল্‌মিম্ বিল্ মালা ইল আ'-লা- ইজ্ ইয়াখ্‌তাছিমূন্। ৭০। ইইউহা
তাহারা পরস্পর বিতর্ক করিতেছিল, তখন আমি কোন সংবাদ জানিতাম না। (৭০) আমার প্রতি

اِلَيَّ اِلَّآ اَنَّمَآ اَنَا نَذِيْرٌ مُّبِيْنٌ ۝ ٧١ اِذْ قَالَ رَبُّكَ

ইলাইয়্যা ইল্লা আন্নামা আনা নাজীরুম্ মুবীন। ৭১। ইজ্ কা-লা রাব্বুকা
ইহাই প্রত্যাদেশ হইয়াছে যে, আমি শুধু প্রকাশ্যরূপে ভয় প্রদর্শন করিব। (৭১) যখন তোমার প্রতিপালক ফেরেশ্‌তা মণ্ডলীকে

لِلْمَلٰٓئِكَةِ اِنِّيْ خَالِقٌۢ بَشَرًا مِّنْ طِيْنٍ ۝ ٧٢ - فَاِذَا سَوَّيْتُهٗ

লিল্‌মালা- ইকাতি ইন্নী খা-লিকুম্ বাশারাম্ মিন্ ত্বীন। ৭২। ফা ইজা ছাউওয়াইতুহূ
বলিলেন,— আমি মৃত্তিকা হইতে মানব সৃষ্টি করিব। (৭২) অতঃপর যখন আমি উহাকে সুসম্পন্ন করিব

وَنَفَخْتُ فِيْهِ مِنْ رُّوْحِيْ فَقَعُوْا لَهٗ سٰجِدِيْنَ ٥ ٧٣ - فَسَجَدَ الْمَلٰٓئِكَةُ

ওয়া নাফাখ্‌তু ফীহি মির্‌রূহী ফাকাউ' লাহু ছা-জিদীন । ৭৩ । ফাছাজাদাল্‌ মালা- ইকাতু

এবং উহাতে স্বীয় আত্মা ফুৎকার করিব অনন্তর তোমরা তাহার জন্য সেজদায় পতিত হইবে। (৭৩) অতএব ইবলীছ ব্যতীত সকল

كُلُّهُمْ اَجْمَعُوْنَ لا ٧٤ - اِلَّآ اِبْلِيْسَ ط اِسْتَكْبَرَ وَكَانَ مِنَ الْكٰفِرِيْنَ ٥

কুল্লুহুম্‌ আজ্‌মাউ'ন । ৭৪ । ইল্লা ইব্‌লীছ ; ইছ্‌তাক্‌বারা ওয়া কা-না মিনাল্‌ কা-ফিরীন ।

ফেরেশ্‌তা সেজদায় পতিত হইল। (৭৪) সে অহঙ্কার করিল এবং আদেশ অমান্যকারীদের দলভুক্ত হইল

٧٥ - قَالَ يٰٓاِبْلِيْسُ مَا مَنَعَكَ اَنْ تَسْجُدَ لِمَا خَلَقْتُ

৭৫ । কা-লা- ইয়া ইব্‌লীছু মা-মানাআ'কা আন্‌ তাছ্‌জুদা লিমা-খালাক্‌তু

(৭৫) তিনি বলিলেন—রে ইব্‌লীছ ! আমি যাহা স্বীয় উভয় হস্ত দ্বারা সৃজন করিয়াছি উহাকে সেজদা করিতে কে তোকে

بِيَدَيَّ ط اَسْتَكْبَرْتَ اَمْ كُنْتَ مِنَ الْعَالِيْنَ ٥ ٧٦ - قَالَ اَنَا خَيْرٌ

বিইয়াদাইয়্যা ; আছ্‌তাক্‌বার্‌তা আম্‌ কুন্তা মিনাল্‌ আ'-লীন । ৭৬ । কা-লা আনা-খাইরুম্‌

নিষেধ করিয়াছে ? তুই কি অহঙ্কার করিতেছিস্‌ অথবা তুই উচ্চতর মর্যাদাশালী ? (৭৬) সে বলিল আমি তাহার অপেক্ষা

مِّنْهُ ط خَلَقْتَنِيْ مِنْ نَّارٍ وَّخَلَقْتَهٗ مِنْ طِيْنٍ ٥ ٧٧ - قَالَ فَاخْرُجْ

মিন্‌হু ; খালাক্‌তানী মিন্‌ না-রিঁউ ওয়া খালাক্‌তাহূ মিন্‌ ত্বীন । ৭৭ । কা-লা ফাখ্‌রুজ্‌

উত্তম ; আপনি আমাকে অগ্নি হইতে সৃজন করিয়াছেন এবং তাহাকে সৃজন করিয়াছেন মৃত্তিকা হইতে। (৭৭) তিনি বলিলেন—অনন্তর তুই এখনই 'দূরহ'

مِنْهَا فَاِنَّكَ رَجِيْمٌ ج صلے ٧٨ - وَّاِنَّ عَلَيْكَ لَعْنَتِيْٓ اِلٰى يَوْمِ الدِّيْنِ ٥

মিন্‌হা-ফা-ইন্নাকা রাজীম্‌ । ৭৮ । ওয়া ইন্না আ'লাইকা লা'নাতী ইলা-ইয়াউ মিদ্দীন্‌ ।

নিশ্চয় তুই বিতাড়িত, (৭৮) এবং নিশ্চয় কিয়ামতের দিন পর্যন্ত তোর প্রতি আমার অভিসম্পাৎ।

٧٩ قَالَ رَبِّ فَاَنْظِرْنِيْٓ اِلٰى يَوْمِ يُبْعَثُوْنَ ٥ ٨٠ - قَالَ فَاِنَّكَ

৭৯ ! কা-লা রাব্বি ফাআন্‌জির্‌নী ইলা ইয়াউমি ইউবআ'ছূন । ৮০ । কা-লা ফাইন্নাকা

(৭৯) সে বলিল—হে আমার প্রতিপালক ! পুনরুত্থানের দিন পর্যন্ত আমাকে অবসর প্রদান করুন।
(৮০) তিনি বলিলেন—তোকে

مِنَ الْمُنْظَرِينَ ○ ٨١- اِلٰى يَوْمِ الْوَقْتِ الْمَعْلُوْمِ ○ ٨٢ - قَالَ فَبِعِزَّتِكَ

মিনাল্ মুন্‌জারীন। ৮১। ইলা ইয়াউমিল্ ওয়াক্‌তিল মা'লূম্। ৮২। ক্বা-লা ফাবিই'য্‌যাতিকা

(৮১) নির্দ্ধারিত সময় পর্যন্ত অবসর দেওয়া হইল। (৮২) সে বলিল—আপনার মর্যাদার শপথ,

لَاُغْوِيَنَّهُمْ اَجْمَعِيْنَ ۙ○ ٨٣ - اِلَّا عِبَادَكَ مِنْهُمُ الْمُخْلَصِيْنَ ○ ٨٤ - قَالَ

লাউগ্‌বিইয়ান্নাহুম্ আজ্‌মায়ী'ন। ৮৩। ইল্লা ই'বা-দাকা মিন্‌হুমুল মুখ্‌লাছীন। ৮৪। ক্বা-লা

আপনার (৮৩) অকপট বান্দাগণ ব্যতীত নিশ্চয় আমি তাহাদের সকলকে বিপথগামী করিব।

(৮৪) তিনি বলিলেন—

فَالْحَقُّ ز وَالْحَقَّ اَقُوْلُ ج ○ ٨٥ - لَاَمْلَئَنَّ جَهَنَّمَ مِنْكَ وَمِمَّنْ

ফাল্ হাক্কু ওয়াল্ হাক্‌কা আকূল। ৮৫। লাআম্‌লায়ান্না জাহান্নামা মিন্‌কা ওয়া মিম্মান্

অতঃপর ইহা সত্য কথা, আমি সত্য কথাই বলি। (৮৫) নিশ্চয় আমি তোকে ও যাহারা তোর অনুসরণ করে

تَبِعَكَ مِنْهُمْ اَجْمَعِيْنَ ○ ٨٦ - قُلْ مَآ اَسْئَلُكُمْ عَلَيْهِ مِنْ

তাবিআ'কা মিন্‌হুম্ আজ্‌মায়ী'ন। ৮৬। ক্বুল্ মা আছ্ আলুকুম্ আ'লাইহি মিন্

তাহাদের সকলের দ্বারা দোজখ পূর্ণ করিব। (৮৬) তুমি বল—আমি তোমাদের নিকট উহার কোন প্রতিদান

اَجْرٍ وَّمَآ اَنَا مِنَ الْمُتَكَلِّفِيْنَ ○ ٨٧ - اِنْ هُوَ اِلَّا ذِكْرٌ

আজ্‌রিঁউ ওয়ামা আনা মিনাল্ মুতাকাল্লিফী'ন। ৮৭। ইন্ হুওয়া ইল্লা জিক্‌রুল্

চাহি না এবং আমি কপটাচারীদের অন্তর্ভুক্ত নহি। (৮৭) উহা বিশ্বজগতের জন্য

ع
৫
—
৫
রুকু

لِّلْعٰلَمِيْنَ ○ ٨٨ - وَلَتَعْلَمُنَّ نَبَاَهٗ بَعْدَ حِيْنٍ ع

লিল্ আ'লামীন। ৮৮। ওয়ালা তা লামুন্না নাবাআহূ বা'দা হীন। ع

উপদেশ (৮৮) এবং অল্পদিন পরে তোমরা উহার অবস্থা অবশ্যই অবগত হইবে।

(৮৫) আল্লাহ তাআলা এই আয়াতে ঘোষণা করিয়া দিয়াছেন যে, যাহারা শয়তানের পদাঙ্ক অনুসরণ করিয়া চলিবে এবং শয়তানী খাছ্‌লতকে এখ্‌তিয়ার করিবে, তাহাদের দ্বারাই তিনি দোজখকে পরিপূর্ণ করিয়া দিবেন। এই দোজখবাসীদের সহিত শয়তানও থাকিবে। সুতরাং শয়তানী খাছ্‌লতের পায়বন্দ যাহারা হইবে, তাহারা অবশ্যই দোজখবাসী হইবে। ইহাতে কোনই সন্দেহ নাই।

(তাফ্‌হীম, আজিজী, হুসায়নী)

| | | |
|---|---|---|
| ছুরা—যুমার<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○<br>বিছ্ মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৭৫ আয়াত<br>এবং<br>৮ রুকু। |

١- تَنْزِيْلُ الْكِتٰبِ مِنَ اللّٰهِ الْعَزِيْزِ الْحَكِيْمِ ○ ٢- اِنَّآ اَنْزَلْنَآ

১। তান্ যীলুল্ কিতা-বি মিনাল্লাহিল্ আযীযিল্ হাকীম। ২। ইন্না আন্ যাল্ না

(১) বিজ্ঞ পরাক্রমশালী আল্লাহর তরফ হইতে এই কোরআন অবতীর্ণ। (২) আমি তোমার প্রতি

اِلَيْكَ الْكِتٰبَ بِالْحَقِّ فَاعْبُدِ اللّٰهَ مُخْلِصًا لَّهُ الدِّيْنَ ط ○ ٣- اَلَا

ইলাইকাল্ কিতাবা বিল্ হাক্ কি ফা'বুদিল্লা-হা মুখ্ লিছাল্ লাহুদ্দীন। ৩। আলা

সত্যসহ কিতাব অবতীর্ণ করিয়াছি; অতঃপর তুমি অকপট চিত্তে তদীয় উদ্দেশ্যে আদেশ পালন করিয়া আল্লাহর উপাসনা কর। (৩) সাবধান

لِلّٰهِ الدِّيْنُ الْخَالِصُ ط وَالَّذِيْنَ اتَّخَذُوْا مِنْ دُوْنِهٖٓ اَوْلِيَآءَ م

লিল্লাহিদ্দীনুল্ খা-লিছ্; ওয়াল্লাজীনাত্তাখাজূ মিন্ দূনিহী আউলিইয়া-আ।

আল্লারই জন্য অকৃত্রিম ইবাদৎ এবং যাহারা আল্লাহকে ছাড়িয়া অন্যান্যকে রক্ষকরূপে গ্রহণ করিয়াছে

مَا نَعْبُدُهُمْ اِلَّا لِيُقَرِّبُوْنَآ اِلَى اللّٰهِ زُلْفٰى ط اِنَّ اللّٰهَ

মা না'বুদুহুম্ ইল্লা লিইউকার্ রিবূনা ইলা ল্লাহি যুল্ ফা; ইন্নাল্লাহা

তাহারা বলে—আমরা এই জন্য তাহাদের পুজা করি যে, তাহারা আমাদিগকে আল্লাহর নিকটবর্তী করিয়া দিবে; নিশ্চয় আল্লাহ

(৩) খালেছ দ্বীন ও ধর্ম আল্লাহরই জন্য। আল্লাহ ভিন্ন অন্য কাহারও এবাদত ও উপাসনা করা চলিবে না। যাহারা এখ্ লাছের সহিত আল্লাহর এবাদত করে না. তাহারা পরকালে নাজাতের আশাও করিতে পারে না। কেননা এবাদতের মূল সারবস্তু হইল এখলাছ বা আল্লাহর উপর একান্ত ভরসা করা। এই ভরসার ফলে আল্লাহর রেজামন্দি ও খোশনুদী হাসিল হয় এবং আল্লাহর রহমতে কামেলা অবতারিত হইতে থাকে। এই এখ্ লাছ হাসিল করিতে হইলে বান্দার উচিৎ নিরলস চেষ্টা ও রিয়াজত ও মোজাহাদা করা।

(খাজেন, মাদারেক ও মানাফিউল কোরআন)

আয়াতে স্ক্বিক লাজিম

يَحْكُمُ بَيْنَهُمْ فِي مَا هُمْ فِيهِ يَخْتَلِفُونَ ط إِنَّ اللّٰهَ لَا يَهْدِي

ইয়াহ্‌কুমু বাইনাহুম্ ফী মা হুম্ ফীহি ইয়াখ্‌তালিফূন্ ; ইন্নাল্লাহা লা ইয়াহ্‌দী

তাহাদের মধ্যে বিচার মীমাংসা করিয়া দিবেন যাহা তাহারা মতভেদ করিয়াছে ; নিশ্চয় আল্লাহ্ মিথ্যাবাদী

---

مَنْ هُوَ كٰذِبٌ كَفَّارٌ ○ ٤ - لَوْ أَرَادَ اللّٰهُ أَنْ يَتَّخِذَ وَلَدًا

মান্ হুয়া কা-জিবুন্ কাফ্‌ফার । ৪ । লাউ আরাদাল্লাহু আঁই ইয়াত্তাখিজা ওয়ালাদাল্

অকৃতজ্ঞকে সৎপথ প্রদর্শন করেন না। (৪) যদি আল্লাহ কাহাকেও সন্তানরূপে গ্রহণ করিবার ইচ্ছা করিতেন

---

لَاصْطَفٰى مِمَّا يَخْلُقُ مَا يَشَاءُ لا سُبْحٰنَهٗ ط هُوَ اللّٰهُ الْوَاحِدُ

লাছ্‌ত্বাফা মিম্মা ইয়াখ্‌লুকু মা ইয়াশাউ ছুব্‌হানাহূ ; হুওয়াল্লা-হুল্ ওয়াহিদুল্

তবে স্বীয় সৃষ্টির মধ্যে যাহাকে ইচ্ছা তাহাকে মনোনীত করিতেন—কিন্তু তিনি উহা হইতে পবিত্র। তিনি প্রবল প্রতাপশালী একক

---

الْقَهَّارُ ○ ٥ - خَلَقَ السَّمٰوٰتِ وَالْأَرْضَ بِالْحَقِّ ج يُكَوِّرُ

কাহ্‌হার্ । ৫ । খালাকাছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আরদ্বা বিল্‌হাক, ইউকাউববিরুল্

আল্লাহ। ( ৫ ) তিনি আকাশ ও পৃথিবী সত্যসহ সৃষ্টি করিয়াছেন ; তিনিই রাত্রিকে

---

الَّيْلَ عَلَى النَّهَارِ وَيُكَوِّرُ النَّهَارَ عَلَى الَّيْلِ وَسَخَّرَ الشَّمْسَ

লাইল আ'লান্ নাহা-রি ওয়া ইউকাব্‌বিরুন্নাহা-র আ'লাল্ লাইলি ওয়া ছাখ্‌খারাশ্ শাম্‌ছা

দিবা ও দিবসকে রজনীতে বিজড়িত, করেন, এবং তিনি চন্দ্র-সূর্যকে আয়ত্তাধীন

---

وَالْقَمَرَ ط كُلٌّ يَجْرِي لِأَجَلٍ مُسَمًّى ط أَلَا هُوَ

ওয়াল্ কামার ; কুল্লুঁই ইয়াজ্‌রী লিআজ্বালিম্ মুছাম্মা ; আলা হুওয়াল্

করিয়াছেন ; প্রত্যেকেই নির্দ্ধারিত সময় পর্যন্ত চলে ; সাবধান ! তিনিই

---

الْعَزِيزُ الْغَفَّارُ ○ ٦ - خَلَقَكُمْ مِنْ نَفْسٍ وَاحِدَةٍ ثُمَّ جَعَلَ

আ'যীযুল গাফ্‌ফার । ৬ । খালাকাকুম্ মিন্ নাফ্‌ছিঁউ ওয়া-হিদাতিন্ ছুম্মা জ্বাআ'লা

পরাক্রমশালী ক্ষমাকারী। (৬) তিনি তোমাদিগকে এক আত্মা হইতে সৃষ্টি করিয়াছেন, পুনরায় উহা হইতে

مِنْهَا زَوْجَهَا وَأَنْزَلَ لَكُمْ مِّنَ الْأَنْعَامِ ثَمٰنِيَةَ أَزْوَاجٍ ط

মিন্‌হা যাউজাহা ওয়া আন্‌যালা লাকুম্‌ মিনাল্‌ আন্‌আ'মি ছামা-নিয়াতা আয্‌ওয়া-জ ;
উহার যুগল সৃষ্টি করিয়াছেন এবং তোমাদের জন্য যুগলরূপে আটটি গৃহপালিত পশু সৃষ্টি করিয়াছেন ;

يَخْلُقُكُمْ فِي بُطُونِ أُمَّهٰتِكُمْ خَلْقًا مِّنْ بَعْدِ خَلْقٍ فِي

ইয়াখ্‌লুকুকুম্‌ ফী বুত্বূনি উম্মাহা-তিকুম্‌ খাল্‌কাম্‌ মিম্‌ বা'দি খাল্‌কিন্‌ ফী
তিনি তোমাদিগকে তোমাদের মাতৃ-গর্ভে ক্রমান্বয়ে তিন স্তরের অন্ধকারের মধ্যে একরূপ সৃষ্টির পর

ظُلُمٰتٍ ثَلٰثٍ ط ذٰلِكُمُ اللّٰهُ رَبُّكُمْ لَهُ الْمُلْكُ ط لَآ إِلٰهَ

জুলুমা-তিন্‌ ছালা-ছ ; জা-লিকুমুল্লাহু রাব্বুকুম্‌ লাহুল মুল্‌ক্‌ ; লা-ইলা-হা
অন্যরূপ সৃষ্টি করেন ; ইনিই আল্লাহ–তোমাদের প্রতিপালক, তাহারই জন্য রাজাধিপত্য ;
তিনি ব্যতীত আর

إِلَّا هُوَ ج فَأَنّٰى تُصْرَفُونَ ٧٥ - إِنْ تَكْفُرُوا فَإِنَّ اللّٰهَ غَنِيٌّ

ইল্লা হুয়া, ফাআন্না তুছ্‌রাফুন । ৭ । ইন্‌ তাক্‌ফুরূ ফাইন্নাল্লা-হা গ্বানীইয়্যুন্‌
কেহই উপাস্য নাই ; অতঃপর তোমরা কোথায় ফিরিয়া যাইতেছ ? (৭) যদি তোমরা অকৃতজ্ঞ হও তবে
নিশ্চয় আল্লাহ্‌ তোমাদের

عَنْكُمْ قف وَلَا يَرْضٰى لِعِبَادِهِ الْكُفْرَ ج وَإِنْ تَشْكُرُوا يَرْضَهُ لَكُمْ ط

আ'ন্‌কুম্‌ ; ওয়া লা ইয়ার্‌দ্বা লিই'বাদিহিল্‌ কুফ্‌র, ওয়া ইন্‌ তাশ্‌কুরূ ইয়ার্‌দ্বাহু লাকুম্‌ ;
মুখাপেক্ষী নহেন ; এবং তিনি স্বীয় বান্দাদের অকৃতজ্ঞতা পছন্দ করেন না। এবং যদি তোমরা কৃতজ্ঞতা
প্রকাশ কর তবে তিনি তোমাদের প্রতি সুপ্রসন্ন হইবেন ;

وَلَا تَزِرُ وَازِرَةٌ وِّزْرَ أُخْرٰى ط ثُمَّ إِلٰى رَبِّكُمْ مَّرْجِعُكُمْ

ওয়া লা তাযিরু ওয়া-যিরাতুঁউ বিয্‌রা উখ্‌রা ; ছুম্মা ইলা-রাব্বিকুম্‌ মারজিউ'কুম্‌
এবং কোন ভার বহনকারী অপরের ভার বহন করিবে না ; পুনরায় তোমাদিগকে তোমাদের প্রতিপালকের
দিকে ফিরিয়া যাইতে হইবে ;

(৭) আল্লাহর সঙ্গে যাহারা কুফুরী করে, তাহাদের এই কুফুরীর কুফল আল্লাহর খোদায়ীত্বে কোন প্রকার নোকছান বা অনিষ্ট সাধিত হয় না। বরং এই কুফুরীর ফলে সে নিজেই ধ্বংসপ্রাপ্ত হইয়া যায় এবং আল্লাহর গজবে ডুবিয়া যায়। এই গজব কাফেরদিগের জন্য অবধারিত ও চিরসত্য
( বুরহানুত্তানজিল )

فَيُنَبِّئُكُمْ بِمَا كُنْتُمْ تَعْمَلُونَ ط إِنَّهُ عَلِيمٌ بِذَاتِ الصُّدُورِ ○

ফা ইউনাব্বিউকুম বিমা কুন্তুম্ তা'মালূন্ ; ইন্নাহূ আ'লীমুম্ বিজা-তিছ্ ছুদুর।

অতঃপর তিনি তোমাদিগকে অবগত করাইবেন যাহা তোমরা করিতেছিলে। যেহেতু তিনি অন্তরসমূহের গোপনীয় পরিজ্ঞাত আছেন।

---

٨ - وَإِذَا مَسَّ الْإِنْسَانَ ضُرٌّ دَعَا رَبَّهُ مُنِيبًا إِلَيْهِ ثُمَّ إِذَا

৮। ওয়া ইজা মাছ্ছাল ইন্ছা-না দ্বুর্রুন দায়া' রাব্বাহু মুনীবান ইলাইহি ছুম্মা ইজা

(৮) এবং যখন মানবকে দুঃখ স্পর্শ করে তখন সে তাঁহার দিকে প্রত্যাবর্তনকারীরূপে স্বীয় প্রতিপালককে আহ্বান করে ; তৎপর যখন

---

خَوَّلَهُ نِعْمَةً مِنْهُ نَسِيَ مَا كَانَ يَدْعُوا إِلَيْهِ مِنْ قَبْلُ

খাউওয়ালাহু নি'মাতাম্ মিন্হু নাছিয়া মা কা-না ইয়াদ্উ' ইলাইহি মিন্ ক্বাব্লু

তিনি তাহাকে কোন অনুগ্রহ প্রদান করেন্ তখন সে উহা বিস্মৃত হয় যাহার জন্য ইতিপুর্বে আহ্বান করিয়াছিল ;

---

وَجَعَلَ لِلَّهِ أَنْدَادًا لِيُضِلَّ عَنْ سَبِيلِهِ ط قُلْ تَمَتَّعْ

ওয়াজ্বাআ'লা লিল্লা-হি আনদা-দাল্ লি ইউদ্বিল্লা আ'ন্ ছাবীলিহ্ ; ক্বুল্ তামাত্তা'

এবং সে আল্লাহর শরীকসমূহ নির্দ্ধারিত করিল এই জন্য যে, সে তাঁহার পথ হইতে বিপথগামী করিবে। তুমি বল—

---

بِكُفْرِكَ قَلِيلًا صلے إِنَّكَ مِنْ أَصْحَابِ النَّارِ ○ ٩ - أَمَّنْ هُوَ قَانِتٌ

বিকুফ্রিকা ক্বালীলান ইন্নাকা মিন্ আছ্হা-বিন্না-র। ৯। আম্মান হুয়া ক্বা-নিতুন্

ধর্মদ্রোহীতা করিয়া কিছুদিন সুখভোগ করিয়া লও, নিশ্চয় তুমি দোজখবাসী হইবে। (৯) যে ব্যক্তি রাত্রিকালে সেজ্দায়

---

آنَاءَ اللَّيْلِ سَاجِدًا وَقَائِمًا يَحْذَرُ الْآخِرَةَ

আ-না আল্লাইলি ছা-জ্বিদাঁউ ওয়া ক্বা-ইমাঁই ইয়াহ্জারুল আ-খিরাতা

ও দাঁড়াইয়া এবাদত করে ; পরকালের ভয় রাখে এবং তাহার প্রতিপালকের

---

وَيَرْجُوا رَحْمَةَ رَبِّهِ ط قُلْ هَلْ يَسْتَوِي الَّذِينَ يَعْلَمُونَ

ওয়াইয়ারজু রাহমাতা রাব্বিহ্ ; ক্বুল্ হাল্ ইয়াছ্তাবীল্ লাজীনা ইয়া'লামূনা

অনুগ্রহের আশা পোষণ করে। তুমি বল—জ্ঞানীবৃন্দ ও অজ্ঞরা কি

وَالَّذِينَ لَا يَعْلَمُونَ ط اِنَّمَا يَتَذَكَّرُ اُولُوا الْاَلْبَابِ ع

ওয়াল্লাজীনা লা-ইয়া'লামুন ; ইন্নামা ইয়াতাজাক্কারু উলুল্ আল্‌বাব। ع

সমতুল্য হইতে পারে? এতদ্ব্যতীত নহে যে, জ্ঞানবানেরাই উপদেশ গ্রহণ করে।

ع ১ — ১ রুকু

١٠ - قُلْ يٰعِبَادِ الَّذِيْنَ اٰمَنُوا اتَّقُوْا رَبَّكُمْ ط لِلَّذِيْنَ اَحْسَنُوْا فِىْ

১০। ক্বুল্ ইয়া-ই'বা-দিল্লাজীনা আ-মানূত্তাক্বু রাব্বাকুম্; লিল্লাজীনা আহ্‌ছানু ফী

(১০) তুমি বল—হে আমার (আল্লাহর) ধর্মবিশ্বাসী বান্দাগণ! তোমরা স্বীয় প্রতিপালককে ভয় কর। যাহারা ইহজগতে সৎকার্য করিয়াছে

هٰذِهِ الدُّنْيَا حَسَنَةٌ ط وَاَرْضُ اللّٰهِ وَاسِعَةٌ ط اِنَّمَا يُوَفَّى

হা-জিহিদ্দুন্‌ইয়া হাছানাহ্ ; ওয়া আরদ্বুল্লা-হি ওয়া ছিয়া'হ্ ; ইন্নামা ইউওয়াফ্‌ফাছ

তাহাদের জন্য কল্যাণ রহিয়াছে। এবং আল্লাহর পৃথিবী সুপ্রশস্ত ; এতদ্ব্যতীত নহে যে, ধার্মিকগণকেই

الصّٰبِرُوْنَ اَجْرَهُمْ بِغَيْرِ حِسَابٍ ٥ ١١ - قُلْ اِنِّىْ اُمِرْتُ اَنْ

ছা-বিরূনা আজ্‌রাহুম্ বিগাইরি হিছা-ব্ । ১১ । ক্বুল ইন্নী উমির্‌তু আন্

তাহাদের অগণিত প্রতিদান প্রদত্ত হইবে। (১১) তুমি বল—আমি অকপটচিত্তে

اَعْبُدَ اللّٰهَ مُخْلِصًا لَّهُ الدِّيْنَ لا ١٢ وَاُمِرْتُ لِاَنْ اَكُوْنَ اَوَّلَ

আ'বুদাল্লা-হা মুখ্‌লিছাল্ লাহুদ্দীন। ১২। ওয়া উমির্‌তু লিয়ান্ আকুনা আউওয়ালাল

তদীয় উদ্দেশ্যে ধর্মপালনহেতু আল্লাহর এবাদত করিতে আদিষ্ট হইয়াছিল। (১২) আরও আমি আদিষ্ট হইয়াছি আত্মসমর্পণকারীদের

الْمُسْلِمِيْنَ ٥ ١٣ - قُلْ اِنِّىْ اَخَافُ اِنْ عَصَيْتُ رَبِّىْ عَذَابَ يَوْمٍ

মুছ্‌লিমীন। ১৩। ক্বুল ইন্নী আখা-ফু ইন্ আ'ছাইতু রাব্বী আ'জা-বা ইয়াউমিন

প্রথম হইবার জন্য। (১৩) তুমি বল—যদি আমি স্বীয় প্রতিপালকের আদেশ অমান্য করি, তবে আমি ভীষণ শাস্তির দিবসকে নিশ্চয়

عَظِيْمٍ ٥ ١٤ قُلِ اللّٰهَ اَعْبُدُ مُخْلِصًا لَّهُ دِيْنِىْ لا ١٥ فَاعْبُدُوْا مَا شِئْتُمْ

আ'জীম্। ১৪। ক্বুলিল্লা-হা আ'বুদু মুখ্‌লিছাল্ লাহু দ্বীনি। ১৫। ফা'বুদু মাশি'তুম্

ভয় করিয়া থাকি। (১৪) তুমি বল—আমি তদীয় উদ্দেশ্যে ধর্মপালন করিবার জন্য অকপটচিত্তে আল্লাহরই উপাসনা করি। (১৫) অতঃপর তোমরা তাঁহাকে ব্যতীত যাহাকে ইচ্ছা তাহার

مِّن دُونِهِ ۗ قُلْ إِنَّ الْخَاسِرِينَ الَّذِينَ خَسِرُوا أَنفُسَهُمْ وَأَهْلِيهِمْ

মিন্ দুনিহ্ ; ক্বুল্ ইন্নাল্ খা-ছিরীনাল্লাজীনা খাছিরূ আন্ফুছাহুম্ ওয়া আহ্লীহিম্

উপাসনা কর ; তুমি বল— নিশ্চয় ক্ষতিগ্রস্তগণ কিয়ামতের দিন স্বীয় আত্মাসমূহ ও স্বীয় আত্মীয় পরিজনকে

يَوْمَ الْقِيَامَةِ ۗ أَلَا ذَٰلِكَ هُوَ الْخُسْرَانُ الْمُبِينُ ۝ ١٦ - لَهُم

ইয়াউমাল ক্বিয়া-মাহ্ ; আলা জা-লিকা হুওয়াল্ খুছ্রা-নুল্ মুবীন। ১৬। লাহুম্

ক্ষতিতে ফেলিবে ; সাবধান ! ইহাই প্রকাশ্য ক্ষতি। (১৬) তাহাদের জন্য

مِّن فَوْقِهِمْ ظُلَلٌ مِّنَ النَّارِ وَمِن تَحْتِهِمْ ظُلَلٌ ۚ ذَٰلِكَ

মিন্ ফাউক্বিহিম্ জুলালুম্ মিনান্না-রি ওয়া মিন্ তাহ্তিহিম্ জুলাল্ ; জা-লিকা

তাহাদের উপরে অনলের আচ্ছাদনী এবং তাহাদের নিম্নদেশে অনলের বিছানা হইবে ; যাহা হইতে

يُخَوِّفُ اللَّهُ بِهِ عِبَادَهُ ۚ يَا عِبَادِ فَاتَّقُونِ ۝ ١٧ - وَالَّذِينَ

ইউখাউবিফুল্লা-হু বিহী ই'বা-দাহ্ ; ইয়া ই'বা-দি ফাত্তাকুন। ১৭। ওয়াল্লাজীনাজ্

আল্লাহ্ স্বীয় বান্দাগণকে ভয় প্রদর্শন করেন। হে আমার বান্দাগণ ! অতঃপর তোমরা আমাকেই ভয় কর। (১৭) এবং যাহারা

اجْتَنَبُوا الطَّاغُوتَ أَن يَعْبُدُوهَا وَأَنَابُوا إِلَى اللَّهِ لَهُمُ الْبُشْرَىٰ ۚ

তানাবুত্বা-গূ্তা আঁই ইয়া'বুদূহা ওয়া আনা-বু ইলাল্লা-হি লাহুমুল বুশ্রা,

মূর্তি-পূজা হইতে বিরত থাকে এবং আল্লাহর দিকে ফিরিয়া আসে তাহাদের সুসংবাদ রহিয়াছে,

(১৬) কিয়ামতের মাঠে আল্লাহর নাফরমান বান্দাগণের মাথার উপরে আগুনের লেলিহান শিখা-সদৃশ শামিয়ানা থাকিবে এবং অনুরূপ আগুনের ফরাশ পায়ের নীচেও থাকিবে। সুতরাং উত্তপ্ত আগুনের তীব্র দহনে তাহারা প্রজ্জ্বলিত হইবে। এই দহন-জ্বালা হইতে তাহারা নিস্তার পাইবে না। সুতরাং আল্লাহর এহেন আজাবকে ভয় করিয়া আল্লাহর এবাদতে নিমগ্ন থাকা প্রতিটি দ্বীন্দার মুসলমানের একান্ত কর্তব্য। ( মাদারেক )

فَبَشِّرْ عِبَادِ ۙ ١٨ - الَّذِيْنَ يَسْتَمِعُوْنَ الْقَوْلَ فَيَتَّبِعُوْنَ اَحْسَنَهٗ ط

ফাবাশ্‌শির ই'বাদ। ১৮। আল্লাজীনা ইয়াছ্‌তামিউ'নাল্‌ কাউলা ফাইয়াত্তাবিউ'না আহ্‌ছানাহূ ;

অতঃপর তুমি সুসংবাদ প্রদান কর আমার বান্দাদিগকে যাহারা উৎকর্ণ হইয়া আমার বাণী শ্রবণ করে। (১৮) অনন্তর তাহারা উহার উত্তম কথার অনুসরণ করে ;

اُولٰٓئِكَ الَّذِيْنَ هَدٰىهُمُ اللّٰهُ وَاُولٰٓئِكَ هُمْ اُولُوا الْاَلْبَابِ ۝

উলা-ইকাল্লাজীনা হাদা হুমুল্লাহু ওয়া উলা-ইকা হুম্ উলুল্‌ আলবা-ব।

তাহাদিগকেই আল্লাহ সৎপথ প্রদর্শন করিয়াছেন এবং তাহারাই বিবেক সম্পন্ন।

١٩ - اَفَمَنْ حَقَّ عَلَيْهِ كَلِمَةُ الْعَذَابِ ط اَفَاَنْتَ تُنْقِذُ

১৯। আফামান্ হাক্‌কা আ'লাইহি কালিমাতুল্‌ আ'জা-ব্ ; আফা আন্তা তুন্‌কিজু

(১৯) যাহার প্রতি শাস্তির বাণী নির্দ্ধারিত হইয়াছে তুমি কি দোযখবাসীকে

مَنْ فِى النَّارِ ج ٢٠ - لٰكِنِ الَّذِيْنَ اتَّقَوْا رَبَّهُمْ لَهُمْ غُرَفٌ مِّنْ فَوْقِهَا

মান্ ফিন্না-র ? ২০। লাকিনিল্লাজীনাত্তাকাউ রাব্বাহুম্ লাহুম্ গু্‌রাফুম্-মিম্ ফাউকিহা

দোযখ হইতে উদ্ধার করিতে পার ? (২০) কিন্তু যাহারা স্বীয় প্রতিপালককে ভয় করে তাহাদের জন্য অট্টালিকার উপর অট্টালিকা

غُرَفٌ مَّبْنِيَّةٌ لا تَجْرِىْ مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ ط وَعْدَ اللّٰهِ ط

গু্‌রাফুম্ মাব্‌নিইয়্যাতুন্ তাজ্‌রী মিন্ তাহ্‌তিহাল্‌ আন্‌হা-র্ ; ওয়া'দাল্লা-হ্ ;

নির্মিত হইয়া রহিয়াছে, যাহার নিম্নদেশ হইতে স্রোতসমূহ প্রবাহিত হয় ; আল্লাহর অঙ্গীকার ;

لَا يُخْلِفُ اللّٰهُ الْمِيْعَادَ ۝ ٢١ - اَلَمْ تَرَ اَنَّ اللّٰهَ اَنْزَلَ مِنَ

লা ইউখ্‌লিফুল্লা-হুল্‌ মীয়া'দ্। ২১। আলাম্ তারা আন্নাল্লা-হা আন্‌যালা মিনাছ্‌

আল্লাহ্‌ অঙ্গীকার ভঙ্গ করেন না। (২১) তুমি কি লক্ষ্য কর নাই যে, আল্লাহ্‌ আকাশ হইতে পানি বর্ষণ

السَّمَآءِ مَآءً فَسَلَكَهٗ يَنَابِيْعَ فِى الْاَرْضِ ثُمَّ يُخْرِجُ

ছামা-ই মা-আন্ ফাছালাকাহূ ইয়ানাবীয়া' ফিল্‌ আর্‌দ্বি ছুম্মা ইউখ্‌রিজু

করিয়াছেন, অতঃপর তিনি উহাকে বহু ঝরণারূপে পৃথিবীতে প্রবাহিত করিয়াছেন। পুনরায় উহা দ্বারা

بِهٖ زَرْعًا مُّخْتَلِفًا اَلْوَانُهٗ ثُمَّ يَهِيْجُ فَتَرٰىهُ مُصْفَرًّا

বিহী যার্‌আ'ম্‌ মুখ্‌তালিফান্‌ আল্‌ওয়ানুহু ছুম্মা ইয়াহীজু ফাতারা-হু মুছ্‌ফার্‌রান্‌

বিভিন্ন বর্ণের শস্য উৎপন্ন করেন ; পুনরায় উহা পরিপক্ক হয় অতঃপর তুমি উহাকে হরিদ্রা বর্ণ দেখিতে পাও

ع ২ — ২ রুকু

ثُمَّ يَجْعَلُهٗ حُطَامًا ط اِنَّ فِىْ ذٰلِكَ لَذِكْرٰى لِاُولِى الْاَلْبَابِ ع

ছুম্মা ইয়াজ্‌আ'লুহু হুতা-মা ; ইন্না ফী জা-লিকা লাজিক্‌রা লিউলিল্‌ আল্‌বা-ব।

আবার তিনি উহাকে বিচূর্ণিত করেন ? নিশ্চয় ইহাতে জ্ঞানীবৃন্দের জন্য মহৎ উপদেশ রহিয়াছে।

٢٢ - اَفَمَنْ شَرَحَ اللّٰهُ صَدْرَهٗ لِلْاِسْلَامِ فَهُوَ عَلٰى نُوْرٍ مِّنْ رَّبِّهٖ ط

২২। আফামান্‌ শারাহাল্লা-হু ছাদ্‌রাহূ লিল্‌ ইছ্‌লা-মি ফাহুওয়া আ'লা নূরিম্‌ মির্‌রাব্বিহ ;

(২২) সেই ব্যক্তি যাহার বক্ষ ইসলাম গ্রহণের জন্য আল্লাহ উন্মুক্ত করিয়াছেন অতঃপর সে তাহার প্রতিপালকের আলোকে উদ্ভাসিত ;

فَوَيْلٌ لِّلْقٰسِيَةِ قُلُوْبُهُمْ مِّنْ ذِكْرِ اللّٰهِ ط اُولٰٓئِكَ فِىْ

ফাওয়াইলুল্লিল্‌ ক্বা-ছিইয়াতি ক্বুলূবুহুম্‌ মিন্‌ জিক্‌রিল্লা-হ্‌ ; উলা-ইকা ফী

অতঃপর আক্ষেপ তাহাদের জন্য আল্লাহর স্মরণ হইতে যাহাদের অন্তরসমূহ কঠিন হইয়াছে ; তাহারাই

ضَلٰلٍ مُّبِيْنٍ ۝ ٢٣ - اَللّٰهُ نَزَّلَ اَحْسَنَ الْحَدِيْثِ كِتٰبًا

দ্বালা-লিম্‌ মুবীন। ২৩। আল্লাহু নায্‌যালা আহ্‌ছানাল্‌ হাদীসি কিতা-বাম্‌

স্পষ্ট বিপথে রহিয়াছে। (২৩) আল্লাহ কিতাবরূপে অতি উত্তম বাণী অবতীর্ণ করিয়াছেন

مُّتَشَابِهًا مَّثَانِىَ تَقْشَعِرُّ مِنْهُ جُلُوْدُ الَّذِيْنَ يَخْشَوْنَ

মুতাশা-বিহাম্‌ মাছা-নিয়া তাক্‌শায়ি'র্‌রু মিন্‌হু জুলূদুল্লাজীনা ইয়াখ্‌শাউনা

বার বার পুনরাবৃত্তি করা হইয়াছে ; যদ্দারা স্বীয় প্রতিপালকের ভয়ে তাহাদের শরীর রোমাঞ্চিত হয়, যাহাতে পরস্পর মিল আছে এবং

(২২) পবিত্র জীবন ব্যবস্থা ইস্‌লাম ধর্মকে গ্রহণ ও মনে প্রাণে কবুল করিবার জন্য যাহার অন্তরকে আল্লাহ প্রশস্ত ও উন্মুক্ত করিয়া দিয়াছেন, তাহার দিলের মধ্যে এক প্রকার নূর ও জ্যোতি তিনি পয়দা করিয়া থাকেন। যে নূরের রৌশনীতে সর্বদাই তাহার অন্তর আলোকিত ও উদ্ভাসিত হইতে থাকে। সেই দিল আল্লাহর জিকিরে সতত নিরত থাকে। দুনিয়ার লোভ ও মোহ কোন কিছুই তাহাকে আল্লাহর জিকির হইতে বিরত রাখিতে পারে না। ( মানাফিউল কোরআন )

رَبَّهُمْ ج ثُمَّ تَلِيْنُ جُلُوْدُهُمْ وَقُلُوْبُهُمْ اِلٰى ذِكْرِ اللّٰهِ ط

রাব্বাহুম্. ছুম্মা তালীনু জুলূদুহুম্ ওয়া কুলূবুহুম্ ইলা জিক্‌রিল্লাহি ;

পুনরায় তাহাদের দেহ-মন আল্লাহর আরাধনায় কোমল হয়।

ذٰلِكَ هُدَى اللّٰهِ يَهْدِيْ بِهٖ مَنْ يَّشَآءُ ط وَمَنْ يُّضْلِلِ اللّٰهُ

জা-লিকা হুদাল্লা-হি ইয়াহ্‌দী বিহী মাঁই ইয়াশা-উ ; ওয়া মাঁই ইউদ্‌লিলিল্লাহু

ইহাই আল্লাহর হেদায়েত, তিনি ইহা দ্বারা যাহাকে ইচ্ছা তাহাকে সুপথ প্রদর্শন করেন। এবং আল্লাহ যাহাকে বিপথগামী করেন

فَمَا لَهٗ مِنْ هَادٍ ○ ٢٤ - اَفَمَنْ يَّتَّقِيْ بِوَجْهِهٖ سُوْٓءَ الْعَذَابِ

ফামা লাহূ মিন্ হা-দ্ । ২৪ । আ ফামাঁই ইয়াত্তাক্বী বিওয়াজ্‌হিহী ছুআল্ আ'জাবি

কেহই তাহাকে সৎপথ দেখাইতে পারে না। (২৪) অতঃপর সেই ব্যক্তি কিয়ামতের দিবসের শোচনীয় শাস্তি হইতে স্বীয় মুখমণ্ডলকে

يَوْمَ الْقِيٰمَةِ ط وَقِيْلَ لِلظّٰلِمِيْنَ ذُوْقُوْا مَا كُنْتُمْ تَكْسِبُوْنَ ○

ইয়াউমাল্ কিয়া-মাহ্ ; ওয়া কীলা লিজ্‌জা-লিমীনা জূকু মা কুন্তুম্ তাক্‌ছিবূন্।

রক্ষা করিতে চাহে এবং অত্যাচারীদিগকে বলা হইবে—তোমরা যাহা করিতে তাহার স্বাদ গ্রহণ কর।

٢٥ - كَذَّبَ الَّذِيْنَ مِنْ قَبْلِهِمْ فَاَتٰهُمُ الْعَذَابُ مِنْ حَيْثُ لَا

২৫। কাজ্‌জাবাল্লাজীনা মিন্ ক্বাব্‌লিহিম্ ফা আতা-হুমুল আ'জাবু মিন্ হাইছু লা

(২৫) তাহাদের পূর্ববর্তীরাও অসত্যারোপ করিয়াছিল, অতঃপর তাহাদের উপর এরূপ ভাবে শাস্তি আপতিত হইল যে. তাহারা

يَشْعُرُوْنَ ○ ٢٦ - فَاَذَاقَهُمُ اللّٰهُ الْخِزْيَ فِى الْحَيٰوةِ الدُّنْيَا ج

ইয়াশ্‌উ'রূন্ । ২৬ । ফাআজা-ক্বাহুমুল্লা-হুল্ খিয্‌ইয়া ফিল্ হাইয়া-তিদ্দুন্‌ইয়া,

অবগত হইতে পারিল না। (২৬) অনন্তর আল্লাহ্ তাহাদিগকে পার্থিব জীবনেই লাঞ্ছনার স্বাদ গ্রহণ করাইলেন,

(২৪) যে ব্যক্তি স্বীয় মুখমণ্ডলকে নিকৃষ্ট ও শোচনীয় আজাব হইতে রক্ষা করিতে চায় এবং আজাব হইতে বাঁচিয়া থাকিবার জন্য সর্বপ্রকার যত্ন ও চেষ্টা করিতে থাকে অবশ্যই সে মুক্তি প্রাপ্ত ব্যক্তিদের সমতুল্য হইবে। আল্লাহর অপার অনুগ্রহে সেও মুক্তি পাইবে এবং বেহেশ্‌তবাসী হইবে।

( খাজেন. ইবনে কাছির )

অয়াক্‌ফে লাজিম

وَلَعَذَابُ الْاٰخِرَةِ اَكْبَرُ ۘ لَوْ كَانُوْا يَعْلَمُوْنَ ۝ ٢٧ - وَلَقَدْ ضَرَبْنَا

ওয়ালা আ'জা-বুল্ আ-খিরাতি আক্‌বার। লাউ কা-নু ইয়া'লামূন। ২৭। ওয়া লাক়াদ দ্বারাব্‌না

পরকালের শাস্তি আরও ভয়াবহ! অনুতাপ! তাহারা যদি জানিত! (২৭) এবং নিশ্চয় আমি মানবজাতির জন্য

لِلنَّاسِ فِىْ هٰذَا الْقُرْاٰنِ مِنْ كُلِّ مَثَلٍ لَّعَلَّهُمْ يَتَذَكَّرُوْنَ ۝ ج

লিন্না-ছি ফী হা-জাল্ ক্বুরআনি মিন্ কুল্লি মাছালিল্ লাআ'ল্লাহুম্ ইয়াতাজাক্‌কারূন।

এই কোরআনে প্রত্যেক প্রকার দৃষ্টান্ত বর্ণনা করিয়াছি; সম্ভবতঃ তাহারা উপদেশ গ্রহণ করিবে।

٢٨ - قُرْاٰنًا عَرَبِيًّا غَيْرَ ذِىْ عِوَجٍ لَّعَلَّهُمْ يَتَّقُوْنَ ۝

২৮। ক্বুরআনান্ আ'রাবিইয়্যান্ গ্বাইরা জী ই'ওয়াজিল্ লাআ'ল্লাহুম্ ইয়াত্তাক্বূন্।

(২৮) এই কোরআন বিশুদ্ধ আরবী ভাষায় জটিলতা শূন্য, সম্ভবতঃ তাহারা আল্লাহকে ভয় করিবে।

٢٩ - ضَرَبَ اللّٰهُ مَثَلًا رَّجُلًا فِيْهِ شُرَكَآءُ مُتَشٰكِسُوْنَ وَرَجُلًا

২৯। দ্বারাবাল্লা-হু মাছালার্ রাজুলান্ ফীহি শুরাকা-উ মুতাশা-কিছুনা ওয়া রাজুলান্

(২৯) আল্লাহ্ এক দৃষ্টান্ত বর্ণনা করিলেন—এমন এক ব্যক্তি ক্রীতদাস যাহাতে পরস্পর মতবিরোধী সমঅংশীদার এবং অন্য এক ব্যক্তি ক্রীতদাস

سَلَمًا لِّرَجُلٍ ۭ هَلْ يَسْتَوِيٰنِ مَثَلًا ۭ اَلْحَمْدُ لِلّٰهِ ۭ

ছালামাল্ লিরাজুল; হাল্ ইয়াছ্‌তাবিইয়া-নি মাছালা? আল্‌হাম্‌দু লিল্লা-হ্;

যে সম্পূর্ণ একজনেরই; উদাহরণ স্বরূপ উভয়ে কি সমতুল্য? সমস্ত প্রশংসা আল্লাহরই জন্য;

(২৮) এই আয়াতের "জটিলতা শূন্য" শব্দের ব্যাখ্যায় হজরত ইবনে আব্বাস (রাঃ) বলিয়াছেন, উহা মাখ্‌লুক নহে। আবু দাউদ শরীফে বর্ণিত আছে—কোরআন শরীফ মাখ্‌লুক নহে। হজরত আমর বিন দীনার বলিয়াছেন যে কোরআন শরীফ আল্লাহর কালাম। ইহা মাখ্‌লুক্ বা সৃষ্ট নহে। হজরত জাফর বিন মুহাম্মদ বলিয়াছেন, যদি কেহ কোরআন শরীফকে মাখ্‌লুক বলিয়া দাবী করে, তাহা হইলে তাহাকে কতল করা হইবে এবং তাহার তওবা গ্রহণ করা হইবে না।

( মানাফিউল কোরআন, তুররে মান্‌ছুর )

بَلْ أَكْثَرُهُمْ لَا يَعْلَمُونَ ۝ ٣٠ إِنَّكَ مَيِّتٌ وَإِنَّهُم مَّيِّتُونَ ۝ز

বাল্ আক্‌ছারুহুম্ লা ইয়া'লামূন্। ৩০। ইন্নাকা মাঁইয়্যিতুঁউ ওয়া ইন্নাহুম্ মাইয়্যিতূন্।

বরং তাহাদের অধিকাংশ ইহা জানে না। (৩০) নিশ্চয় হে রাসূল! তুমিও মৃত্যুমুখে পতিত হইবে এবং নিশ্চয় তাহারাও মৃত্যুমুখে পতিত হইবে।

٣١ ثُمَّ إِنَّكُمْ يَوْمَ الْقِيَامَةِ عِندَ رَبِّكُمْ تَخْتَصِمُونَ ۝ع

৩১। ছুম্মা ইন্নাকুম্ ইয়াউমাল্ ক্বিয়া-মাতি ই'ন্দা রাব্বিকুম্ তাখ্‌তাছিমূন্।

(৩১) পুনরায় নিশ্চয় তোমরা তোমাদের প্রতিপালকের সমীপে বিবাদ করিতে থাকিবে।

ع ৩ | ৩ রুকু

(৩০) এই আয়াতে বলা হইয়াছে, যে হে মহানবী (সঃ)! আপনাকেও মৃত্যুর স্বাদ গ্রহণ করিতে হইবে এবং উহারাও মৃত্যুমুখে পতিত হইবে। মৃত্যুর তুহীন শীতল স্পর্শ হইতে কেহই রেহাই পাইবে না। এই আয়াতের দ্বারা অনেক ভণ্ড পীর ও জাহেল আলেম, ইহুদী ও নাছারাদের অনুকরণে বলিয়া বেড়ায় যে, "মহানবী (সঃ)-এর মৃত্যু হইয়া গিয়াছে। সুতরাং এখন আর তাঁহার নির্দেশ ও প্রবর্তিত জীবন ব্যবস্থা মানিয়া চলিবার আবশ্যকতা নাই।" তবে তাহাদের এই কথার উত্তরে বলা যায় যে, সাধারণ মানুষের মৃত্যুর সঙ্গে মহানবীর (সঃ)-এর মৃত্যুর তুলনা করিলে ভুল করা হইবে। সাধারণ মানুষের মৃত্যু হয় চিরদিনের জন্য। এই মৃত্যু তাহাদের চিরকালের জন্য হইয়া যায়। কিন্তু মহানবী (সঃ)-এর মৃত্যু সেই রকমের ছিল না। মহানবী (সঃ) মৃত্যুবরণ করিয়াছেন সত্য, কিন্তু তাহা চিরকালের জন্য নহে। বরং মৃত্যু হইয়া যাওয়ার পরই তিনি "হায়াতুন্নবী" হিসাবে অমর হইয়া রহিয়াছেন। পবিত্র রওজা মুবারকে তিনি জিন্দা অবস্থায়ই রহিয়াছেন। সাধারণ মানুষের মত তিনি অসাড় ও নিঃশ্চল নহেন। আমাদের প্রিয় নবী (সঃ) জিন্দা-নবী। বুখারী শরীফের হাদীসে আছে, মহানবী (সঃ) এরশাদ করিয়াছেন—"আমার কোন উন্মৎ যদি দূর হইতে আমার প্রতি দরূদ পাঠ করে, তাহা আমার নিকট পৌঁছাইয়া দেওয়া হয় এবং আমার রওজার পাশে দাঁড়াইয়া যদি কেহ দরূদ ও সালাম প্রদান করে, তাহা আমি শুনি।" এই রেওয়ায়েতের দ্বারা স্পষ্টতঃই বুঝা যায় যে, প্রিয় নবী মুহাম্মাদুর রাসূলুল্লাহ (সঃ) জিন্দা এবং পায়েন্দা রহিয়াছেন। তাঁহাকে সাধারণ মানুষের মত মৃত মনে করিলে কাফের হইয়া যাইবে। সুতরাং মুসলমানদিগের উচিত বিধর্মীদের অপপ্রচারণায় কান না দিয়া স্বীয় ঈমানকে মজবুত রাখা।

(মানাফিউল কোরআন, খাজেন, বোখারী)

৩২ - فَمَنْ أَظْلَمُ مِمَّنْ كَذَبَ عَلَى اللّٰهِ وَكَذَّبَ بِالصِّدْقِ إِذْ

ফামান্ আজ্‌লামু মিম্মান্ কাজাবা আলাল্লা-হি ওয়া কাজ্জাবা বিছ্‌ছিদ্‌কি ইজ্

(৩২) সুতরাং কে তাহার অপেক্ষা অধিকতর অত্যাচারী যে আল্লাহর প্রতি মিথ্যারোপ করিল এবং যখন উহার নিকট সত্য আসিল সে তখন উহার প্রতি অসত্য

جَاءَهُ ط أَلَيْسَ فِي جَهَنَّمَ مَثْوًى لِّلْكَٰفِرِينَ ○ ٣٣ - وَالَّذِي جَاءَ

জ্বা-আহূ। আলাইছা ফী জ্বাহান্নামা মাছ্‌ওয়াল লিল্‌কা-ফিরীন । ৩৩। ওয়াল্লাজী জ্বা-আ

আরোপ করিল ? দোজখ কি ধর্মদ্রোহীদের বাসস্থান নহে ? (৩৩) এবং যে ব্যক্তি সত্য আনয়ন

بِالصِّدْقِ وَصَدَّقَ بِهِ أُولَٰئِكَ هُمُ الْمُتَّقُونَ ○ ٣٤ - لَهُم مَّا يَشَاءُونَ

বিছ্‌ছিদ্‌কি ওয়া ছাদ্দাকা বিহী উলা-ইকা হুমুল্ মুত্তাকূন । ৩৪। লাহুম্ মা ইয়াশাউনা,

করিল এবং যে ব্যক্তি উহা সত্য জ্ঞান করিল, তাহারাই ধর্মভীরু ; (৩৪) তাহাদের প্রতিপালক সমীপে তাহাদের জন্য তাহারা যাহা

عِندَ رَبِّهِمْ ط ذَٰلِكَ جَزَاءُ الْمُحْسِنِينَ ○ لا ٣٥ - لِيُكَفِّرَ اللّٰهُ

ই'ন্দা রাব্বিহিম্ ; জ্বা-লিকা জ্বাযা-উল্ মুহ্‌ছিনীন । ৩৫। লিইউকাফ্‌ফিরাল্লাহু

চাহিবে তাহা থাকিবে ; উহাই সৎলোকের প্রতিদান। (৩৫) এই জন্য যে আল্লাহ্‌ তাহাদের কৃত অসৎকার্যগুলি

عَنْهُمْ أَسْوَأَ الَّذِي عَمِلُوا وَيَجْزِيَهُمْ أَجْرَهُم بِأَحْسَنِ الَّذِي

আ'ন্‌হুম্ আছ্‌ওয়া আল্লাজী আ'মিলূ ওয়া ইয়াজ্ব্‌যিইয়াহুম্ আজ্ব্‌রাহুম্ বিআহ্‌ছানিল্লাজী

দূরীভূত করিবেন এবং তিনি তাহাদের কৃত সংকার্যের বিনিময়ে

كَانُوا يَعْمَلُونَ ○ ٣٦ - أَلَيْسَ اللّٰهُ بِكَافٍ عَبْدَهُ ط وَيُخَوِّفُونَكَ

কা-নূ ইয়া'মালুন । ৩৬। আলাইছাল্লাহু বিকা-ফিন্ আ'ব্‌দাহ ? ওয়া ইউখাব্‌বিফূনাকা

প্রতিদান দিবেন। (৩৬) আল্লাহ কি তাঁহার বান্দার জন্য যথেষ্ট নহেন ? এবং তাহারা তোমাকে তিনি ব্যতীত অন্যের ভীতি

(৩২) সত্য ও প্রকৃত তথ্য সম্পর্কে অবগত হওয়ার পরেও যে ব্যক্তি আল্লাহ ও আল্লাহ প্রদত্ত সত্য বিধানের প্রতি মিথ্যা আরোপ করে এবং মিথ্যাকে আপন সঙ্গী হিসাবে মানিয়া লয় তাহার মত বড় জালেম ও আত্মার প্রতি অত্যাচারী আর দ্বিতীয়টি নাই। সে কখনও জাহান্নামের আজাব হইতে রেহাই পাইবে না। সে কাফের সমতুল্য এবং কাফেরের সঙ্গেই তাহার হাশর হইবে।

( মানাফিউল কোরআন )

بِالَّذِيْنَ مِنْ دُوْنِهٖ ؕ وَمَنْ يُّضْلِلِ اللّٰهُ فَمَا لَهٗ مِنْ هَادٍ ج

বিল্লাজীনা মিন্‌দুনিহ্‌ ; ওয়াম'াই ইউদ্ব্‌লিলিল্লাহু ফামালাহু মিন্‌ হা-দ।

প্রদর্শন করিতেছে। এবং আল্লাহ যাহাকে বিপথগামী করেন, কেহই তাহাকে সৎপথ দেখাইতে পারে না,

٣٧ - وَمَنْ يَّهْدِ اللّٰهُ فَمَا لَهٗ مِنْ مُّضِلٍّ ؕ اَلَيْسَ اللّٰهُ بِعَزِيْزٍ

ওয়াম'াই ইয়াহ্‌দিল্লাহু ফামা- লাহু মিম্‌ মুদ্বিল্ল। আলাইছাল্লাহু বিআযীযিন্‌

(৩৭) এবং আল্লাহ যাহাকে সৎপথ প্রদর্শন করেন কেহই তাহাকে বিপথগামী করিতে পারে না। আল্লাহ কি পরাক্রান্ত

ذِى انْتِقَامٍ ٥ ٣٨ - وَلَئِنْ سَاَلْتَهُمْ مَّنْ خَلَقَ السَّمٰوٰتِ وَالْاَرْضَ

জিন্‌তিক্বাম্‌। ৩৮। ওয়ালা ইন্‌ ছাআল্‌তাহুম্‌ মান্‌ খালাকাছ্‌ছামা-ওয়া-তি ওয়াল্‌ আর্‌দ্বা

প্রতিশোধ গ্রহণকারী নহেন ? (৩৮) এবং যদি তুমি তাহাদিগকে জিজ্ঞাসা কর— কে আকাশ ও পৃথিবী সৃষ্টি করিয়াছে,

لَيَقُوْلُنَّ اللّٰهُ ؕ قُلْ اَفَرَءَيْتُمْ مَّا تَدْعُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ اِنْ

লাইয়াক্বুলুন্নাল্লাহ্‌ ; ক্বুল্‌ আফারাআইতুম্‌ মা তাদউ'না মিন্‌ দুনিল্লাহি ইন্‌

নিশ্চয় তাহারা বলিবে আল্লাহ ! তুমি বল তোমরা কি লক্ষ্য করিয়াছ যে, যদি আল্লাহ আমাকে দুঃখ দিবার ইচ্ছা করেন তবে তিনি

اَرَادَنِيَ اللّٰهُ بِضُرٍّ هَلْ هُنَّ كٰشِفٰتُ ضُرِّهٖٓ اَوْ اَرَادَنِىْ

আরা-দানিইয়াল্লাহু বিদ্ব্‌রিন হাল্‌ হুন্না কাশিফা-তু দ্ব্‌রিহী আউ আরা-দানী

ব্যতীত তোমরা যাহাদের উপাসনা কর তাহারা কি তাহার দুঃখ দূর করিতে সক্ষম ? অথবা তিনি যদি আমার প্রতি অনুগ্রহ করিবার

بِرَحْمَةٍ هَلْ هُنَّ مُمْسِكٰتُ رَحْمَتِهٖ ؕ قُلْ حَسْبِيَ اللّٰهُ ؕ

বিরাহ্‌মাতিন্‌ হাল্‌ হুন্না মুম্‌ছিকা-তু রাহ্‌মাতিহ্‌ ? ক্বুল্‌ হাছ্‌বিইয়াল্লাহ্‌।

ইচ্ছা করেন তবে তাহারা তাঁহার অনুগ্রহ রোধ করিতে সক্ষম ? তুমি বল—আল্লাহই আমার যথেষ্ট

(৩৭) এই আয়াতের আল্লাহ তাআলা আশ্বাস প্রদান করিয়াছেন যে, আল্লাহর রহমতে যে ব্যক্তি হেদায়েতের উপর রহিয়াছে তাহাকে পৃথিবীর কোন শক্তি ও ষড়যন্ত্রই গোমরাহ করিতে পারে না। হেদায়েতের নূরের আলোকে সর্বদাই সে আলোকিত থাকে। কোন অন্ধকার তাহাকে স্পর্শ করিতে পারে না। ( বুরহান )

عَلَيْهِ يَتَوَكَّلُ الْمُتَوَكِّلُونَ ٣٩ قُلْ يٰقَوْمِ اعْمَلُوا عَلٰى

আ'লাইহি ইয়াতাওয়াক্কালুল্ মুতাওয়াক্কিলুন্। ৩৯। ক্বুল্ ইয়া ক্বাউমি'মালু আ'লা
নির্ভশীলগণ তাঁহার প্রতি নির্ভর করিয়া থাকে। (২৯) তুমি বল—হে আমার সম্প্রদায়! তোমরা স্ব স্ব স্থানে

مَكَانَتِكُمْ اِنِّىْ عَامِلٌ ج فَسَوْفَ تَعْلَمُوْنَ لا ٤٠ - مَنْ يَّاْتِيْهِ عَذَابٌ

মাকা-নাতিকুম্ ইন্নী আ'মিল, ফাছাউফা তা'লামূন। ৪০। মাঁই ইয়াতীহি আজা-বুঁই
কর্তব্য কর্ম করিয়া যাও, আমিও কর্তব্যকর্ম করিতেছি: অতঃপর আগামীতে তোমরা অবগত হইতে পারিবে। (৪০) কাহার প্রতি শাস্তি আপতিত হইয়া

يُّخْزِيْهِ وَيَحِلُّ عَلَيْهِ عَذَابٌ مُّقِيْمٌ ٥ ٤١ - اِنَّا اَنْزَلْنَا

ইউখ্যীহি ওয়া ইয়াহিল্লু আলাইহি আজা-বুন্ মুক্বীম। ৪১। ইন্না আন্যাল্না
তাহাকে লাঞ্ছিত করিবে এবং কাহার প্রতি স্থায়ী শাস্তি হইবে। (৪১) নিশ্চয় আমি তোমার প্রতি

عَلَيْكَ الْكِتٰبَ لِلنَّاسِ بِالْحَقِّ ج فَمَنِ اهْتَدٰى فَلِنَفْسِهٖ ج

আ'লাইকাল কিতা-বা লিন্না-ছি বিল্হাক্; ফামানিহ্তাদা ফালিনাফ্ছিহ;
মানবজাতির কল্যাণের জন্য সত্যসহ ধর্মগ্রন্থ অবতীর্ণ করিয়াছি; সুতরাং যে সৎপথ গ্রহণ করিল সে স্বীয় মঙ্গলের জন্যই,

وَمَنْ ضَلَّ فَاِنَّمَا يَضِلُّ عَلَيْهَا ج وَمَآ اَنْتَ عَلَيْهِمْ بِوَكِيْلٍ ع

ع ৪ — ৪ রুকু

ওয়া মান্ দ্বাল্লা ফাইন্নামা ইয়াদ্বিল্লু আ'লাইহা, ওয়ামা আন্তা আ'লাইহিম্ বিওয়াকীল্। ع
এবং যে বিপথগামী হইল সে কেবল স্বীয় অনিষ্টের জন্যই বিপথগামী হয়, তাহাদের ব্যাপারে তোমার উপর কোন দায়িত্ব নাই।

٤٢ - اَللّٰهُ يَتَوَفَّى الْاَنْفُسَ حِيْنَ مَوْتِهَا وَالَّتِىْ لَمْ تَمُتْ فِىْ

৪২। আল্লাহু ইয়াতাওয়াফ্ফাল্ আন্ফুছা হীনা মাউতিহা ওয়াল্লাতী লাম্ তামুত্ ফী
(৪২) আল্লাহ আত্মাসমূহকে মৃত্যুকালে মৃত্যু প্রদান করেন এবং যাহা মৃত্যুমুখে পতিত হয় না

(৪২) ঘুমের সময়ে মানুষের যে প্রাণশক্তি তিরোহিত হইয়া যায়, তাহাকে হুঁশ বলে। অধিকন্তু যে প্রাণশক্তির বলে নিশ্বাস প্রশ্বাস চলিতেছে এবং শিরা উপশিরা কাজ করিতেছে তাহা প্রথম প্রাণশক্তি হইতে ভিন্নতর। এই দ্বিতীয় প্রকারের প্রাণশক্তি মৃত্যুর পুর্বে তিরোহিত হয় না। এই অভিমত প্রকাশ করিয়াছেন ইব্রাহীম বিন ছায়রি এবং হাজ্জাজ। আবার এই সম্পর্কে অন্যান্য মুফাছ্ছেরীনগণ বলেন যে, প্রাণশক্তি একই। ইহার মধ্যে বিভিন্নতা নাই। নিদ্রা এবং জাগরণ ইহার বিভিন্ন অবস্থা মাত্র। সুতরাং প্রাণশক্তিকে বিভাগ করা সম্ভব নহে। ( ইবনে কাছির, ফতহুল বারী, বুখারী, খাজেন )

مَنَامِهَا ج فَيُمْسِكُ الَّتِىْ قَضٰى عَلَيْهَا الْمَوْتَ وَيُرْسِلُ

মানা-মিহা ; ফাইউম্‌ছিকুল্ লাতী ক্বাদ্বা আ'লাইহাল্ মাউতা ওয়া ইউর্‌ছিলুল্

তাহা শয়নকালে স্বীয় আয়ত্তাধীন করিয়া লয়েন ; অতপর যাহার প্রতি মৃত্যুর আদেশ জারী হইল তাহাকে বিরত রাখেন, এবং দ্বিতীয়কে

الْاُخْرٰى اِلٰى اَجَلٍ مُّسَمًّى ط اِنَّ فِىْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّقَوْمٍ

উখ্‌রা ইলা আজালিম্ মুছাম্মা ; ইন্না ফী জা-লিকা লা-আ-ইয়া-তিল্ লিক্বাউমিঁই

নির্দ্ধারিত সময়ের দিকে প্রেরণ করেন ; নিশ্চয় ইহাতে চিন্তাশীল সম্প্রদায়ের জন্য

يَّتَفَكَّرُوْنَ ٤٣ - اَمِ اتَّخَذُوْا مِنْ دُوْنِ اللّٰهِ شُفَعَاءَ ط قُلْ اَوَلَوْ

ইয়াতাফাক্‌কারূন । ৪৩। আমিত্তাখাজু মিন্ দুনিল্লা-হি শুফাআ'য়া ? কুল্ আওয়া লাউ

নিদর্শন রহিয়াছে। (৪৩) তাহারা কি আল্লাহকে ছাড়িয়া অন্যকে সোপারিশকারী গ্রহণ করিয়াছে ? তুমি বল তাহারা কোনও শক্তির

كَانُوْا لَا يَمْلِكُوْنَ شَيْئًا وَّلَا يَعْقِلُوْنَ ٥ ٤٤ - قُلْ لِّلّٰهِ الشَّفَاعَةُ

কা-নূ লা ইয়াম্‌লিকূনা শাইআঁউ ওয়ালা ইয়া'কিলুন । ৪৪। কুল্ লিল্লা-হিশ্ শাফা-আ-তু

অধিকারী নয় এবং কিছুই বুঝে না। (৪৪) তুমি বল—যাবতীয় সোপারিশ

جَمِيْعًا ط لَهٗ مُلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط ثُمَّ اِلَيْهِ تُرْجَعُوْنَ ٥

জামীআ' ; লাহু মুল্‌কুছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আর্‌দ্বি ; ছুম্মা ইলাইহি তুর্‌জাউ'ন্।

আল্লাহরই জন্য, তাহারই জন্য আকাশ ও পৃথিবীর রাজাধিপত্য ; পুনরায় তোমরা তাহারই নিকট প্রত্যাবর্তন করিবে।

٤٥ - وَاِذَا ذُكِرَ اللّٰهُ وَحْدَهُ اشْمَاَزَّتْ قُلُوْبُ الَّذِيْنَ لَا يُؤْمِنُوْنَ

৪৫। ওয়া ইজা জুকিরাল্লাহু ওয়াহ্‌দাহুশ্ মাআয্‌যাত্ কুলুবুল্লাজীনা লা ই'উমিনুনা

(৪৫) যখন আল্লাহকে এককভাবে স্মরণ করা হয়, তখন পরকাল অবিশ্বাসীদের অন্তর সমূহ

(৪৪) আল্লাহর অনুমতি ভিন্ন কাহারও সাধ্য নাই যে, তাঁহার নিকট সুপারিশ করিতে পারে। এই অনুমতির জন্য শর্ত হইয়াছে দুইটি ; (১) সুপারিশকারী মকবুল হওয়া এবং (২) যাহার জন্য সুপারিশ করা হইয়াছে তাহাকে সুপারিশ কার্যকরী হওয়ার জন্য উপযুক্ত হওয়া। এই শর্ত যেখানে পাওয়া যাইবে না, সেখানেই মনে করিতে হইবে যে, শরিয়তের বিধান অনুযায়ী সেইস্থানে সুপারিশ করা সঙ্গত হইবে না। ( মানাফিউল কোরআন )

بِالْاٰخِرَةِ ۚ وَاِذَا ذُكِرَ الَّذِيْنَ مِنْ دُوْنِهٖٓ اِذَا هُمْ يَسْتَبْشِرُوْنَ ۝

বিল্ আ-খিরাহ ; ইজা জুকিরাল্লাজীনা মিন্ দুনিহী ইজাহুম্ ইয়াছ্তাব্শিরূন।

কুষ্ঠিত হয় ; এবং যখন তিনি ব্যতীত অন্যান্যকে স্মরণ করা হয় তখন তাহারা হঠাৎ আনন্দিত হয়।

৪৬ - قُلِ اللّٰهُمَّ فَاطِرَ السَّمٰوٰتِ وَالْاَرْضِ عٰلِمَ الْغَيْبِ وَالشَّهَادَةِ

৪৬। কুলিল্লাহুম্মা ফা-ত্বিরাছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আরদ্বি আ'লিমাল্ গ্বাইবি ওয়াশ্শাহা-দাতি

(৪৬) তুমি বল - হে আল্লাহ্ ! আকাশ ও পৃথিবীর সৃজন কর্তা, গোপন ও প্রকাশ্যের জ্ঞাতা,

اَنْتَ تَحْكُمُ بَيْنَ عِبَادِكَ فِيْ مَا كَانُوْا فِيْهِ يَخْتَلِفُوْنَ ۝ ٤٧ - وَلَوْ

আন্তা তাহ্কুমু বাইনা ই'বা-দিকা ফী মা কা-নু ফীহি ইয়াখ্তালিফুন । ৪৭ । ওয়া লাউ

আপনার বান্দাগণ যাহাতে মতভেদ করিতেছে আপনি তাহার বিচার মীমাংসা করিবেন। (৪৭) এবং

اَنَّ لِلَّذِيْنَ ظَلَمُوْا مَا فِى الْاَرْضِ جَمِيْعًا وَّمِثْلَهٗ مَعَهٗ لَافْتَدَوْا

আন্না লিল্লাজীনা জ্বালামু মা ফিল্ আর্দ্বি জামীআ'উ ওয়া মিছ্লাহু লাফ্তাদাউ

যদি পাপীগণের নিকট পৃথিবীতে যাহা আছে তৎসমূহ থাকে এবং তৎসহ তদনুরূপ কিয়ামত দিবসের

بِهٖ مِنْ سُوْٓءِ الْعَذَابِ يَوْمَ الْقِيٰمَةِ ط وَبَدَا لَهُمْ مِّنَ اللّٰهِ

বিহী মিন্ ছুইল্ আজা-বি ইয়াউমাল্ ক্বিয়ামাহ্ ; ওয়া বাদা-লাহুম্ মিনাল্লাহি

শাস্তির বিনিময়ে মুক্তিপণ দিতে চাহিবে ; এবং আল্লাহর তরফ হইতে তাহাদের জন্য প্রকাশিত হইবে

مَا لَمْ يَكُوْنُوْا يَحْتَسِبُوْنَ ۝ ٤٨ - وَبَدَا لَهُمْ سَيِّاٰتُ مَا كَسَبُوْا

মা লাম্ ইয়াকূনু ইয়াহ্তাছিবূন্ । ৪৮ । ওয়া বাদালাহুম্ ছাইয়্যিআতু মা কাছাবু

যাহা তাহারা কল্পনা করিতে পারে না। (৪৮) এবং তাহাদের কৃতকর্ম সমূহ প্রকাশিত হইবে

وَحَاقَ بِهِمْ مَّا كَانُوْا بِهٖ يَسْتَهْزِءُوْنَ ۝ ٤٩ فَاِذَا مَسَّ الْاِنْسَانَ

ওয়া হাক্বা বিহিম্ মা কা-নু বিহী ইয়াছ্তাহ্যিউন । ৪৯ । ফাইজা মাছ্ছাল্ ইন্ছা-না

এবং তাহারা যাহার বিদ্রূপ করিত তাহা তাহাদিগকে বেষ্টন করিয়া লইবে। (৪৯) মানব যখন কষ্টে পতিত হয়

ضُرٌّ دَعَانَا ز ثُمَّ اِذَا خَوَّلْنٰهُ نِعْمَةً مِّنَّا لا قَالَ اِنَّمَآ

দ্বুর্রুন দাআ'-না ছুম্মা ইজা খাউওয়াল্নাহু নি'মাতাম্ মিন্না কালা ইন্নামা

তখন সে আমাকে আহ্বান করে, পুনরায় যখন আমি আমার তরফ হইতে অনুগ্রহ প্রদান করি, তখন সে বলে—

أُوتِيتُهُ عَلَىٰ عِلْمٍ ۚ بَلْ هِيَ فِتْنَةٌ وَلَٰكِنَّ أَكْثَرَهُمْ لَا

উতীতুহু আ'লা ই'ল্‌ম্। বাল্ হিয়া ফিৎনাতুঁউ ওয়ালা-কিন্না আক্‌ছারাহুম্ লা

এতদ্ব্যতীত নহে যে, উহা আমি জ্ঞানবলে লাভ করিয়াছি ; বরং উহা পরীক্ষা কিন্তু তাহাদের অধিকাংশ

يَعْلَمُونَ ○ ٥٠- قَدْ قَالَهَا الَّذِينَ مِنْ قَبْلِهِمْ فَمَا أَغْنَىٰ عَنْهُمْ مَا

ইয়া'লামুন। ৫০। ক্বাদ্ ক্বা-লাহাল্লাজীনা মিন্ ক্বাব্‌লিহিম্ ফামা আগ্‌না আ'ন্‌হুম্ মা

অবগত নহে। (৫০) নিশ্চয়ই তাহাদের পুর্ববর্তীরাও এইরূপ বলিত, কিন্তু তাহাদের কৃতকর্ম দ্বারা

كَانُوا يَكْسِبُونَ ○ ٥١- فَأَصَابَهُمْ سَيِّئَاتُ مَا كَسَبُوا ۚ وَالَّذِينَ ظَلَمُوا

কা-নু ইয়াক্‌ছিবুন্। ৫১। ফাআছা-বাহুম্ ছাইয়্যিআ-তু মা কাছাবু ; ওয়াল্লাজীনা জালামু

কোনই উপকার পায় নাই। (৫১) তাহারা যাহা অন্যায় কার্য করিয়াছিল, তাহাদের প্রতি উহার প্রতিফল আপতিত হইয়াছিল ; এবং তাহাদের মধ্যে

مِنْ هَٰؤُلَاءِ سَيُصِيبُهُمْ سَيِّئَاتُ مَا كَسَبُوا ۙ وَمَا هُمْ بِمُعْجِزِينَ ○

মিন্ হা-উলা-ই ছাইউছীবুহুম ছাইয়্যিআতু মা কাছাবু ওয়া মা হুম্ বিমু'জ্বিযীন।

যাহারা পাপকার্য করিল, তাহাদের কৃত মন্দকার্য তাহাদের উপর আপতিত হইবে ; এবং তাহারা পরাভূত করিতে পারিবে না !

٥٢- أَوَلَمْ يَعْلَمُوا أَنَّ اللَّهَ يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَشَاءُ

৫২। আওয়া লাম্ ইয়া'লামু আন্নাল্লাহা ইয়াব্‌ছুত্বু্‌র্ রিয্‌কা লিমাঁই ইয়াশা-উ

(৫২) তাহারা কি অবগত নহে যে, যাহাকে ইচ্ছা আল্লাহ তাহাকে প্রচুর জীবিকা প্রদান করেন এবং যাহাকে ইচ্ছা

وَيَقْدِرُ ۚ إِنَّ فِي ذَٰلِكَ لَآيَاتٍ لِقَوْمٍ يُؤْمِنُونَ ع ع ٥

ওয়া ইয়াক্বদির ; ইন্না ফী জা-লিকা লাআ-ইয়া-তিল্ লিকাউমিঁই ইউ'মিনুন। ع ৫

অপ্রচুর প্রদান করেন। নিশ্চয় ইহাতে ধর্মবিশ্বাসী সম্প্রদায়ের জন্য শিক্ষণীয় নিদর্শন রহিয়াছে। রুকু

٥٣- قُلْ يَا عِبَادِيَ الَّذِينَ أَسْرَفُوا عَلَىٰ أَنْفُسِهِمْ لَا تَقْنَطُوا

৫৩। ক্বুল্ ইয়াই'বাদিইয়াল্ লাজীনা আছ্‌রাফূ আ'লা আন্‌ফুছিহিম্ লা তাক্বনাত্বু

(৫৩) তুমি বল—হে আমার বান্দাগণ ! যাহারা স্বীয় জীবন চুড়ান্ত অপচয় করিয়াছ, তোমার আল্লাহর অনুগ্রহ হইতে

(৫২) রিযিক আল্লাহর কুতরতের হাতে ন্যস্ত রহিয়াছে। তিনি যাহাকে ইচ্ছা রিযিক বাড়াইয়া দেন এবং যাহাকে ইচ্ছা রিযিক কমাইয়া দেন। রিযিকের ব্যাপারে মানুষের কোন হাত নাই। মানুষ নিজের চেষ্টায় রিযিকের দরজা খুলিতেও পারে না এবং বন্ধও করিতে পারে না।

( মানাফিউল কোরআন )

مِن رَّحْمَةِ اللّٰهِ ط اِنَّ اللّٰهَ يَغْفِرُ الذُّنُوبَ جَمِيعًا ط اِنَّهٗ هُوَ

মির্‌রাহ্‌মাতিল্লাহ্‌ ; ইন্নাল্লাহা ইয়াগ্‌ফিরুজ্‌ জুনূবা জ্বামীআ' ; ইন্নাহু হুওয়াল্‌

নিরাশ হইও না ; নিশ্চয় আল্লাহ সমস্ত গোনাহ ক্ষমা করেন, নিশ্চয় তিনি

الْغَفُورُ الرَّحِيمُ ○ ٥٤ - وَاَنِيبُوٓا اِلٰى رَبِّكُمْ وَاَسْلِمُوا لَهٗ مِن قَبْلِ اَن

গ্বাফুরুর্‌রাহীম্‌ । ৫৪ । ওয়া আনীবূ ইলা রাব্বিকুম্‌ ওয়া আছ্‌লিমূ লাহু মিন্‌ ক্বাব্‌লি আঁই

অতীব ক্ষমাকারী করুণাময়। (৫৪) এবং তোমাদের প্রতিপালকের দিকে প্রত্যাবর্তন কর এবং তোমাদের

يَّاْتِيَكُمُ الْعَذَابُ ثُمَّ لَا تُنْصَرُونَ ○ ٥٥ - وَاتَّبِعُوٓا اَحْسَنَ مَآ

ইয়া'তিয়াকুমুল্‌ আজা-বু ছুম্মা লা তুন্‌ছারূন । ৫৫ । ওয়াত্তাবি'উ আহ্‌ছানা মা

প্রতি শাস্তি আপতিত হইবার পূর্বে তাহার আদেশ পালন কর, পুনরায় সাহায্যপ্রাপ্ত হইবে না।

اُنْزِلَ اِلَيْكُم مِّن رَّبِّكُم مِّن قَبْلِ اَن يَّاْتِيَكُمُ الْعَذَابُ

উন্‌যিলা ইলাইকুম্‌ মির্‌রাব্বিকুম্‌ মিন্‌ ক্বাব্‌লি আঁই ইয়া'তিইয়াকুমুল্‌ আজা-বু

(৫৫) এবং তোমাদের প্রতিপালকের তরফ হইতে তোমাদের প্রতি যে উৎকৃষ্ট বাণী অবতীর্ণ হইয়াছে তাহার অনুসরণ কর, হঠাৎ তোমাদের প্রতি শাস্তি আসিবার পূর্বে

بَغْتَةً وَّاَنْتُمْ لَا تَشْعُرُونَ ○ ٥٦ - اَن تَقُولَ نَفْسٌ يّٰحَسْرَتٰى

বাগ্‌তাতাঁউ ওয়া আন্তুম্‌ লা তাশ্‌উরূন । ৫৬। আন্‌ তাকূলা নাফ্‌ছুঁই ইয়া-হাছ্‌রাতা

অথচ তোমরা অবগত হইতে পারিবে না। (৫৬) যে আত্মা বলিবে—আমার কৃতকর্মের জন্য পরিতাপ !

عَلٰى مَا فَرَّطْتُ فِى جَنْۢبِ اللّٰهِ وَاِن كُنْتُ لَمِنَ السّٰخِرِينَ ○ ٥٧ - اَوْ

আলা মা ফার্‌রাত্বু ফী জ্বাম্বিল্লাহি ওয়া ইন্‌ কুন্তু লামিনাছ্‌ছা-খিরীন । ৫৭। আউ

যাহা আল্লাহর সম্বন্ধে ত্রুটি করিয়াছি, আমি হাসি-ঠাট্টা নিয়োজিত ছিলাম। (৫৭) অথবা

تَقُولَ لَوْ اَنَّ اللّٰهَ هَدٰىنِى لَكُنْتُ مِنَ الْمُتَّقِينَ ○ ٥٨ - اَوْ تَقُولَ

তাকূলা লাউ আন্নাল্লাহা হাদা-নী লাকুন্তু মিনাল্‌ মুত্তাকীন । ৫৮। আউ তাকূলা

বলিবে আল্লাহ যদি আমাকে সৎপথ প্রদর্শন করিতেন তবে আমি ধর্মভীরুগণের অন্তর্ভুক্ত হইতাম। (৫৮) অথবা যখন

(৫৪) আল্লাহ বার বার সতর্ক করিয়া বলিয়াছেন যে, তোমরা অতি সত্বর আল্লাহর দিকে ফিরিয়া আস এবং আল্লাহর উপর সর্বোতভাবে আত্মসমর্পণ কর। কেননা যদি আল্লাহর আজাব আসিয়া যায় তখন তোমাদের প্রতি কোন রকম করুণা করা হইবে না। এমন কি তোমাদের কোন সাহায্যকারীও মিলিবে না। (তাফহীম)

حِيْنَ تَرَا لْعَذَابَ لَوْ اَنَّ لِىْ كَرَّةً فَاَكُوْنَ مِنَ الْمُحْسِنِيْنَ ۝

হীনা তারাল্ আজা-বা লাউ আন্না লী কার্‌রাতান্‌, ফাআকূনা মিনাল্ মুহ্‌ছিনীন্।
শাস্তি প্রত্যক্ষ করিবে তখন বলিবে, যদি দ্বিতীয়বার পৃথিবীতে প্রত্যাবর্তন করিবার আমার সম্ভাবনা থাকিত তবে আমি সৎলোকদের অন্তর্ভুক্ত হইতে পারিতাম।

৫৯ - بَلٰى قَدْ جَآءَتْكَ اٰيٰتِىْ فَكَذَّبْتَ بِهَا وَاسْتَكْبَرْتَ وَكُنْتَ

৫৯। বালাক্বাদ্ জ্বা—আত্‌কা আ-ইয়া-তী ফাকাজ্‌জাব্‌তা বিহা ওয়াছ্‌ তাক্‌বার্‌তা ওয়া কুন্তা
(৫৯) হাঁ। নিশ্চয় তোমার নিকট আমার নিদর্শন সমূহ আসিয়াছিল, তুমি উহার প্রতি অসত্যারোপ করিয়াছিলে এবং অহঙ্কার করিয়াছিলে ও তুমি

مِنَ الْكٰفِرِيْنَ ۝ ٦٠ - وَيَوْمَ الْقِيٰمَةِ تَرَى الَّذِيْنَ كَذَبُوْا عَلَى اللّٰهِ

মিনাল্ কা-ফিরীন। ৬০। ওয়া ইয়াউমাল্ ক্বিয়া-মাতি তারাল্লাজীনা কাজ্‌জাবূ আ'লাল্লাহি
অমান্যকারীদের অন্তর্ভুক্ত হইয়াছিলে। (৬০) এবং যাহারা আল্লাহর প্রতি মিথ্যারোপ করে, কিয়ামতের দিন তুমি

وُجُوْهُهُمْ مُّسْوَدَّةٌ ط اَلَيْسَ فِىْ جَهَنَّمَ مَثْوًى لِّلْمُتَكَبِّرِيْنَ ۝

বুজ্বুহুহুম্ মুছ্‌ওয়াদ্দাহ্; আলাইছা ফী জ্বাহান্নামা মাছ্‌ওয়াল্ লিল্‌মুতাকাব্বিরীন।
তাহাদের মুখমণ্ডলসমূহ কালিমামণ্ডিত দেখিতে পাইবে। অহঙ্কারীদের বাসস্থান কি দোজখে নহে?

٦١ - وَيُنَجِّى اللّٰهُ الَّذِيْنَ اتَّقَوْا بِمَفَازَتِهِمْ لَا يَمَسُّهُمُ

৬১। ওয়া ইউনাজ্‌জিল্লাহুল্ লাজীনাত্তাকাউ বিমা ফা-যাতিহিম্ লা ইয়ামাছ্‌ছু হুমুছ্
(৬১) যাহারা আল্লাহকে ভয় করে, আল্লাহ তাহাদিগকে তাহাদের সফলতাহেতু মুক্তি প্রদান করিবে, তাহাদিগকে কোন কষ্ট

السُّوْٓءُ وَلَا هُمْ يَحْزَنُوْنَ ۝ ٦٢ - اَللّٰهُ خَالِقُ كُلِّ شَىْءٍ وَّهُوَ

ছু-উ ওয়ালা হুম্ ইউহ্‌যানুন। ৬২। আল্লাহু খা-লিকু কুল্লি শাইয়িঁউ ওয়া হুওয়া
স্পর্শ করিবে না এবং তাহারা দুঃখিতও হইবে না। (৬২) আল্লাহই সমুদয় বস্তুর সৃষ্টিকর্তা, এবং তিনিই

عَلٰى كُلِّ شَىْءٍ وَّكِيْلٌ ۝ ٦٣ - لَهٗ مَقَالِيْدُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط

আ'লা কুল্লি শাইয়িঁউ ওয়াকীল্। ৬৩। লাহূ মাক্বা-লীদুছ্‌ ছামা-ওয়া-তি ওয়াল্ আর্‌দ্বি;
সমুদয় বস্তুর রক্ষণাবেক্ষণকারী। আকাশ ও পৃথিবীর চাবিসমূহ তাঁহারই

ع ৬ / ৬ রুকু

وَالَّذِيْنَ كَفَرُوْا بِاٰيٰتِ اللّٰهِ اُولٰٓئِكَ هُمُ الْخٰسِرُوْنَ ع ٦٣ - قُلْ

ওয়াল্লাজীনা কাফারূ বিআ-ইয়া-তিল্লা-হি উলা-য়িকা হুমুল্ খা-ছিরূন্ । ع ৬৪ । কুল্

এবং যাহারা আল্লাহর নিদর্শনসমূহ অমান্য করিল তাহারাই ক্ষতিগ্রস্ত। (৬৪) তুমি বল—

اَفَغَيْرَ اللّٰهِ تَاْمُرُوْٓنِّيْٓ اَعْبُدُ اَيُّهَا الْجٰهِلُوْنَ ٦٥ ○ - وَلَقَدْ

আফাগাইরাল্লা-হি তা'মুরূন্নী আ'বুদু আইয়্যুহাল্ জা-হিলুন । ৬৫ । ওয়াক্বাদ্

হে মুর্খগণ ! তোমরা কি আল্লাহ্ ব্যতীত অন্যের উপাসনা করিতে আমাকে আদেশ কর ? (৬৫) এবং নিশ্চয়

اُوْحِيَ اِلَيْكَ وَاِلَى الَّذِيْنَ مِنْ قَبْلِكَ ج لَئِنْ اَشْرَكْتَ لَيَحْبَطَنَّ

উহিয়া ইলাইকা ওয়া ইলাল্লাজীনা মিন্ কাব্‌লিকা, লাইন্ আশ্‌রাক্‌তা লাইয়াহ্‌বাত্বান্না

তোমার প্রতি তোমার পূর্ববর্তীগণের প্রতি প্রত্যাদেশ আসিয়াছে—যদি তুমি অংশী স্থাপন কর

عَمَلُكَ وَلَتَكُوْنَنَّ مِنَ الْخٰسِرِيْنَ ٦٦ ○ - بَلِ اللّٰهَ فَاعْبُدْ وَكُنْ

আ'মালুকা ওয়ালা তাকূনান্না মিনাল্ খা-ছিরীন । ৬৬ । বালিল্লা-হা ফা'বুদ্ ওয়া কুম্

তবে তোমার কৃতকর্ম নিশ্চয় বিফলে যাইবে এবং নিশ্চয় তুমি ক্ষতিগ্রস্তদের অন্তর্ভুক্ত হইবে। (৬৬) বরং আল্লাহরই এবাদত কর এবং

مِّنَ الشّٰكِرِيْنَ ٦٧ ○ - وَمَا قَدَرُوا اللّٰهَ حَقَّ قَدْرِهٖ صلے ق وَالْاَرْضُ جَمِيْعًا

মিনাশ্‌শা-কিরীন্ । ৬৭ । ওয়া মা কাদারুল্লা-হা হাক্‌কা কাদ্‌রিহী ওয়াল্ আর্‌দ্বু জামীয়া'ন্

কৃতজ্ঞদের অন্তর্ভুক্ত হও। (৬৭) এবং তাহারা আল্লাহকে যথাযোগ্যরূপে সম্মান করে নাই ; এবং কেয়ামত দিবস

قَبْضَتُهٗ يَوْمَ الْقِيٰمَةِ وَالسَّمٰوٰتُ مَطْوِيّٰتٌۢ بِيَمِيْنِهٖ ط

ক্বাব্‌দ্বাতুহূ ইয়াউমাল্ ক্বিয়া-মাতি ওয়াছ্‌ছামা-ওয়া-তু মাত্ব্‌বিইয়্যাতুম্ বিইয়ামীনিহ্ ;

সমগ্র পৃথিবী তাঁহার মুষ্টি মধ্যে ও আকাশ তাঁহার দক্ষিণ হস্তে সঙ্কুচিত থাকিবে ;

سُبْحٰنَهٗ وَتَعٰلٰى عَمَّا يُشْرِكُوْنَ ٦٨ ○ - وَنُفِخَ فِى الصُّوْرِ فَصَعِقَ

ছুব্‌হা-নাহূ ওয়াতা-আ'লা আ'ম্মা ইউশ্‌রিকূন্ । ৬৮ । ওয়া নুফিখা ফিছ্‌ছুরি ফাছাই'কা

তিনি পবিত্র এবং তাহারা যে বিষয়ে অংশী স্থাপন করে তিনি তাহার উর্দ্ধে (৬৮) এবং শিঙ্গার ফুৎকার প্রদান করা হইবে, অতঃপর আল্লাহ

مَنْ فِي السَّمٰوٰتِ وَمَنْ فِي الْاَرْضِ اِلَّا مَنْ شَاءَ اللّٰهُ ط ثُمَّ نُفِخَ

মান্ ফিছ্‌ছামা-ওয়া-তি ওয়ামান্ ফিল্ আর্‌দ্বি ইল্লা মান্‌শা আল্লাহ্ ; ছুম্মা নুফিখা
যাহাকে ইচ্ছা করেন তদ্ব্যতীত আকাশ ও পৃথিবীর সমস্তই চৈতন্যহারা হইবে ; পুনরায় দ্বিতীয়বার

فِيْهِ اُخْرٰى فَاِذَا هُمْ قِيَامٌ يَّنْظُرُوْنَ ۝ ٦٩ - وَاَشْرَقَتِ الْاَرْضُ

ফীহি উখ্‌রা ফাইজাহুম্ ক্বিয়া-মুঁই ইয়ান্‌জুরূন । ৬৯ । ওয়া আশ্‌রাক্বাতিল্ আর্‌দ্বু
শিঙ্গায় ফুৎকার করা হইবে, অতঃপর তাহারা সকলে দাঁড়াইয়া প্রতীক্ষা করিতে থাকিবে। (৬৯) এবং
পৃথিবী স্বীয় প্রতিপালকের

بِنُوْرِ رَبِّهَا وَوُضِعَ الْكِتٰبُ وَجِايْٓءَ بِالنَّبِيّٖنَ وَالشُّهَدَاءِ

বিনূরি রাব্বিহা ওয়া বুদ্বিআল্ কিতা-বু ওয়া জ্বী আ বিন্নাবিয়্যী-না ওয়াশ্‌শুহাদা-য়ি
জ্যোতিতে সমুদ্ভাসিত হইবে এবং কর্মতালিকা স্থাপন করা হইবে এবং নবী ও সাক্ষীগণকে উপস্থিত করা হইবে

وَقُضِيَ بَيْنَهُمْ بِالْحَقِّ وَهُمْ لَا يُظْلَمُوْنَ ۝ ٧٠ - وَوُفِّيَتْ

ওয়াকুদ্বিয়া বাইনাহুম্ বিল্ হাক্‌কি ওয়া হুম্ লা-ইউজ্‌লামূন্ । ৭০ । ওয়া বুফ্‌ফিয়াৎ
এবং তাহাদের মধ্যে ন্যায়সঙ্গত বিচার করা হইবে ; এবং তাহারা নিপীড়িত হইবে না। (৭০) এবং
প্রত্যেক আত্মাকে

كُلُّ نَفْسٍ مَّا عَمِلَتْ وَهُوَ اَعْلَمُ بِمَا يَفْعَلُوْنَ ع ع ৭/৭ রুকু

কুল্লু নাফ্‌ছিম্ মা আ'মিলাৎ ওয়া হুওয়া আ'লামু বিমা ইয়াফ্‌আ'লূন্। ع
তাহার কৃতকর্মের পূর্ণ প্রতিফল প্রদান করা হইবে, এবং তাহারা যাহা করে তিনি তাহা ভালরূপ
পরিজ্ঞাত আছেন।

٧١ - وَسِيْقَ الَّذِيْنَ كَفَرُوْا اِلٰى جَهَنَّمَ زُمَرًا ط حَتّٰى اِذَا جَاءُوْهَا

৭১। ওয়াছীকাল্লাজীনা কাফারূ ইলা জ্বাহান্নামা যুমারা ; হাত্তা ইজা জ্বা-উ হা
(৭১) এবং ধর্ম অমান্যকারীগণ দলে দলে দোজখের দিকে চালিত হইবে, এমন কি, যখন তাহারা ইহার
সন্নিকটে আসিবে

فُتِحَتْ اَبْوَابُهَا وَقَالَ لَهُمْ خَزَنَتُهَا اَلَمْ يَأْتِكُمْ

ফুতিহাৎ আব্‌ওয়া-বুহা ওয়া কা-লা লাহুম্ খাযানাতুহা আলাম্ ইয়া'তিকুম্
তখন উহার দ্বারগুলি উন্মুক্ত হইবে এবং উহার রক্ষীগণ তাহাদিগকে বলিবে—তোমাদের মধ্য হইতে কি

رُسُلٌ مِّنكُمْ يَتْلُونَ عَلَيْكُمْ آيَاتِ رَبِّكُمْ وَيُنذِرُونَكُمْ

রুছুলুম্ মিন্‌কুম্ ইয়াতলূনা আ'লাইকুম্ আ-ইয়া-তি রাব্বিকুম্ ওয়া ইউন্‌জিরূনাকুম্

তোমাদের নিকট রাসূলগণ আসেন নাই—যাঁহারা তোমাদের প্রতিপালকের নিদর্শনসমূহ পাঠ করিয়া শ্রবণ করাইতেন এবং

لِقَاءَ يَوْمِكُمْ هَٰذَا ط قَالُوا بَلَىٰ وَلَٰكِنْ حَقَّتْ كَلِمَةُ

লিক্বা-আ ইয়াউমিকুম্ হা-জা ; ক্বা-লূ বালা ওয়া লা-কিন্ হাক্‌ক্বাৎ কালিমাতুল্

এই দিবসের সহিত যে তোমাদের সাক্ষাৎ হইবে সে বিষয়ে যাঁহারা ভীতি প্রদর্শন করিতেন? তাহারা বলিবে,—হাঁ, কি ধর্ম অমান্যকারীগণের প্রতি

الْعَذَابِ عَلَى الْكَافِرِينَ ○ ٧٢ - قِيلَ ادْخُلُوا أَبْوَابَ جَهَنَّمَ خَالِدِينَ

আ'জা-বি আ'লাল্-কা-ফিরীন্ । ৭২ । ক্বীলাদ্‌খুলু আব্‌ওয়া-বা জ্বাহান্নামা খা-লিদীনা

শাস্তির বাণী সত্য হইয়াছে। (৭২) বলা হইবে—তোমরা দোজখের দ্বারসমূহে প্রবেশ কর, তথায় তোমাদিগকে চিরকাল থাকিতে

فِيهَا ج فَبِئْسَ مَثْوَى الْمُتَكَبِّرِينَ ○ ٧٣ - وَسِيقَ الَّذِينَ اتَّقَوْا رَبَّهُمْ إِلَى

ফীহা ; ফাবি'ছা মাছওয়াল মুতাকাব্বিরীন । ৭৩। ওয়াছীক্বাল্লাজীনাত্তাক্বাউ রাব্বাহুম্ ইল ল্

হইবে ; অতঃপর অহঙ্কারীদের জন্য কি মন্দ বাসস্থান। (৭৩) এবং যাহারা স্বীয় প্রতিপালককে ভয় করিত, তাহারা বেহেশ্‌তের

الْجَنَّةِ زُمَرًا ط حَتَّىٰ إِذَا جَاءُوهَا وَفُتِحَتْ أَبْوَابُهَا وَقَالَ

জ্বান্নাতি যুমারা ; হাত্তা ইজা জ্বা-উহা ওয়া ফুতিহাৎ আব্‌ওয়া-বুহা ওয়া ক্বা-লা

দিকে দলে দলে চালিত হইবে। এমনকি, যখন তাহারা উহার নিকট আসিবে এবং তখন উহার দ্বারগুলি উন্মুক্ত হইবে এবং উহার

لَهُمْ خَزَنَتُهَا سَلَامٌ عَلَيْكُمْ طِبْتُمْ فَادْخُلُوهَا خَالِدِينَ ○ ٧٤ - وَقَالُوا

লাহুম্ খাযানাতুহা ছালা-মুন্ আ'লাইকুম্ ত্বিব্‌তুম্ ফাদ্‌খুলুহা খা-লিদীন । ৭৪। ওয়া ক্বালুল্

রক্ষিগণ তাহাদিগকে বলিবে—তোমাদের প্রতি শান্তি হউক, তোমরা সৎলোক ; অতঃপর তোমরা উহাতে চিরস্থায়ীরূপে প্রবেশ কর। (৭৪) এবং তাহারা বলিবে—

(৭২) যাহাদিগকে চিরকালের জন্য দোজখের নির্দেশ দিয়া কঠিন আজাবে নিক্ষেপ করা হইবে, তাহাদের মত হতভাগ্য আর কেহই হইবে না। আল্লাহর নিকট প্রার্থনা করা উচিৎ যেন সেই নির্দেশ হইতে আল্লাহ আমাদিগকে বাঁচাইয়া রাখেন। (বুরহান)

اَلْحَمْدُ لِلّٰهِ الَّذِىْ صَدَقَنَا وَعْدَهٗ وَاَوْرَثَنَا الْاَرْضَ نَتَبَوَّاُ

হাম্‌দু লিল্লাহিল্লাজী ছাদাকানা ওয়া'দাহু ওয়া আউরাছানাল্ আর্‌দ্বা নাতাবাউওয়াউ
সমস্ত প্রশংসা আল্লারই জন্য যিনি আমাদের সহিত তাঁহার অঙ্গীকার সত্যে পরিণত করিয়াছেন এবং তিনি আমাদিগকে এই স্বর্গরাজ্যের উত্তরাধিকারী করিয়াছেন—আমরা বেশে্‌তের

مِنَ الْجَنَّةِ حَيْثُ نَشَآءُ ج فَنِعْمَ اَجْرُ الْعٰمِلِيْنَ ○ ٧٥ - وَتَرَى

মিনাল্ জান্নাতি হাইছু নাশাউ, ফানি'মা আজ্‌রুল্ আ'-মিলীন। ৭৫। ওয়াতারাল
যেখানে ইচ্ছা করিব সেখানে বাস করিব, অতঃপর সৎকর্মীদের কি উত্তম প্রতিদান ? (৭৫) এবং তুমি

الْمَلٰٓئِكَةَ حَآفِّيْنَ مِنْ حَوْلِ الْعَرْشِ يُسَبِّحُوْنَ بِحَمْدِ رَبِّهِمْ ج

মালাইকাতা হাফ্‌ফীনা মিন্ হাউলিল্ আ'র্‌শি ইউছাব্‌বিহুনা বিহাম্‌দি রাব্বিহিম,
ফেরেশ্‌তাদিগকে আরশের চতুঃপার্শ্বে বৃত্তাকারে দাঁড়াইয়া তাহাদের প্রতিপালকের প্রশংসাসূচক তছ্‌বীহ্ পাঠ করিতে দেখিতে পাইবে,

وَقُضِىَ بَيْنَهُمْ بِالْحَقِّ وَقِيْلَ الْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ ع ○

ওয়া কুদ্বিয়া বাইনাহুম্ বিল্ হাক্‌কি ওয়া কীলাল্ হাম্‌দু লিল্লা-হি রাব্বিল্ আ'-লামীন। ৫
এবং ন্যায়ভাবে তাহাদের মধ্যে বিচার-মীমাংসা করা হইবে ; এবং বলা হইবে—সকল প্রশংসা বিশ্বজগতের প্রতিপালক আল্লাহরই জন্য। রুকু

| | | |
|---|---|---|
| ছুরা—মুমি'ন<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○<br>বিছ্‌মিল্লাহির্‌রাহ্‌মানির্‌রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৮৫ আয়াত<br>এবং<br>৯ রুকু। |

١ - حٰمٓ ج ٢ تَنْزِيْلُ الْكِتٰبِ مِنَ اللّٰهِ الْعَزِيْزِ الْعَلِيْمِ ○ لا ٣ - غَافِرِ

১। হা-মী-ম্। ২। তান্‌যীলুল্ কিতা-বি মিনাল্লা-হিল্ আ'যীযিল্ আ'লীম। ৩। গ্বাফিরিজ্‌
(১) হা-মী-ম। (২) পরাক্রমশালী মহাজ্ঞানী আল্লাহর তরফ হইতে এই কিতাবের অবতীর্ণ (৩) তিনি গোনাহ্‌

(৭৫) হাশরের মাঠে যখন বান্দাদের বিচার শুরু হইবে, তখন আল্লাহ আরশের উপর উপবেশন করিয়া স্বীয় কুদরতে কামেলার দ্বারা বিচার কার্য সম্পাদন করিবেন এবং পবিত্র ফেরেশ্‌তাগণ আরশে-মোয়াল্লার চারি দিকে সারিবদ্ধ ভাবে দাঁড়াইয়া আল্লাহর প্রশংসা করিতে থাকিবে।
(মানাফিউল কোরআন)

الذَّنْبِ وَقَابِلِ التَّوْبِ شَدِيدِ الْعِقَابِ ذِي الطَّوْلِ ط لَا إِلٰهَ إِلَّا هُوَ ط

জাম্বি ওয়া ক্বা-বিলিত্তাউবি শাদীদিল্ ই'কা-বি জিত্ত্বাউল্ ; লা ইলা-হা ইল্লা হুওয়া ;

ক্ষমাকারী ও তওবা গ্রহণকারী এবং কঠিন শাস্তি প্রদানকারী, মহৎ দাতা, তিনি ব্যতীত অন্য কেহ উপাস্য নাই

إِلَيْهِ الْمَصِيرُ ۝ ۴ مَا يُجَادِلُ فِي آيَاتِ اللّٰهِ إِلَّا الَّذِينَ

ইলাইহিল্ মাছীর্ । ৪ । মাইউজ্বা-দিলু ফী আ-ইয়া-তিল্লা-হি ইল্লাল্লাজীনা

তাঁহারই নিকট গন্তব্যস্থল । (৪) কেবল তাহারাই আল্লাহর নিদর্শনসমূহে বিবাদ করে যাহারা

كَفَرُوا فَلَا يَغْرُرْكَ تَقَلُّبُهُمْ فِي الْبِلَادِ ۝ ۵ كَذَّبَتْ

কাফারূ ফালা ইয়াগ্ রূর্কা তাক্বাল্লুবুহুম্ ফিল্ বিলা-দ্ । ৫ । কাজ্জাবাৎ

ধর্ম অমান্যকারী, অতএব হে রসূল ! নগরসমূহে তাহাদের যাতায়াত যেন তোমাকে প্রতারিত না করে । (৫) তাহাদের পূর্বে

قَبْلَهُمْ قَوْمُ نُوحٍ وَالْأَحْزَابُ مِنْ بَعْدِهِمْ ص وَهَمَّتْ كُلُّ أُمَّةٍ

ক্বাব্লাহুম্ ক্বাউমু নূহিঁউ ওয়াল্ আহ্যাবু মিম্ বা'দিহিম্ ওয়া হাম্মাৎ কুল্লু উম্মাতিম্

নূহের সম্প্রদায় এবং তাহাদের পরবর্তী দলসমূহও অসত্যারোপ করিয়াছে ; এবং প্রত্যেক সম্প্রদায় স্ব স্ব রাসূলকে

بِرَسُولِهِمْ لِيَأْخُذُوهُ وَجَادَلُوا بِالْبَاطِلِ لِيُدْحِضُوا بِهِ الْحَقَّ

বিরাছূলিহিম্ লিইয়া'খুজূহু ওয়া জ্বা-দালূ বিল্বাত্বিলি লিইউদ্হিদ্বূ বিহিল্ হাক্ক্বা

ধৃত করিবার ইচ্ছা করিয়াছিল এবং ভিত্তিহীন জটিল তর্ক-বিতর্ক করিত ; এইজন্য যে উহা দ্বারা সত্যকে বিনষ্ট করিবে,

فَأَخَذْتُهُمْ قف فَكَيْفَ كَانَ عِقَابِ ۝ ٦ وَكَذٰلِكَ حَقَّتْ كَلِمَتُ

ফাআখাজ্তুহুম্ ফাকাইফা কা-না ই'ক্বা-ব । ৬ । ওয়া কাজা-লিকা হাক্ক্বাৎ কালিমাতু

অতঃপর আমি তাহাদিগকে ধৃত করিলাম, অনন্তর আমার শাস্তি কিরূপ হইয়াছিল ? (৬) এবং এইরূপে তোমার প্রতিপালকের বাণী সত্যে

رَبِّكَ عَلَى الَّذِينَ كَفَرُوا أَنَّهُمْ أَصْحَابُ النَّارِ ۝ ٧ الَّذِينَ يَحْمِلُونَ

রাব্বিকা আ'লাল্লাজীনা কাফারূ আন্নাহুম্ আছ্হাবুন্না-র । ৭ । আল্লাজীনা ইয়াহ্মিলুনাল্

পরিণত হইয়াছে যে, ধর্ম অমান্যকারীগণ নিশ্চয়ই দোজখবাসী হইবে। (৭) যাহারা আল্লাহর আরশ

ওয়াক্‌ফি লাজিম

الْعَرْشَ وَمَنْ حَوْلَهُ يُسَبِّحُونَ بِحَمْدِ رَبِّهِمْ وَيُؤْمِنُونَ بِهِ

আ'রশা ওয়া মান্ হাউলাহূ ইউছাব্বিহূনা বিহাম্‌দি রাব্বিহিম্ ওয়া ইউ'মিনূনা বিহী-

বহন করে এবং যাহারা উহার চতুঃপার্শ্বে থাকে তাহারা প্রশংসার সহিত স্বীয় প্রতিপালকের গুণগান করে ও তাঁহার প্রতি বিশ্বাস করে

وَيَسْتَغْفِرُونَ لِلَّذِينَ آمَنُوا ج رَبَّنَا وَسِعْتَ كُلَّ شَيْءٍ رَحْمَةً

ওয়া ইয়াছ্‌তাগ্‌ফিরূনা লিল্লাজীনা আ-মানূ, রাব্বানা ওয়াছি'তা কুল্লা শাইইর রাহ্‌মাতাঁউ

এবং ধর্মবিশ্বাসীদের জন্য ক্ষমা প্রার্থনা করে ; হে আমাদের প্রতিপালক ! আপনি করুণা ও জ্ঞান দ্বারা সকল বস্তুকে সমাচ্ছন্ন করিয়াছেন,

وَعِلْمًا فَاغْفِرْ لِلَّذِينَ تَابُوا وَاتَّبَعُوا سَبِيلَكَ وَقِهِمْ عَذَابَ

ওয়া ই'লমান্ ফাগ্‌ফির লিল্লাজীনা তাবূ ওয়াত্তাবাউ' ছাবীলাকা ওয়াক্বিহিম্ আ'জা-বাল্

সুতরাং যাহারা তওবা করিয়াছে ও আপনার পথ অনুসরণ করিয়াছে তাহাদিগকে ক্ষমা করুন এবং তাহাদিগকে দোজখের শাস্তি হইতে

الْجَحِيمِ ۝٨ رَبَّنَا وَأَدْخِلْهُمْ جَنَّاتِ عَدْنٍ الَّتِي وَعَدْتَهُمْ وَمَنْ

জ্বাহীম্ । ৮ । রাব্বানা ওয়া আদ্‌খিল্‌হুম্ জ্বান্না-তি আ'দ্‌নি নিল্লাতী ওয়া আ'ত্তাহুম্ ওয়া মান্

উদ্ধার করুন। (৮) হে আমাদের প্রতিপালক ! আপনি তাহাদিগকে বেহেশ্‌তে প্রবিষ্ট করান তাহাদের সহিত যাহার অঙ্গীকার করিয়াছেন ;

صَلَحَ مِنْ آبَائِهِمْ وَأَزْوَاجِهِمْ وَذُرِّيَّاتِهِمْ ط إِنَّكَ أَنْتَ

ছালাহা মিন্ আ-বা-ইহিম্ ওয়া আয্‌ওয়া-জ্বিহিম্ ওয়া জুর্‌রিইয়্যাতিহিম্ ; ইন্নাকা আন্তাল্

এবং তাহাদের মাতা-পিতাগণ, স্ত্রীগণ ও বংশধরের মধ্যে যে সৎকার্য করিয়াছে তাহাকেও ; নিশ্চয় আপনি

الْعَزِيزُ الْحَكِيمُ ۝٩ لا وَقِهِمُ السَّيِّئَاتِ ط وَمَنْ تَقِ السَّيِّئَاتِ

আ'যীযুল্ হাকীম । ৯ । ওয়াক্বিহিমুছ্ ছাইয়্যিআৎ ; ওয়া মান্ তাক্বিছ্ ছাইয়্যিআ-তি

পরাক্রমশালী মহাজ্ঞানী। (৯) এবং আপনি তাহাদিগকে দুর্ভোগ হইতে উদ্ধার করুন এবং আপনি সেদিন যাহাকে

يَوْمَئِذٍ فَقَدْ رَحِمْتَهُ ط وَذَٰلِكَ هُوَ الْفَوْزُ الْعَظِيمُ ع ৪ / ১ / ১

ইয়াউমায়িজিন্ ফাকাদ রাহিম্‌তাহূ ; ওয়া জা-লিকা হুওয়াল্ ফাউযুল্ আ'জীম্। ৪

দুর্ভোগ হইতে উদ্ধার করিবেন নিশ্চয় আপনি তাহার প্রতি অনুগ্রহ করিয়াছেন, এবং ইহাই বিরাট সাফল্য রুকু

ع ২ — ২ রুকু

١٠ - إِنَّ الَّذِينَ كَفَرُوا يُنَادَوْنَ لَمَقْتُ اللَّهِ أَكْبَرُ مِنْ مَّقْتِكُمْ

১০। ইন্নাল্লাজীনা কাফারূ ইউনা-দাউনা লামাক্‌তুল্লাহি আক্‌বারু মিম্‌মাক্‌তিকুম্‌

(১০) নিশ্চয় ধর্ম অমান্যকারীদের উচ্চৈঃস্বরে বলা হইবে —নিশ্চয় তোমাদের আত্মার প্রতি তোমাদের অসন্তুষ্টি অপেক্ষা আল্লাহর অসন্তুষ্টি

أَنفُسَكُمْ إِذْ تُدْعَوْنَ إِلَى الْإِيمَانِ فَتَكْفُرُونَ ○ ١١ - قَالُوا رَبَّنَا

আন্‌ফুছাকুম্‌ ইজ্‌ তুদ্‌আ'উনা ইলাল ঈমা নি ফাতাক্‌ফুরূন। ১১। ক্বা-লু রাব্বানা

অধিকতর ; যখন তোমাদিগকে ধর্মবিশ্বাসের প্রতি আহ্বান করা হইত তখন তোমরা অমান্য করিতে। (১১) তাহারা বলিবে

أَمَتَّنَا اثْنَتَيْنِ وَأَحْيَيْتَنَا اثْنَتَيْنِ فَاعْتَرَفْنَا بِذُنُوبِنَا

আমাত্তানাছ্‌ নাতাইনি ওয়া আহ্‌ইয়াইতানাছ্‌ নাতাইনি ফা'তারাফ্‌না বিজুনূবিনা

হে আমাদের প্রতিপালক ! আপনি আমাদিগকে দুইবার মৃত্যুমুখে পতিত করিয়াছেন এবং দুইবার জীবিত করিয়াছেন, সুতরাং আমরা আমাদের গোনাহ্‌সমূহ স্বীকার করিতেছি ;

فَهَلْ إِلَى خُرُوجٍ مِّن سَبِيلٍ ○ ١٢ - ذَلِكُم بِأَنَّهُ إِذَا دُعِيَ اللَّهُ

ফাহাল্‌ ইলা খুরূজিম্‌ মিন্‌ ছাবীল। ১২। জা-লিকুম্‌ বিআন্নাহু ইজা দু'ইয়াল্লা-হু

অতঃপর বহির্গত হইবার কি কোন পথ আছে ? (১২) ইহা এইজন্য যে, যখন একক আল্লাহকে আহ্বান

وَحْدَهُ كَفَرْتُمْ ج وَإِن يُشْرَكْ بِهِ تُؤْمِنُوا ط فَالْحُكْمُ لِلَّهِ

ওয়াহ্‌দাহূ কাফার্‌তুম্‌, ওয়া ইঁইউশ্‌রাক্‌ বিহী তু'মিনূ ; ফাল্‌হুক্‌মু লিল্লা-হিল্‌

করা হইত, তখন তোমরা অমান্য করিয়াছিলে, আর যদি তাঁহার অংশী স্থাপন করা হইত তবে তোমরা বিশ্বাস করিতে ; অতঃপর বিচারাধিপত্য উচ্চ মর্যাদাসম্পন্ন

الْعَلِيِّ الْكَبِيرِ ○ ١٣ - هُوَ الَّذِي يُرِيكُمْ آيَاتِهِ وَيُنَزِّلُ لَكُم

আ'লীয়্যিল্‌ কাবীর। ১৩। হুওয়াল্লাজী ইউরীকুম্‌ আ-ইয়া-তিহী ওয়া ইউনায্‌যিলু লাকুম্‌

সুমহান আল্লাহরই জন্য। (১৩) তিনিই তোমাদিগকে স্বীয় নিদর্শন প্রদর্শন করেন এবং তোমাদের জন্য

مِّنَ السَّمَاءِ رِزْقًا ط وَمَا يَتَذَكَّرُ إِلَّا مَن يُنِيبُ ○

মিনাছ্‌ছামা-ই রিয্‌ক্বা ; ওয়ামা ইয়াতাজাক্‌কারু ইল্লা মাঁই ইউনীব।

আকাশ হইতে জীবিকা অবতীর্ণ করেন ; অথচ প্রত্যাবর্তনকারী ব্যতীত কেহই শিক্ষা গ্রহণ করে না।

١٤ - فَادْعُوا اللّٰهَ مُخْلِصِيْنَ لَهُ الدِّيْنَ وَلَوْ كَرِهَ الْكٰفِرُوْنَ ٥ ١٥ - رَفِيْعُ الدَّرَجٰتِ

১৪। ফাদ্‌উ'ল্লা-হা মুখ্‌লিছীনা লাহুদ্দীনা ওয়া লাউ কারিহাল্ কা-ফিরূন। ১৫। রাফীউ'দ্দারাজা-তি

(১৪) অতঃপর তোমরা অকপটচিত্তে তাঁহার আদেশ পালনহেতু আল্লাহকে আহ্বান কর যদিও ধর্ম অমান্যকারীগণ অশোভনীয় মনে করে। (১৫) তিনি উচ্চ মর্যাদাশালী,

---

ذُو الْعَرْشِ ج يُلْقِى الرُّوْحَ مِنْ اَمْرِهٖ عَلٰى مَنْ يَّشَآءُ مِنْ

জুল্ আ'র্‌শ, ইউল্‌ক্বীর্ রূহা মিন্ আম্‌রিহী আ'লা-মাঁইয়াশাউ মিন্

আরশের অধিকারী ; তিনি স্বীয় আদেশ তাঁহার বান্দাদের মধ্যে যাহাকে ইচ্ছা তাহার প্রতি প্রত্যাদেশ

---

عِبَادِهٖ لِيُنْذِرَ يَوْمَ التَّلَاقِ ٥ لا ١٦ - يَوْمَ هُمْ بٰرِزُوْنَ ج لَا يَخْفٰى

ই'বা-দিহী লি ইউন্‌জিরা ইয়াউমাত্তালাক্ব। ১৬। ইয়াউমা হুম্ বা-রিযুন, লা ইয়াখ্‌ফা

করেন ; এইজন্য যে, তিনি সাক্ষাৎ-দিবসের ভীতি প্রদর্শন করেন। (১৬) যে দিন তাহারা সমাধি হইতে বহির্গত হইবে, আল্লাহর নিকটে

---

عَلَى اللّٰهِ مِنْهُمْ شَىْءٌ ط لِمَنِ الْمُلْكُ الْيَوْمَ ط لِلّٰهِ

আ'লাল্লা-হি মিন্‌হুম্ শাইউন ; লিমানিল্ মুল্‌কুল্ ইয়াউম্? লিল্লা হিল্

তাহাদের কিছুই গোপন থাকিবে না ; অদ্য কাহার রাজাধিপত্য ?—প্রবল

---

الْوَاحِدِ الْقَهَّارِ ٥ ١٧ - اَلْيَوْمَ تُجْزٰى كُلُّ نَفْسٍ بِمَا كَسَبَتْ ط

ওয়া-হিদিল্ ক্বাহ্‌হার। ১৭। আল্ ইয়াউমা তুজ্‌যা কুল্লু নাফ্‌ছিম্ বিমা কাছাবাৎ ;

প্রতাপশালী একক আল্লারই। (১৭) অদ্য প্রত্যেক আত্মাই স্ব স্ব কৃতকর্মের প্রতিফল পাইবে ;

---

لَا ظُلْمَ الْيَوْمَ ط اِنَّ اللّٰهَ سَرِيْعُ الْحِسَابِ ٥ ١٨ - وَاَنْذِرْهُمْ

লা জুল্‌মাল্ ইয়াউম্ ; ইন্নাল্লা-হা ছারীউ'ল্ হিছা-ব। ১৮। ওয়া আন্‌জির্‌হুম্

অদ্য কোন প্রকার অত্যাচার হইবে না ; নিশ্চয় আল্লাহ সত্বর হিসাব গ্রহণকারী (১৮) এবং তুমি

---

(১৭) যে দিন প্রত্যেক জীবকে তাহার কৃতকর্মের প্রতিফল মিলিবে, সে দিনকে হাশর বলা হয়। সে দিন কোন রকম জুলুম করা হইবে না এবং আল্লাহ তাআলা অত্যান্ত সতর্কতার সহিত ত্বরিত হিসাব গ্রহণ করিবে না। হিসাব না দিয়া কেহই থাকিতে পারিবে না। ( মানাফিউল কোরআন )

يَوْمَ الْاٰزِفَةِ اِذِ الْقُلُوْبُ لَدَى الْحَنَاجِرِ كَاظِمِيْنَ ط مَا

ইয়াউমাল আযিফাতি ইজিল্ ক্বুলূবু লাদাল্ হানাজ্বিরি কাজিমীন ; মা

তাহাদিগকে সেই নিকটবর্তী দিবসের ভীতি প্রদর্শন কর, যে দিন কষ্টজনিত প্রাণ ওষ্ঠাগত হইবে।

لِلظّٰلِمِيْنَ مِنْ حَمِيْمٍ وَّلَا شَفِيْعٍ يُطَاعُ ط ١٩ - يَعْلَمُ

লিজ্‌জা-লিমীনা মিন্ হামী মিঁউ ওয়ালা শাফী'ই ইউত্বা'। ১৯। ইয়া'লামু

মহাপাপীদের জন্য এমন কোন সুহৃদ বা সাহায্যকারী থাকিবে না যাহার অনুরোধ পালিত হইবে। (১৯) তিনি চক্ষুসমূহের

خَآئِنَةَ الْاَعْيُنِ وَمَا تُخْفِى الصُّدُوْرُ ٢٠ - وَاللّٰهُ يَقْضِىْ بِالْحَقِّ ط

খা-ইনাতাল আ'ইউনি ওয়ামা তুখ্‌ফিছ্‌ছুদূর। ২০। ওয়াল্লা-হু ইয়াক্বদ্বী বিল্ হাক্‌ক্ব ;

প্রতারণা ও অন্তরসমূহ যাহা গোপন করে তাহা অবগত আছেন। (২০) এবং আল্লাহ ন্যায্য বিচারই করেন ;

وَالَّذِيْنَ يَدْعُوْنَ مِنْ دُوْنِهٖ لَا يَقْضُوْنَ بِشَىْءٍ ط اِنَّ اللّٰهَ هُوَ

ওয়াল্লাজীনা ইয়াদউ না মিন্ দূনিহী লা ইয়াক্‌দ্বূনা বিশাইইন্। ইন্নাল্লাহা হুওয়াছ্

এবং তাহারা তাঁহাকে ব্যতীত যাহাদিগকে আহ্বান করে তাহারা কোনই বিচার মীমাংসা করিতে পারিবে না ; নিশ্চয় আল্লাহ্

ع ২ السَّمِيْعُ الْبَصِيْرُ ع ٢١ - اَوَلَمْ يَسِيْرُوْا فِى الْاَرْضِ فَيَنْظُرُوْا كَيْفَ كَانَ

ছামীউ'ল বাছীর। ع ২১। আওয়ালাম্ ইয়াছীরূ ফিল্ আরদ্বি ফাইয়ান্‌জুরূ কাইফা কা-না

২ রুকু সর্বশ্রোতা সর্বদর্শী। (২১) আর ইহারা কি দেশে পরিভ্রমণ করিয়া লক্ষ্য করে নাই যে, ইহাদের

عَاقِبَةُ الَّذِيْنَ كَانُوْا مِنْ قَبْلِهِمْ ط كَانُوْا هُمْ اَشَدَّ مِنْهُمْ قُوَّةً

আ'ক্বিবাতুল্লাজীনা কা-নূ মিন্ ক্বাব্‌লিহিম্ ; কা-নূহুম্ আশাদ্দা মিন্‌হুম্ ক্বুওয়াতাঁও

পূর্ববর্তীদের কিরূপ পরিণাম হইয়াছিল ? তাহারা ইহাদের অপেক্ষা অধিক শক্তিশালী ছিল

وَّاٰثَارًا فِى الْاَرْضِ فَاَخَذَهُمُ اللّٰهُ بِذُنُوْبِهِمْ ط وَمَا كَانَ لَهُمْ

ওয়া আছারান্ ফিল্ আরদ্বি ফাআখাজা হুমুল্লাহু বিজুনুবিহিম্ ; ওয়ামা কা-না লাহুম্

এবং জগতে ইহাদের অপেক্ষা অধিক নিদর্শন স্থাপনকারী ছিল, অতঃপর আল্লাহ্ তাহাদিগকে তাহাদের গোনাহসমূহ সহ ধৃত করিলেন এবং আল্লাহ

مِّنَ اللّٰهِ مِنْ وَّاقٍ ۝ ٢٢ - ذٰلِكَ بِاَنَّهُمْ كَانَتْ تَّاْتِيْهِمْ رُسُلُهُمْ

মিনাল্লা-হি মিঁও ওয়াক্ব্। ২২। জা-লিকা বিআন্নাহুম্ কা-নাত তা'তীহিম্ রুছুলুহুম্
হইতে কেহই তাহাদের উদ্ধারকারী ছিল না। (২২) ইহা এই জন্য যে, যখন তাহাদের নিকট রাসূলগণ দলিল প্রমাণ লইয়া

بِالْبَيِّنٰتِ فَكَفَرُوْا فَاَخَذَهُمُ اللّٰهُ ط اِنَّهٗ قَوِيٌّ شَدِيْدُ

বিল্ বাইয়্যিনা-তি ফাকাফারু ফাআখাজাহুমুল্লাহ্ ; ইন্নাহু কাবিয়্যুন্ শাদীহুল্
উপস্থিত হইতেন, তখন তাহারা অমান্য করিত সুতরাং আল্লাহ্ তাহাদিগকে ধৃত করিলেন ; নিশ্চয় তিনি শক্তিশালী, কঠিন

الْعِقَابِ ۝ ٢٣ - وَلَقَدْ اَرْسَلْنَا مُوْسٰى بِاٰيٰتِنَا وَسُلْطٰنٍ مُّبِيْنٍ لا

ই'ক্বাব্। ২৩। ওয়ালাক্বাদ্ আর্ছাল্না মূছা বিআ-ইয়া-তিনা ওয়া ছুলত্বা-নিম্ মূবীন্।
শাস্তি প্রদানকারী। (২৩) এবং আমি মূসাকে আমার নিদর্শনসমূহ ও স্পষ্ট সনদসহ প্রেরণ করিয়া ছিলাম।

٢٤ - اِلٰى فِرْعَوْنَ وَهَامٰنَ وَقَارُوْنَ فَقَالُوْا سٰحِرٌ كَذَّابٌ ۝ ٢٥ - فَلَمَّا

২৪। ইলা ফির্আ'উনা ওয়া হা-মা-না ওয়া কারূনা ফাকা-লূ ছা-হিরুন কাজ্জা-ব। ২৫। ফালাম্মা
(২৪) ফেরাউন, হামান ও কারূনের নিকট, অতঃপর তাহারা বলিল —এই ব্যক্তি ইন্দ্রজালিক বড় মিথ্যাবাদী। (২৫) অনন্তর যখন

جَآءَهُمْ بِالْحَقِّ مِنْ عِنْدِنَا قَالُوا اقْتُلُوْۤا اَبْنَآءَ الَّذِيْنَ اٰمَنُوْا

জ্বা-আহুম্ বিল্ হাক্ক্বি মিন্ ই ন্দিনা কালুক্তুলু—আব্না—আল্লাজীনা আ-মানূ
তিনি আমার পক্ষ হইতে সত্যবাণী লইয়া তাহাদের নিকট উপনীত হইলেন, তখন তাহারা বলিল —যাহারা উহার প্রতি বিশ্বাস স্থাপন করিয়াছে, তাহাদের পুত্রসন্তানগুলি হত্যা কর

مَعَهٗ وَاسْتَحْيُوْا نِسَآءَهُمْ ط وَمَا كَيْدُ الْكٰفِرِيْنَ اِلَّا فِيْ

মাআ'হু ওয়াছ্তাহ্ইউ নিছা—আহুম্ ; ওয়ামা কাইহুল্ কা-ফিরীনা ইল্লা-ফী
এবং তাহাদের স্ত্রীজাতিকে জীবিত রাখিয়া দাও এবং ধর্মদ্রোহীদের ষড়যন্ত্র

ضَلٰلٍ ۝ ٢٦ - وَقَالَ فِرْعَوْنُ ذَرُوْنِيْۤ اَقْتُلْ مُوْسٰى وَلْيَدْعُ رَبَّهٗ ج

দ্বালা-ল্। ২৬। ওয়া কা-লা ফির্আ'ওনু জারূনী—আক্তুল্ মূছা ওয়াল্ ইয়াদউ' রাব্বাহু,
ব্যর্থ হইয়া যায়। (২৬) এবং ফেরাউন বলিল —তোমারা আমাকে ছাড়িয়া দাও ; আমি মুসাকে হত্যা করিব ; সে তাহার প্রতিপালককে আহ্বান করুক,

(২৩) সুস্পষ্ট নিদর্শনের মধ্যে ছিল— (১) হজরত মূসা (আঃ) এর হাতের লাঠি। (২) উজ্জ্বল হস্ত। (৩) তৌরিত কিতাব ইত্যাদি। এই সকল নিদর্শনাবলী প্রত্যক্ষ করা স্বত্বেও ফেরাউন, হামান ও কারূন হজরত মুসাকে (আঃ) মিথ্যা রাসূল বলিয়া অখ্যায়িত করিয়াছিল এবং ফলে তাহারা ধ্বংস হইয়া গেল। (মানাযিউল কোরআন

إِنِّيٓ أَخَافُ أَنْ يُّبَدِّلَ دِيْنَكُمْ أَوْ أَنْ يُّظْهِرَ فِي الْأَرْضِ

ইন্নী আখাফু আঁাই ইউবাদ্দিলা দীনুকুম্ আউ আঁাই ইউজহিরা ফিল্ আরদ্বিল্

আমি আশঙ্কা করি যে, সে তোমাদের ধর্মকে পরিবর্তন করিয়া দিবে অথবা দেশে অশান্তি

الْفَسَادَ ○ ٢٧ - وَقَالَ مُوسٰٓى إِنِّيْ عُذْتُ بِرَبِّيْ وَرَبِّكُمْ مِّنْ كُلِّ مُتَكَبِّرٍ

ফাছাদ্। ২৭। ওয়া ক্বা-লা মূছা ইন্নী উজ্‌তু বিরাব্বি ওয়া রাব্বিকুম্ মিন্ কুল্লি মুতাকাব্বিরিন্

সৃষ্টি করিবে। (২৭) এবং মূসা বলিলেন—আমি আমার ও তোমাদের প্রতিপালকের নিকট প্রত্যেক অহঙ্কারী হইতে আশ্রয় গ্রহণ করিয়াছি

ع ৩ | ৩ রুকু

لَّا يُؤْمِنُ بِيَوْمِ الْحِسَابِ ع ٢٨ - وَقَالَ رَجُلٌ مُّؤْمِنٌ قصلے مِّنْ

লা ই'উমিনু বিইয়াউমিল হিছাব্। ২৮। ওয়া ক্বা-লা রাজুলুম্ মু'মিনুম্ মিন্

যাহারা হিসাব দিবসের প্রতি বিশ্বাস স্থাপন করে না। (২৮) এবং ফেরাউনের বংশীয় জনৈক ধর্মবিশ্বাসী যে তাহার ধর্মবিশ্বাস গোপন করিত

اٰلِ فِرْعَوْنَ يَكْتُمُ إِيْمَانَهٗٓ أَتَقْتُلُوْنَ رَجُلًا أَنْ

আলি ফির্‌আ'ওনা ইয়াক্‌তুমু ঈমানাহূ আতাক্‌তুলুনা রাজুলান্ আঁাই

সে বলিল—শুধু এই জন্য এক ব্যক্তিকে হত্যা করিতে উদ্যত হইতেছ যে ব্যক্তি

يَّقُوْلَ رَبِّيَ اللّٰهُ وَقَدْ جَآءَكُمْ بِالْبَيِّنٰتِ مِنْ رَّبِّكُمْ ط

ইয়াকূলু রাব্বিআল্লাহু ওয়াক্বাদ জ্বা-আকুম্ বিল্ বাইয়্যিনাতি মির্‌রাব্বিকুম্;

বলেন—আল্লাহ্ আমার প্রতিপালক? বস্তুতঃ নিশ্চয় তিনি তোমাদের নিকট তোমাদের প্রতিপালকের নিকট হইতে দলিল প্রমাণাদি আনয়ন করিয়াছেন।

وَإِنْ يَّكُ كَاذِبًا فَعَلَيْهِ كَذِبُهٗ ج وَإِنْ يَّكُ صَادِقًا

ওয়া ইঁই ইয়াকু কা-জিবান্ ফা আ'লাইহি কাজিবুহূ, ওয়া ইঁই ইয়াকু ছা-দিক্বাঁই

এবং তিনি যদি মিথ্যাবাদী হন তবে মিথ্যার পরিণাম তাঁহারই উপর পতিত আর তিনি যদি সত্যবাদী হন

يُّصِبْكُمْ بَعْضُ الَّذِيْ يَعِدُكُمْ ط إِنَّ اللّٰهَ لَا يَهْدِيْ مَنْ هُوَ

ইউছিব্‌কুম্ বা'দ্বুল্লাজী ইয়াই'দুকুম; ইন্নাল্লাহা লা-ইয়াহ্‌দী মান্ হুয়া

তবে তিনি তোমাদের সহিত যাহার অঙ্গীকার করিয়াছেন তাহার কিছু না কিছু তোমাদের উপর আপতিত হইবে; নিশ্চয় আল্লাহ সীমা অতিক্রমকারী

مُسْرِفٌ كَذَّابٌ ۝ ٢٩ - يٰقَوْمِ لَكُمُ الْمُلْكُ الْيَوْمَ ظٰهِرِيْنَ

মুছরিফুন্ কাজ্‌জা-ব্। ২৯। ইয়া কাওমি লাকুমুল মুলকুল্ ইয়াউমা জাহিরীনা

মিথ্যাবাদীকে পথ প্রদর্শন করেন না। (২৯) হে আমার সম্প্রদায়! অন্য দেশে তোমাদের রাজ্যাধিপত্য প্রভাব

فِى الْاَرْضِ فَمَنْ يَّنْصُرُنَا مِنْۢ بَاْسِ اللّٰهِ اِنْ جَآءَنَا ط قَالَ

ফিল্ আর্‌দ্বি ফামাঁই ইয়ান্‌ছুরুনা মিম্ বা'ছিল্লাহি ইন্ জ্বা—আনা; ক্বা-লা

প্রতিপত্তি রহিয়াছে; কিন্তু আল্লাহর শাস্তি আসিলে উহা হইতে কে তোমাদিগকে সঠিক পথে পরিচালিত করিবে।

فِرْعَوْنُ مَآ اُرِيْكُمْ اِلَّا مَآ اَرٰى وَمَآ اَهْدِيْكُمْ اِلَّا سَبِيْلَ الرَّشَادِ ۝

ফিরআ'উনু মা—উরীকুম্ ইল্লা মা আরা ওয়া মা আহ্‌দীকুম্ ইল্লা ছাবীলার্ রাশাদ্।

ফেরাউন বলিল আমি তোমাদিগকে উহাই বুঝাইতে চাহি যাহা আমি বুঝিয়াছি আমি তোমাদিগকে সঠিক পথে পরিচালিত করিব।

٣٠ - وَقَالَ الَّذِىْٓ اٰمَنَ يٰقَوْمِ اِنِّىْٓ اَخَافُ عَلَيْكُمْ مِّثْلَ

৩০। ওয়া ক্বালাল্লাজী আ-মানা ইয়া ক্বাওমি ইন্নী আখাফু আ'লাইকুম্ মিছ্‌লা

(৩০) এবং সেই ধর্মবিশ্বাসী ব্যক্তি বলিল হে আমার সম্প্রদায়! নিশ্চয় আমি তোমাদের ব্যাপারে

يَوْمِ الْاَحْزَابِ لا ٣١ - مِثْلَ دَاْبِ قَوْمِ نُوْحٍ وَّعَادٍ وَّثَمُوْدَ وَالَّذِيْنَ

ইয়াউমিল আহ্‌যাব্। ৩১। মিছ্‌লা দা'বি ক্বাউমি নূহিঁউ ওয়া আ'দিউ ওয়া ছামুদ। ওয়াল্লাজীনা

পূর্ববর্তী সম্প্রদায়গুলির অনুরূপ আশঙ্কা করি। (৩১) যেমন অবস্থা নুহ্, আদ, সামুদ সম্প্রদায়

(৩০) হজরত ইবনে আব্বাছ (রা:) হইতে বর্ণিত আছে যে, ফেরাউনের কওমের মাত্র তিনজন লোক ঈমান আনিয়াছিল। এই আয়াতে বর্ণিত ব্যক্তি হইল প্রথম এবং দ্বিতীয় জন হইল ফেরাউনের স্ত্রী বিবি আছিয়া (রা:) এবং তৃতীয় ব্যক্তি ঐ ব্যক্তি যিনি হজরত মূসাকে (আ:) খবর দিয়াছিলেন যে, "ফেরাউনের লোকজন এখন আপনাকে কতল করিবার জন্য ষড়যন্ত্র করিতেছে" এই তিনজন ছাড়া অন্য কেহই ঈমান আনয়ন করে নাই।"

(ইবনে কাছির ও ফতহুল বয়ান)

مِنْۢ بَعْدِهِمْ ؕ وَمَا اللّٰهُ يُرِيْدُ ظُلْمًا لِّلْعِبَادِ ۝ ٣٢ - وَيٰقَوْمِ

মিম্ বা-দিহিম্ ; ওয়ামাল্লা-হু ইউরীদু জুলমাল্ লিল্ ই'বাদ্। ৩২। ওয়া ইয়া ক্বাউমি

ও তাহাদের পরবর্তীগণের ঘটিয়াছিল এবং আল্লাহ বান্দাগদের প্রতি কোন প্রকার অত্যাচার করিতে ইচ্ছা করেন না। (৩২) এবং হে আমার সম্প্রদায় ;

اِنِّىْٓ اَخَافُ عَلَيْكُمْ يَوْمَ التَّنَادِ ۙ ٣٣ - يَوْمَ تُوَلُّوْنَ مُدْبِرِيْنَ ۚ مَا

ইন্নী আখা-ফু আ'লাইকুম্ ইয়াউ মাত্তাদ। ৩৩। ইয়াউমা তুওয়াল্লুনা মুদ্বিরীন্, মা

আমি তোমাদের ব্যাপারে পারস্পরিক আর্তনাদ দিবসের আশঙ্কা করি। (৩৩) যদি তোমরা পৃষ্ঠ প্রদর্শন পুর্বক পলায়ন করিবে,

لَكُمْ مِّنَ اللّٰهِ مِنْ عَاصِمٍ ۚ وَمَنْ يُّضْلِلِ اللّٰهُ فَمَا لَهٗ مِنْ هَادٍ ۝

লাকুম্ মিনাল্লাহি মিন্ আ'ছিম ; ওয়া মাঁই ইউদ্বলিলিল্লাহু ফামা লাহু মিন্ হা-দ্।

আল্লা'হর শাস্তি হইতে কেহ তোমাদের রক্ষক থাকিবে না এবং আল্লাহ যাহাকে বিপদগামী করেন কেহই তাহার সৎপথ প্রদর্শনকারী নাই।

٣٤ - وَلَقَدْ جَآءَكُمْ يُوْسُفُ مِنْ قَبْلُ بِالْبَيِّنٰتِ فَمَا زِلْتُمْ

৩৪। ওয়ালাক্বাদ্ জা-আকুম্ ইউছুফু মিন্ কাব্লু বিল্ বাইয়্যিনা-তি ফামা যিল্তুম

(৩৪) এবং নিশ্চয় ইউসুফ ইতিপূর্বে তোমাদের নিকট দলিল প্রমাণ আনয়ন করিয়াছিলেন অতঃপর তোমরা

فِىْ شَكٍّ مِّمَّا جَآءَكُمْ بِهٖ ؕ حَتّٰىٓ اِذَا هَلَكَ قُلْتُمْ لَنْ

ফী শাক্কিম্ মিম্মা জা-আকুম্ বিহী ; হাত্তা ইজা হালাকা ক্বুল্তুম্ লাঁই

তাহাতে বরাবর সন্দেহ পোষণ করিতেছিলে যাহা তিনি আনিয়াছিলেন ; এমনকি যখন তিনি মৃত্যুমুখে পতিত হইলেন তখন তোমরা বলিলে—

يَّبْعَثَ اللّٰهُ مِنْۢ بَعْدِهٖ رَسُوْلًا ؕ كَذٰلِكَ يُضِلُّ اللّٰهُ مَنْ

ইয়াব্আ'ছাল্লা-হু মিম্ বা-দ্বিহী রাছুলা ; কাজা-লিকা ইয়ুদ্বিল্লুল্লাহু মান্

তাহার পরে আল্লাহ আর কোনই রাসূল প্রেরণ করিবেন না। সীমা অতিক্রমকারী সন্দিগ্ধমনা

هُوَ مُسْرِفٌ مُّرْتَابُ ۚ ٣٥ - نِ الَّذِيْنَ يُجَادِلُوْنَ فِىْۤ اٰيٰتِ اللّٰهِ

হুওয়া মুছ্রিফুম্ মুর্তাব। ৩৫। নিল্লাজীনা ইউজা-দিলুনা ফী-আ-ইয়া-তিল্লাহি

ব্যক্তিকে আল্লাহ এইরূপই বিপদগামী করেন। (৩৫) তাহাদের নিকট আগত বিনা প্রমাণে তাহারা

بِغَيْرِ سُلْطٰنٍ اَتٰهُمْ ط كَبُرَ مَقْتًا عِنْدَ اللّٰهِ وَعِنْدَ الَّذِيْنَ

বিগাইরি ছুল্‌ত্বা-নিন্ আ-তা-হুম্ ; কাবুরা মাক্‌তান্ ই'ন্দাল্লাহি ওয়া ই'ন্দাল্লাজীনা
আল্লাহর নিদর্শনসমূহে বিবাদ করিতে থাকে। আল্লাহ্ সমীপে ও ধর্মবিশ্বাসীদের নিকট

اٰمَنُوْا ط كَذٰلِكَ يَطْبَعُ اللّٰهُ عَلٰى كُلِّ قَلْبِ مُتَكَبِّرٍ

আ-মানু ; কাজা-লিকা ইউত্ববাউ'ল্লা-হু আ'লা কুল্লি ক্বাল্‌বি মুতাকাব্বিরিন্
অশোভনীয়। আল্লাহ এইরূপে প্রত্যেক উদ্ধত গর্বিতের অন্তরে মোহরাঙ্কিত

جَبَّارٍ ۝ ٣٦ - وَقَالَ فِرْعَوْنُ يٰهَامٰنُ ابْنِ لِيْ صَرْحًا لَّعَلِّيْٓ

জ্বাব্বা-র। ৩৬। ওয়া ক্বা-লা ফির্‌আ'উনু ইয়া হা-মা-নুব্‌নু লী ছার্‌হাল্ লা-আ'ল্লী
করিয়া দেন। (৩৬) এবং ফেরাউন বলিল — হে হামান ! আমার জন্য একটি অট্টালিকা প্রস্তুত কর, যাহাতে

اَبْلُغُ الْاَسْبَابَ ۙ ٣٧ - اَسْبَابَ السَّمٰوٰتِ فَاَطَّلِعَ اِلٰٓى اِلٰهِ

আব্‌লাগু্ল আছ্‌বা-বা। ৩৭। আছ্‌বা-বাছ্ ছামা-ওয়া-তি ফাআত্তালিআ' ইলা ইলা-হি
এমন পথে আরোহণ করিতে পারি। (৩৭) যাহা আকাশের পথ, অতঃপর আমি মূসার উপাস্য পর্যন্ত উপনীত হইব ;

مُوْسٰى وَاِنِّيْ لَاَظُنُّهٗ كَاذِبًا ط وَكَذٰلِكَ زُيِّنَ لِفِرْعَوْنَ

মুছা ওয়া ইন্নী লাআজুন্নুহু কা-জিবা ; ওয়া কা-জা-লিকা যুইয়্যিনা লিফির্‌আ'উনা
এবং নিশ্চয় আমি মনে করি যে, সে মিথ্যাবাদী ; এইরূপে ফেরাউনের অসৎকার্য তাহাকে

سُوْٓءُ عَمَلِهٖ وَصُدَّ عَنِ السَّبِيْلِ ط وَمَا كَيْدُ فِرْعَوْنَ اِلَّا فِيْ

ছু—উ আ'মালিহী ওয়া ছুদ্দা আ'নিছ্ ছাবীল্ ; ওয়ামা কাইদু ফিরআ'উনা ইল্লা ফী
মনোরম করিয়া দেখান হইয়াছিল এবং তাহাকে পথ হইতে বিরত রাখা হইয়াছিল এবং ফেরাউনের ষড়যন্ত্র ধ্বংসমূলক

(৩১) ফেরাউন একদা তাঁহার মন্ত্রী হামানকে বলিল, "হে হামান ! তুমি বহুতল বিশিষ্ট সুউচ্চ একখানা বালাখানা আমার জন্য তৈরী কর, যাহাতে চড়িয়া আমি উর্ধ আকাশে হজরত মূসার (আঃ) খোদাকে দেখিতে চেষ্টা করিব। আমার মনে হয় সে মিথ্যা বলিতেছে।" আল্লাহকে চর্মচক্ষে দেখিবার কু-অভিলাষ ফেরাউনেরও ছিল। ইহা কুফুরীর চূড়ান্ত অবস্থা। (আজিজী)

ع ৪ — ৪ রুকু

تَبَابٍ ع ٣٨ - وَقَالَ الَّذِىٓ اٰمَنَ يٰقَوْمِ اتَّبِعُوْنِ اَهْدِكُمْ سَبِيْلَ

তাবা-ব্। ع ৩৮। ওয়া ক্বা-লাল্লাজী আ-মানা ইয়া ক্বাউমিত্তাবিউ'নি আহ্‌দিকুম্ ছাবীলার

ছিল। (৩৮) এবং সেই ধর্মবিশ্বাসী বলিল—হে আমার সম্প্রদায়! তোমরা আমার অনুসরণ কর আমি তোমাদিগকে সঠিক পথ প্রদর্শন

الرَّشَادِ ج ٣٩ - يٰقَوْمِ اِنَّمَا هٰذِهِ الْحَيٰوةُ الدُّنْيَا مَتَاعٌ زَوَّانَ

রাশা-দ্। ৩৯। ইয়া ক্বাউমি ইন্নামা হা জিহিল্ হাইয়াতুদ্দুনইয়া মাতাউঁ'উ; ওয়া ইন্নাল

করিব। (৯৩) হে আমার সম্প্রদায়! এতদ্ব্যতীত নহে যে, এই পার্থিব জীবন সুখ ভোগের এবং নিশ্চয়

الْاٰخِرَةَ هِىَ دَارُ الْقَرَارِ ٥ ٤٠ - مَنْ عَمِلَ سَيِّئَةً فَلَا يُجْزٰى

আ-খিরাতা হিয়া দারুল্ ক্বারার্। ৪০। মান্ আ'মিলা ছাইয়্যিআতান্ ফালা ইউজ্-যা

পরকাল স্থায়ী আবাস। (৪০ যে অসৎকার্য করিল সে তদনুরূপ

اِلَّا مِثْلَهَا ج وَمَنْ عَمِلَ صَالِحًا مِّنْ ذَكَرٍ اَوْ اُنْثٰى وَهُوَ

ইল্লা মিছলাহা, ওয়া মান্ আ'মিলা ছা লিহাম্ মিন্ জাকারিন্ আউ উন্‌ছা ওয়া হুওয়া

প্রতিফল পাইবে, এবং ধর্মবিশ্বাসরূপে স্ত্রী অথবা পুরুষ

مُؤْمِنٌ فَاُولٰٓئِكَ يَدْخُلُوْنَ الْجَنَّةَ يُرْزَقُوْنَ فِيْهَا بِغَيْرِ

মু'মিনুন্ ফাউলা-ইকা ইয়াদখুলুনাল্ জ্বান্নাতা ইউরজাক্বুনা ফী-হা বিগ্বাইরি

যে সৎকার্য করিল, সুতরাং তাহারাই বেহেশ্‌ত উদ্যানে প্রবিষ্ট হইবে; তথায় তাহাদিগকে অগণিত জীবিকা প্রদত্ত

حِسَابٍ ٥ ٤١ - وَيٰقَوْمِ مَالِىٓ اَدْعُوْكُمْ اِلَى النَّجٰوةِ وَتَدْعُوْنَنِىٓ اِلَى النَّارِ ط

হিছা-ব্। ৪১। ওয়া ইয়া ক্বাউমি মা-লী আদউ'কুম্ ইলান্নাজ্বাতি ওয়া তাদ্‌উনানী ইলান্নার;

হইবে। (৪১) এবং হে আমার সম্প্রদায়! আশ্চর্য্য ব্যাপার! আমি তোমাদিগকে মুক্তির দিকে আহ্বান করিতেছি আর তোমরা আমাকে দোজখের দিকে আহ্বান করিতেছ।

٤٢ - تَدْعُوْنَنِىْ لِاَكْفُرَ بِاللّٰهِ وَاُشْرِكَ بِهٖ مَا لَيْسَ لِىْ بِهٖ عِلْمٌ ز

৪২। তাদ্‌উ'নানী লিআক্‌ফুরু বিল্লাহি ওয়া উশ্‌রিকা বিহী মা লাইছা লী বিহী ই'ল্‌মুঁউ

(৪২) তোমরা এ জন্য আমাকে আহ্বান করিতেছ যে, আমি আল্লাহকে অমান্য করি এবং এমন বস্তুকে আমি তাঁহার অংশী স্থাপন করি, যাহার সম্বন্ধে আমার জ্ঞান নাই;

وَاَنَا اَدْعُوْكُمْ اِلَى الْعَزِيْزِ الْغَفَّارِ ٥ ٤٣ - لَا جَرَمَ اَنَّمَا تَدْعُوْنَنِىْٓ

ওয়া আনা আদ্‌উ'কুম্ ইলাল আযীযিল্ গ্বাফ্‌ফার। ৪৩। লা-জ্বারমা আন্নামা তাদ্‌উ'নানী

বস্তুতঃ আমি তোমাদিগকে পরাক্রমশালী অতিশয় ক্ষমাকারীর দিকে আহ্বান করিতেছি। (৪৩) কোনই সন্দেহ নাই, তোমরা যাহার দিকে আহ্বান করিতেছ,

اِلَيْهِ لَيْسَ لَهٗ دَعْوَةٌ فِى الدُّنْيَا وَلَا فِى الْاٰخِرَةِ وَاَنَّ

ইলাইহি লাইছা লাহু দা'ওয়াতুন্ ফিদ্‌দুন্‌ইয়া ওয়ালা ফিল্ আখিরাতি ওয়া আন্না

জগতে অথবা পরকালে সে আহ্বানের উপযুক্ত নয়, এবং নিশ্চয়

مَرَدَّنَا اِلَى اللّٰهِ وَاَنَّ الْمُسْرِفِيْنَ هُمْ اَصْحٰبُ النَّارِ ٥ ٤٤ - فَسَتَذْكُرُوْنَ

মারাদ্দানা ইলাল্লাহি ওয়া আন্নাল মুছ্‌রিফীনা হুম্ আছ্‌হাবুন্নার। ৪৪। ফাছাতাজ্‌কুরূনা

আমাদের প্রত্যাবর্তন আল্লাহর দিকে; এবং নিশ্চয় সীমা অতিক্রমকারী যাহারা তাহারা দোজখবাসী। (৪৪) সুতরাং সত্বরই তোমরা

مَا اَقُوْلُ لَكُمْ وَاُفَوِّضُ اَمْرِىْٓ اِلَى اللّٰهِ ط اِنَّ اللّٰهَ

মা আকূলু লাকুম্, ওয়া উফাউবিদ্বু আম্‌রী ইলাল্লাহ্। ইন্নাল্লাহা

স্মরণ করিবে যাহা আমি তোমাদিকে বলিতেছি এবং আমার ব্যাপার আল্লাহর প্রতি সমর্পন করিতেছি।

بَصِيْرٌ بِالْعِبَادِ ٥ ٤٥ - فَوَقٰىهُ اللّٰهُ سَيِّاٰتِ مَا مَكَرُوْا وَحَاقَ بِاٰلِ

বাছীরুম্ বিলই'বাদ্। ৪৫। ফাওয়াক্বা-হুল্লাহু ছাইয়্যিয়া-তি মা মাকারূ ওয়া হা-ক্বা বিআ-লি

নিশ্চয় আল্লাহ স্বীয় বান্দাগণের দর্শনকারী। (৪৫) আল্লাহ সেই ব্যক্তিকে তাহাদের কৃত ষড়যন্ত্রের কুফল হইতে উদ্ধার করিলেন এবং শোচনীয় শাস্তি

فِرْعَوْنَ سُوْٓءُ الْعَذَابِ ج ٤٦ - اَلنَّارُ يُعْرَضُوْنَ عَلَيْهَا غُدُوًّا

ফির্‌আ'উনা ছূউল আ'জা-ব। ৪৬। আন্নারু ইউ'রদ্বূনা আ'লাইহা গ্বুদুউওয়ান্

ফেরাউন-দলকে বেষ্টন করিয়া লইল। (৪৬) তাহারা সকাল সন্ধ্যায় তাহাদিগকে অগ্নির সম্মুখে

وَعَشِيًّا ۚ وَيَوْمَ تَقُومُ السَّاعَةُ ۚ أَدْخِلُوا آلَ فِرْعَوْنَ

ওয়া আ'শীয়্যা, ওয়া ইয়াউমা তাক্বুমুছ্ ছাআ'হ্, আদ্খিলু— আ-লা ফির্আ'উনা

উপস্থাপিত করা হইবে ; এবং যে দিন কিয়ামত সংঘটিত হইবে ফেরাউনের দলকে ভীষণ শাস্তিতে

أَشَدَّ الْعَذَابِ ۝٤٧ وَإِذْ يَتَحَاجُّونَ فِي النَّارِ فَيَقُولُ

আশাদ্দাল আজা-ব্। ৪৭। ওয়া ইজ্ ইয়াতাহা জ্জুনা ফিন্না-রি ফাইয়াক্বুলুদ্

প্রবিষ্ট করাও। (৪৭) এবং যখন তাহারা দোজখে পরস্পর বিবাদ করিবে, অতঃপর দুর্বলগণ

الضُّعَفَاءُ لِلَّذِينَ اسْتَكْبَرُوا إِنَّا كُنَّا لَكُمْ تَبَعًا فَهَلْ أَنْتُمْ

দ্বুআ'ফা—উ লিল্লাজীনাছ্তাক্বারূ ইন্না-কুন্না লাকুম্ তাবাআ'ন্ ফাহাল্ আন্তুম্

গর্বিতদের বলিবে— আমরা তোমাদের অনুসরণকারী ছিলাম, অনন্তর তোমরা কি আমাদের উপর হইতে

مُغْنُونَ عَنَّا نَصِيبًا مِنَ النَّارِ ۝٤٨ قَالَ الَّذِينَ اسْتَكْبَرُوا إِنَّا كُلٌّ

মুগ্নুনা আ'ন্না নাছিবাম্ মিনান্না-র্। ৪৮। ক্বালাল্লাজীনাছ্ তাক্বারূ ইন্না কুল্লুন্

দোজখের কিছু অংশ বিদূরীত করিতে পার ? (৫৮) গর্বিতগণ বলিবে—আমরা সকলেই

فِيهَا إِنَّ اللَّهَ قَدْ حَكَمَ بَيْنَ الْعِبَادِ ۝٤٩ وَقَالَ الَّذِينَ فِي النَّارِ

ফীহা ইন্নাল্লা-হা ক্বাদ্ হাকামা বাইনাল্ ই'বাদ্। ৪। ওয়াক্বালাল্লাজীনা ফিন্না-রি

ইহার মধ্যে পতিত। নিশ্চয় আল্লাহ বান্দাদের মধ্যে বিচার-মীমাংসা করিয়া দিয়াছেন। (৪৯) এবং যাহারা দোজখবাসী হইবে

لِخَزَنَةِ جَهَنَّمَ ادْعُوا رَبَّكُمْ يُخَفِّفْ عَنَّا يَوْمًا مِنَ

লিখাজানাতি জাহান্নামাদ্উ' রাব্বাকুম্ ইউখাফ্ফিফ আ'ন্না ইয়াউমাম্ মিনাল্

তাহারা দোজখের রক্ষীগণকে বলিবে— তোমরা তোমাদের প্রতিপালকের নিকট আবেদন কর, তিনি যেন যে কোন দিন আমাদের প্রতি শাস্তি হ্রাস

(৪৭) এই আয়াত দ্বারা বুঝা যায় যে, দোজখবাসীগণও পরস্পর পরস্পরের সহিত নিজেদের গোমরাহীর বিষয়ে ঝগড়া করিবে। একদল অন্যদলকে গোমরাহীর জন্য দোষী সাব্যস্ত করিতে চেষ্টা করিবে ; ফলত তাহাদের এই ঝগড়া-ফাসাদ আজাবকে ঠেকাইতে পারিবে না। বরং দ্বিগুণ আজাব ভোগ করিতে থাকিবে। ( মানাফিউল কোরআন )

الْعَذَابِ ۝ ٥٠ - قَالُوْٓا اَوَلَمْ تَكُ تَاْتِيْكُمْ رُسُلُكُمْ بِالْبَيِّنٰتِ ط

আজা-ব্ । ৫০ । ক্বা লু আওয়ালাম্ তাকু তা'তীকুম্ রুছুলাকুম্ বিল্ বাইয়্যিনাত ;
করিয়া দেন। (৫০) তাহারা বলিবে—তোমাদের রাসূলগণ কি তোমাদের নিকট নিদর্শনসমূহ আনয়ন করেন নাই ?

قَالُوْا بَلٰى ط قَالُوْا فَادْعُوْا ج وَمَا دُعٰٓؤُا الْكٰفِرِيْنَ اِلَّا فِىْ ضَلٰلٍ ع ۝

ক্বা-লু বালা ; ক্বা-লূ ফাদ্‌উ' ওয়ামা দুআ'-উল্ কা-ফিরীনা ইল্লা-ফী দ্বালা-ল। ع
তাহারা বলিবে—হ্যাঁ ; তাহারা বলিবে—অতঃপর তোমরা চীৎকার করিতে থাক, এবং ধর্মদ্রোহীদের চীৎকার বিফল। ع ৫ — ৫ রুকু

৫১ - اِنَّا لَنَنْصُرُ رُسُلَنَا وَالَّذِيْنَ اٰمَنُوْا فِى الْحَيٰوةِ الدُّنْيَا وَيَوْمَ

৫১ । ইন্না লানান্‌ছুরু রুছুলানা ওয়াল্লাজীনা আ-মানু ফিল্ হায়াতিদ্দুন্‌ইয়া ওয়া ইয়াউমা
(৫১) আমি আমার রাসূলগণ ও ধর্মবিশ্বাসীগণকে পার্থিব জীবনে নিশ্চয় সাহায্য করি ; এবং যেদিন

يَقُوْمُ الْاَشْهَادُ ۝ ٥٢ - يَوْمَ لَا يَنْفَعُ الظّٰلِمِيْنَ مَعْذِرَتُهُمْ

ইয়াক্বুমুল্ আশ্‌হা-দ । ৫২। ইয়াউমা লা-ইয়ান্‌ফাউজ্ জা-লিমীনা মা'জিরাতুহুম্
সাক্ষীগণ দণ্ডায়মান হইবে। (৫২) সেদিন পাপীদের ওজর আপত্তি কোন উপকারে আসিবে না,

وَلَهُمُ اللَّعْنَةُ وَلَهُمْ سُوْٓءُ الدَّارِ ۝ ٥٣ - وَلَقَدْ اٰتَيْنَا مُوْسَى الْهُدٰى وَ

ওয়ালাহুমুল্লা'নাতু ওয়ালাহুম্ ছুউদ্দা-র্ । ৫৩। ওয়ালাক্বাদ্ আ-তাইনা মুছাল্ হুদা ওয়া
এবং তাহাদের প্রতি অভিসাপ ও তাহাদের জন্য নিকৃষ্ট বাসস্থান হইবে। (৫৩) নিশ্চয় মূসাকে আমি সৎপথ প্রদর্শনকারী গ্রন্থ প্রদান করিলাম এবং ইস্রাইল

اَوْرَثْنَا بَنِىْٓ اِسْرَآءِيْلَ الْكِتٰبَ ۝ ٥٤ - هُدًى وَّذِكْرٰى لِاُولِى الْاَلْبَابِ ۝

আউ রাছ্‌না বানী—ইছরা-য়ীলাল্ কিতা-ব। ৫৪। হুদাউ ওয়া জিক্‌রা-লিউলিল্ আল্‌বা-ব্।
বংশধরকে উক্ত কিতাবের উত্তরাধীকারী করিলাম। (৫৪) যাহা জ্ঞানীবৃন্দের জন্য সৎপথ প্রদর্শক ও উপদেশমুলক।

٥٥ - فَاصْبِرْ اِنَّ وَعْدَ اللّٰهِ حَقٌّ وَّاسْتَغْفِرْ لِذَنْۢبِكَ وَسَبِّحْ بِحَمْدِ

৫৫। ফাছ্‌বির্ ইন্না ওয়া' দাল্লা-হি হাক্‌ক্বুঁউ ওয়াছ্‌তাগ্‌ফির্ লিজাম্‌বিকা ওয়া ছাব্বিহ্ বিহাম্‌দি
(৫৫) অতঃপর তুমি ধৈর্যাবলম্বন কর, নিশ্চয় আল্লাহর অঙ্গীকার সত্য এবং স্বীয় গোনাহর জন্য ক্ষমা প্রার্থনা কর, এবং সকাল সন্ধ্যায় সুখ্যাতিসহ

رَبِّكَ بِالْعَشِيِّ وَالْاِبْكَارِ ○ ٥٦ - اِنَّ الَّذِيْنَ يُجَادِلُوْنَ فِىٓ

রাব্বিকা বিল্ আশিয়্যি ওয়াল্ ইব্‌কার্। ৫৬। ইন্নাল্লাজীনা ইউজা-দিলুনা ফী

স্বীয় প্রতিপালকের তছবীহ পাঠ করিতে থাক। (৫৬) নিশ্চয় যাহারা তাহাদের নিকট আগত

اٰيٰتِ اللّٰهِ بِغَيْرِ سُلْطٰنٍ اَتٰهُمْ لا اِنْ فِىْ صُدُوْرِهِمْ اِلَّا كِبْرٌ

আ-ইয়া-তিল্লা-হি বিগ্বাইরি ছুল্‌ত্বানিন্ আতা-হুম্ ইন্না ফী-ছুদূরিহিম্ ইল্লা কিব্‌রুম্

প্রমাণ ব্যতীত আল্লাহর নিদর্শন সমূহে বিবাদ করিতে থাকে তাহাদের অন্তরে গর্ববাহঙ্কার বিদ্যমান

مَّا هُمْ بِبَالِغِيْهِ ج فَاسْتَعِذْ بِاللّٰهِ ط اِنَّهٗ هُوَ السَّمِيْعُ الْبَصِيْرُ ○

মা হুম্ বিবা-লিগ্বীহ, ফাছ্‌তায়িজ্ বিল্লা-হ্ ; ইন্নাহু হুওয়াছ্ ছামীউ'ল্ বাছীর্।

যাহার ফলে তাহারা উহাতে উপনীত হইতে পারিবে না, তুমি আল্লাহর নিকট আশ্রয় প্রার্থনা কর ; নিশ্চয় তিনি সর্বশ্রোতা সর্বদর্শী।

٥٧ - لَخَلْقُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ اَكْبَرُ مِنْ خَلْقِ النَّاسِ وَلٰكِنَّ

৫৭। লাখাল্‌কুছ্ ছামা-ওয়া-তি ওয়াল্ আর্‌দ্বি আক্‌বারু মিন্ খাল্‌কিন্না-ছি ওয়ালা কিন্না

(৫৭) নিশ্চয় আকাশ ও পৃথিবীর সৃষ্টি করা মানব সৃষ্টি করা অপেক্ষা বৃহত্তর কার্য কিন্তু

اَكْثَرَ النَّاسِ لَا يَعْلَمُوْنَ ○ ٥٨ - وَمَا يَسْتَوِى الْاَعْمٰى وَالْبَصِيْرُ لا وَالَّذِيْنَ

আক্‌ছারান্না-ছি লাইয়া'লামুন। ৫৮। ওয়ামা ইয়াছ্‌তাবিল্ আ'মা ওয়াল্ বাছীরু ওয়াল্লাজীনা

অধিকাংশ লোক অবগত হইতে পারে না। (৫৮) অন্ধ ও চক্ষুষ্মান এবং যাহারা ধর্মবিশ্বাস স্থাপন করিয়া

اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ وَلَا الْمُسِىْٓءُ ط قَلِيْلًا مَّا تَتَذَكَّرُوْنَ ○

আ-মানু ওয়া আ'মিলুছ্ ছা-লিহা-তি ওয়ালাল্ মুছী উ ; ক্বালীলাম্ মা তাতাজাক্কারূন্।

সৎকার্য করিল তাহারা ও অসাধু সমকক্ষ হইতে পারে না—অল্প লোকই উপদেশ গ্রহণ করে।

٥٩ - اِنَّ السَّاعَةَ لَاٰتِيَةٌ لَّا رَيْبَ فِيْهَا زوَلٰكِنَّ اَكْثَرَ النَّاسِ

৫৯। ইন্নাছ্ছা-আ'তা লাআ-তিয়াতুল্ লা-রাইব্ ফীহা ওয়ালা-কিন্না আক্‌ছারান্না-ছি

(৫৯) নিশ্চয় কিয়ামত আসিয়া উপনীত হইবে—উহাতে কোন সন্দেহ নাই, কিন্তু অধিকাংশ লোক

(৫৮) অন্ধব্যক্তি ও দৃষ্টি শক্তি সম্পন্ন ব্যক্তি কোন দিন সমান হইতে পারে না। এমন কি ঈমানদার ও নেককার এবং গোনাহগার ব্যক্তিও এক সমান নহে। কেননা নেক্‌কার-ঈমানদার ব্যক্তি হইল দৃষ্টিশক্তি সম্পন্ন ব্যক্তির মত আর গোনাহগার ব্যক্তি হইল অন্ধের মত। আল্লাহর আজাবের প্রতি অন্ধ না হইলে কিছুতেই সে গোনাহ করিত না। (তাফ্‌হীম)

لَا يُؤْمِنُوْنَ ○ ٦٠ - وَقَالَ رَبُّكُمُ ادْعُوْنِيْٓ اَسْتَجِبْ لَكُمْ ط اِنَّ الَّذِيْنَ

লা ইউমিনূন। ৬০। ওয়া ক্বা-লা রাব্বুকুমুদ্উ'নী—আছ্তাজ্বিব্ লাকুম্; ইন্নাল্লাজীনা

বিশ্বাস স্থাপন করে না। (৬০) এবং তোমাদের প্রতিপালক বলিলেন—তোমরা আমার নিকট প্রার্থনা কর, আমি তোমাদের প্রার্থনা গ্রহণ করিব। নিশ্চয় যাহারা

يَسْتَكْبِرُوْنَ عَنْ عِبَادَتِيْ سَيَدْخُلُوْنَ جَهَنَّمَ دَاخِرِيْنَ ع

ইয়াছ্তাক্বিরূনা আ'ন্ ই'বা-দাতী ছাইয়াদ্‌খুলুনা জ্বাহান্নামা দা-খিরীন্। ع

আমার উপাসনা করিতে ঔদ্ধত্য প্রকাশ করে তাহারা সত্বর লাঞ্ছিতরূপে দোজখে প্রবেশ করিবে।

ع ৬ ৬ রুকু

٦١ - اَللّٰهُ الَّذِيْ جَعَلَ لَكُمُ الَّيْلَ لِتَسْكُنُوْا فِيْهِ وَالنَّهَارَ مُبْصِرًا ط

৬১। আল্লা-হুল্লাজী জাআ'লা লাকুমুল্ লাইলা লিতাছ্কুনূ ফীহি ওয়ান্নাহা-রা মুব্ছিরা;

(৬১) তিনিই আল্লাহ্—যিনি রাত্রিকে তোমাদের জন্য সৃজন করিয়াছেন এই জন্য যে তোমরা উহাতে বিশ্রাম লাভ করিতে পার এবং দর্শন করিবার জন্য দিবাকে সৃজন করিয়াছেন।

اِنَّ اللّٰهَ لَذُوْ فَضْلٍ عَلَى النَّاسِ وَلٰكِنَّ اَكْثَرَ النَّاسِ لَا يَشْكُرُوْنَ ○

ইন্নাল্লা-হা লাজু ফাদ্বলিন্ আ'লান্না-ছি ওয়ালা-কিন্না আক্ছারান্না-ছি লা ইয়াশ্কুরূন্।

নিশ্চয় আল্লাহ মানব জাতির প্রতি প্রভূত দানকারী, কিন্তু অধিকাংশ লোক কৃতজ্ঞতা জ্ঞাপন করে না।

٦٢ - ذٰلِكُمُ اللّٰهُ رَبُّكُمْ خَالِقُ كُلِّ شَيْءٍ م لَآ اِلٰهَ اِلَّا هُوَ ز ج

৬২। জা-লিকুমুল্লা-হু রাব্বুকুম্ খা-লিক্বু কুল্লি শাইয়িন্। লা ইলাহা ইল্লা হুওয়া,

(৬২) ইনিই আল্লাহ্ তোমাদের প্রতিপালক, সমূহ বস্তুর স্রষ্টা। তিনি ব্যতীত অন্য কেহই উপাস্য নাই।

ওয়াক্ফ লাজিম

فَاَنّٰى تُؤْفَكُوْنَ ○ ٦٣ - كَذٰلِكَ يُؤْفَكُ الَّذِيْنَ كَانُوْا بِاٰيٰتِ اللّٰهِ

ফাআন্না তু'ফাকূন্? ৬৩। কাজা-লিকা ইউ'ফাকুল্লাজীনা কা-নূ বিআ-ইয়া-তিল্লা-হি

অতএব তোমরা বিভ্রান্ত হইয়া কোথায় যাইতেছে? (৬৩) যাহারা আল্লাহর নিদর্শনসমূহ অমান্য করে তাহারা এইরূপে

يَجْحَدُوْنَ ○ ٦٤ - اَللّٰهُ الَّذِيْ جَعَلَ لَكُمُ الْاَرْضَ قَرَارًا وَّالسَّمَآءَ

ইয়াজ্‌হাদুন। ৬৪। আল্লাহুল্লাজী জ্বাআ'লা লাকুমুল্ আরদ্বা কারা-রাঁউ ওয়াছ্ছামা—আ

বিভ্রান্ত হইয়া ভ্রমণ করে। (৬৪) আল্লাহই তোমাদের জন্য পৃথিবীতে থাকিবার স্থান এবং আকাশকে

بِنَآءً وَّصَوَّرَكُمْ فَاَحْسَنَ صُوَرَكُمْ وَرَزَقَكُمْ مِّنَ الطَّيِّبٰتِ ط

বিনা—আঁউ ওয়া ছাউওয়ারাকুম্ ফাআহ্ছানা ছুওয়ারাকুম্ ওয়ারাযাকাকুম্ মিনাত্ত্বাইয়িবাত;

ছাদরূপে সৃষ্টি করিয়াছেন, এবং তিনি তোমাদের আকৃতি গঠন করিয়াছেন; অতঃপর তোমাদের আকৃতি-গুলি সুন্দর করিয়াছেন ও তোমাদিগকে বিশুদ্ধ বস্তু হইতে খাদ্য দিয়াছেন;

ذٰلِكُمُ اللّٰهُ رَبُّكُمْ ج صلے فَتَبٰرَكَ اللّٰهُ رَبُّ الْعٰلَمِيْنَ ۝ ٦٥ - هُوَ

জা-লিকুমুল্লা-হু রাব্বুকুম্, ফাতাবা-রাকাল্লা-হু রাব্বুল আ'লামীন্। ৬৫। হুওয়াল্
ইনিই আল্লাহ—তোমাদের প্রতিপালক; অতএব সমগ্র বিশ্বের প্রতিপালক আল্লাহর গৌরব বর্দ্ধিত হউক। (৬৫) তিনি

الْحَىُّ لَآ اِلٰهَ اِلَّا هُوَ فَادْعُوْهُ مُخْلِصِيْنَ لَهُ الدِّيْنَ ط اَلْحَمْدُ

হাইয়্যু লা ইলা-হা ইল্লা হুওয়া ফাদ্‌উ'হু মুখ্‌লিছীনা লাহুদ্দীন্; আল্‌হাম্‌দু
চিরঞ্জীব, তিনি ব্যতীত কোন উপাস্য নাই; অতঃপর তাহার আদেশ পালনহেতু অকপটভাবে তাঁহারই উপাসনা কর। বিশ্বজগতের

لِلّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ ۝ ٦٦ - قُلْ اِنِّىْ نُهِيْتُ اَنْ اَعْبُدَ الَّذِيْنَ

লিল্লা-হি রাব্বিল আ'লামীন্। ৬৬। ক্বুল্ ইন্নী নুহীতু আন্ আ'বুদাল্লাজীনা
প্রতিপালক আল্লাহর জন্যই সকল প্রশংসা। (৬৬) তুমি বল—আল্লাহ্ ব্যতীত তোমরা যাহাদিগকে আহ্বান কর

تَدْعُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ لَمَّا جَآءَنِىَ الْبَيِّنٰتُ مِنْ رَّبِّىْ ز

তাদ্‌উ'না মিন্ দুনিল্লা-হি লাম্মা জ্বা-আনিইয়াল্ বাইয়্যিনা-তু মির্ রাব্বী
উহাদের উপাসনা করিতে আমাকে নিষেধ করা হইয়াছে—যখন আমার নিকট আমাদের প্রতিপালকের তরফ হইতে স্পষ্ট নিদর্শনসমূহ আসিয়াছে,

وَاُمِرْتُ اَنْ اُسْلِمَ لِرَبِّ الْعٰلَمِيْنَ ۝ ٦٧ - هُوَ الَّذِىْ خَلَقَكُمْ مِّنْ

ওয়া উমিরতু আন্ উছ্‌লিমা লিরাব্বিল্ আ'লা-মীন্। ৬৭। হুওয়াল্লাজী খালাকাকুম্ মিন্
এবং আমি বিশ্বজগতের প্রতিপালকের নিকট আত্মসমর্পন করিতে আদিষ্ট হইয়াছি। (৬৭) তিনিই তোমাদিগকে মৃত্তিকা হইতে সৃজন

تُرَابٍ ثُمَّ مِنْ نُّطْفَةٍ ثُمَّ مِنْ عَلَقَةٍ ثُمَّ يُخْرِجُكُمْ

তুরা-বিন্ ছুম্মা মিন্ নুত্‌ফাতিন্ ছুম্মা মিন্ আ'লাকাতিন্ ছুম্মা ইউখ্‌রিজুকুম্
করিয়াছেন, পুনরায় শুক্রকীট হইতে, পুনরায় জমাট রক্ত হইতে পুনরায় তিনি তোমাদিগকে শিশুরূপে বহির্গত

(৬৭) মানুষের সৃষ্টি রহস্যের মধ্যে আল্লাহ তায়ালার অনেক কুদরতে নমুনা নিহিত রহিয়াছে। মাতৃ উদরের কাজে যে ফিরিশ্‌তা নিয়োজিত আছে, সে আল্লাহর হুকুমে পুরুষ এবং স্ত্রীর বীর্যকে একত্রিত করে, অতঃপর উক্ত বীর্য রক্তের টুকরায় পরিণত হয় এবং তারপর উহা মাংসে পরিণত হয়, অতঃপর উক্ত মাংস হাড়ে পরিণত হয় এবং হাড়ের উপর মাংসের প্রলেপ দেওয়া হয়। তারপর মানুষের পূর্ণ কাঠামো তৈরী করা হয়।
( ইবনে কাছির, খাজেন ফত্‌হুল বারী )

طِفْلًا ثُمَّ لِتَبْلُغُوْٓا اَشُدَّكُمْ ثُمَّ لِتَكُوْنُوْا شُيُوْخًا ج وَمِنْكُمْ

ত্বিফ্‌লান্ ছুম্মা লিতাব্‌লুগূ—আশুদ্দাকুম্ ছুম্মা লিতাকূ নু শুইউখা, ওয়া মিন্‌কুম্

করেন পুনরায় যাহাতে তোমরা যৌবনে উপনীত হইতে পার. পুনরায় যাহাতে তোমরা বৃদ্ধ হইতে পার এবং তোমাদের মধ্যে

مَّنْ يُّتَوَفّٰى مِنْ قَبْلُ وَلِتَبْلُغُوْٓا اَجَلًا مُّسَمًّى

মাঁই ইউতাওয়াফ্‌ফা মিন্ ক্বাব্‌লু ওয়ালি তাব্‌লুগূ আজালাম্ মুছাম্মাঁউ

কেহ কেহ পূর্বেই মৃত্যু-মুখে পতিত হয় এবং যাহাতে তোমরা নির্দিষ্ট সময়ে উপনীত হইতে পার

وَّلَعَلَّكُمْ تَعْقِلُوْنَ ○ ٦٨ - هُوَ الَّذِىْ يُحْىٖ وَيُمِيْتُ ج فَاِذَا قَضٰٓى

ওয়া লাআ'ল্লাকুম্ তা'কিলূন । ৬৮ । হুওয়াল্লাজী ইউহ্য়ী ওয়া ইউমীত, ফাইজা ক্বাদ্বা—

এবং সম্ভবতঃ তোমরা বুঝিতে পারিবে। (৬৮) তিনিই জীবিত রাখেন এবং তিনিই মৃত্যু ঘটান, অতঃপর তিনি যখন কোন কিছু

اَمْرًا فَاِنَّمَا يَقُوْلُ لَهٗ كُنْ فَيَكُوْنُ ع ٦٩ - اَلَمْ تَرَ اِلَى الَّذِيْنَ ع ৭/৭

আম্‌রান্ ফাইন্নামা ইয়াকু্লু লাহু কুন্ ফাইয়াকুন্ । ع ৬৯ । আলাম্ তারা ইলাল্লাজীনা

করিতে ইচ্ছা করেন, তখন বলেন—'হও' অনন্তর হইয়া যায়। (৬৯) তুমি কি তাহাদের প্রতি লক্ষ্য কর নাই যাহারা রুকু

يُجَادِلُوْنَ فِىْٓ اٰيٰتِ اللّٰهِ ط اَنّٰى يُصْرَفُوْنَ ۚ ٧٠ - اَلَّذِيْنَ كَذَّبُوْا

ইউজা-দিলুনা ফী আ-ইয়া-তিল্লাহ্ ? আন্না ইউছ্‌রাফূন্ । ৭০ । আল্লাজীনা কাজ্‌জাবূ

আল্লাহর নিদর্শনসমূহে বিবাদ করিতেছে ? তাহারা বিভ্রান্ত হইয়া কোথায় ফিরিতেছে ? (৭০) তাহারা উক্ত গ্রন্থ

بِالْكِتٰبِ وَبِمَآ اَرْسَلْنَا بِهٖ رُسُلَنَا قف فَسَوْفَ يَعْلَمُوْنَ ۚ

বিল্‌কিতা-বি ওয়া বিমা আর্‌ছাল্‌না বিহী-রুছুলানা, ফাছাওফ ইয়া'লামুন্।

এবং আমি আমার রাছুলগণ কর্তৃক যাহা প্রেরণ করিয়াছি উহাতে অসত্যারোপ করিয়াছে ; অনন্তর তাহারা অবগত হইবে।

٧١ - اِذِ الْاَغْلٰلُ فِىْٓ اَعْنَاقِهِمْ وَالسَّلٰسِلُ ط يُسْحَبُوْنَ ۚ ٧٢ - فِى

৭১ । ইজিল্ আগ্‌লা-লু ফী আ'নাক্বিহিম্ ওয়াছ্‌ছালা-ছিল্ ; ইউছ্‌হাবুন । ৭২ । ফিল্

(৭১) যখন তাহাদের গ্রীবাদেশ লোহার বেড়ী ও শৃঙ্খলে আবদ্ধ হইবে। (৭২) তাহাদিগকে উত্তপ্ত পানির দিকে

الْحَمِيمِ ثُمَّ فِي النَّارِ يُسْجَرُونَ ج ٧٢ - ثُمَّ قِيلَ لَهُمْ أَيْنَ مَا كُنْتُمْ

হামীমি, ছুম্মা ফিন্না-রি ইয়াছ্‌খারূন। ৭৩। ছুম্মা কীলা লাহুম্ আইনা মা-কুন্তুম্

টানিয়া ফেলা হইবে, পুনরায় তাহারা অনলে হাবুডুবু খাইবে। পুনরায় তাহাদের বলা হইবে—তাহারা কোথায়

تُشْرِكُونَ لا ٧٣ - مِنْ دُونِ اللَّهِ ط قَالُوا ضَلُّوا عَنَّا بَلْ لَمْ نَكُنْ نَدْعُوا مِنْ

তুশ্‌রীকুন। ৭৪। মিন্ দুনিল্লা-হ্; ক্বা-লু দ্বাল্লু আ'ন্না বাল্ লাম্ তাকুন্ নাদউ' মিন্

আল্লাহকে ছাড়িয়া তোমরা যাহাদিগকে অংশীস্থাপন করিতে? তাহারা বলিবে - উহারা আমাদের দৃষ্টি হইতে অদৃশ্য হইয়াছে, বরং আমরা ইতিপুর্বে

قَبْلُ شَيْئًا ط كَذَٰلِكَ يُضِلُّ اللَّهُ الْكَافِرِينَ ٥ ٧٤ - ذَٰلِكُمْ

ক্বাব্‌লু শাইআ; কাজা-লিকা ইউদ্বিল্লুল্লা-হুল্ কা-ফিরীন। ৭৫। জা-লিকুম্

কাহাকেও আহ্বান করি নাই। এইরূপে আল্লাহ্ ধর্মদ্রোহীগণকে বিপথগামী করেন। (৭৫) ইহা এই জন্য যে

بِمَا كُنْتُمْ تَفْرَحُونَ فِي الْأَرْضِ بِغَيْرِ الْحَقِّ وَبِمَا كُنْتُمْ

বিমা কুন্তুম্ তাফ্‌রাহুনা ফিল্ আর্‌দ্বি বিগ্বাইরিল্ হাক্ব্‌ক্বি ওয়া বিমা কুন্তুম্

তোমরা জগতে অন্যায় ভাবে আনন্দলাভ করিতে এবং অধিকন্তু

تَمْرَحُونَ ج ٧٥ - ادْخُلُوا أَبْوَابَ جَهَنَّمَ خَالِدِينَ فِيهَا ج فَبِئْسَ مَثْوَى

তাম্‌রাহূন্। ৭৬। উদ্‌খুলু আব্‌ওয়া-বা জ্বান্নামা খা-লিদীনা ফীহা, ফা'বিছা মাছওয়াল্

তোমরা উল্লাস করিতে। (৭৬) তোমরা দোজখে প্রবেশ কর, উহাতে চিরকাল থাক, অনন্তর অহঙ্কারীদের

الْمُتَكَبِّرِينَ ٥ ٧٦ - فَاصْبِرْ إِنَّ وَعْدَ اللَّهِ حَقٌّ ج فَإِمَّا نُرِيَنَّكَ

মুতাকাব্বিরীন্। ৭৭। ফাছ্‌বির্ ইন্না ওয়া'দাল্লাহি হাক্ব্‌ক্বুন্, ফাইম্মা নুরিইয়ান্নাকা

কি মন্দ বাসস্থান। (৭৭) অনন্তর তুমি ধৈর্যাবলম্বন কর, নিশ্চয় আল্লাহর অঙ্গীকার সত্য, অতঃপর প্রতিশ্রুত

(৭৫) পৃথিবীতে অহঙ্কার ও গর্ব এবং অতিরিক্ত উল্লাসে মাতিয়া থাকা ঠিক নহে। কেননা অহঙ্কার মানুষকে পশুত্বের চরম পর্যায়ে উপনীত করিয়া দেয় এবং উক্ত পশুত্বের বশে সে এমন কাজ ও কথা বলিতে বা করিতে শুরু করে, যাহা অবশ্যই কুফুরীর দিকে ধাবিত করে। অধিকন্তু উল্লাস ও আনন্দের আতিশয্যে অধিকাংশ ক্ষেত্রে দিল মুর্দা ও নির্জীব হইয়া যায়। এই দিলের মধ্যে সত্য মত ও সত্য পথ কিছুতেই স্থিতিশীল হইতে পারে না। (মানাফিউল কোরআন)

بَعْضَ الَّذِي نَعِدُهُمْ أَوْ نَتَوَفَّيَنَّكَ فَإِلَيْنَا يُرْجَعُونَ ٥

বা'দ্বাল্লাজী নায়ি'দুহুম্ আউ নাতাওয়াফ্‌ফা ইয়ান্নাকা ফা ইলাইনা ইউরজ্বাউ'ন্।
বস্তুর যৎকিঞ্চিৎ তোমাকে প্রদর্শন করিব অথবা তোমার মৃত্যু ঘটাইব; বস্তুতঃ তাহাদিগকে আমারই নিকট ফিরিয়া আসিতে হইবে।

٧٨ - وَلَقَدْ أَرْسَلْنَا رُسُلًا مِّن قَبْلِكَ مِنْهُم مَّن قَصَصْنَا عَلَيْكَ

৭৮। ওয়া লাক্বাদ্ আর্‌ছাল্‌না রুছুলাম্ মিন্ ক্বাব্‌লিকা মিন্‌হুম্ মান্ ক্বাছাছ্‌না-আ'লাইকা
(৭৮) এবং আমি তোমার পূর্বে রাসূলগণকে প্রেরণ করিয়াছি তাঁহাদের কতিপয়ের বিবরণ তোমার নিকট বিবৃত করিয়াছি

وَمِنْهُم مَّن لَّمْ نَقْصُصْ عَلَيْكَ ط وَمَا كَانَ لِرَسُولٍ أَن يَأْتِيَ

ওয়া মিন্‌হুন্ মাল্ লাম্ নাক্ব্‌ছুছ্ আ'লাইক্; ওয়ামা কা-না লিরাছুলিন্ আ'ই ইয়া'তিইয়া
এবং তাঁহাদের কতিপয়ের বিবরণ তোমার নিকট বিবৃত করি নাই। এবং আল্লাহর অনুমতি ব্যতীত নিদর্শন

بِآيَةٍ إِلَّا بِإِذْنِ اللَّهِ ج فَإِذَا جَاءَ أَمْرُ اللَّهِ قُضِيَ

বি আ-ইয়াতিন্ ইল্লা বিইজ্‌নিল্লাহ্, ফাইজা জ্বা—আ আম্‌রুল্লা-হি কু্দ্বিয়া
আনয়ন করা কোন রাসূলের সাধ্য ছিল না, অতঃপর যখন আল্লাহর আদেশ আসিল ন্যায় সঙ্গত

بِالْحَقِّ وَخَسِرَ هُنَالِكَ الْمُبْطِلُونَ ع ٧٩ - اللَّهُ الَّذِي جَعَلَ

বিল্‌হাক্ব্‌কি ওয়া খাছিরা হুনালিকাল্ মুব্‌ত্বিলূন। ع ৭৯। আল্লা-হুল্লাজী জ্বা'আলা
মীমাংসা করা হইল, তখন যাহারা সম্পূর্ণ ভ্রান্ত ছিল তাহারাই ক্ষতিগ্রস্ত হইল (৭৯) তিনিই আল্লাহ্—যিনি

لَكُمُ الْأَنْعَامَ لِتَرْكَبُوا مِنْهَا وَمِنْهَا تَأْكُلُونَ ز ٨٠ - وَلَكُمْ فِيهَا

লাকুমুল্ আন্‌আ'মা লিতার্‌কাবূ মিন্‌হা ওয়া মিন্‌হা তা'কুলূন্। ৮০। ওয়ালাকুম্ ফীহা
তোমাদের জন্য পশু সৃষ্টি করিয়াছেন,—উহার মধ্যে কতিপয় তোমাদের আরোহণ করিবার নিমিত্ত এবং তন্মধ্যে কতিপয় তোমাদের আহারের জন্য। (৮০) এবং তোমাদের জন্য উহাতে

مَنَافِعُ وَلِتَبْلُغُوا عَلَيْهَا حَاجَةً فِي صُدُورِكُمْ وَعَلَيْهَا

মানাফিউ' ওয়লিতাব্‌লুগূ আ'লাইহা হা-জ্বাতান্ ফী ছুদূরিকুম্ ওয়া আ'লাইহা
উপকারীতা রহিয়াছে, এবং এই জন্য যে, তোমরা উহার উপর আরোহণ করিয়া বাঞ্ছিত স্থানে উপনীত হইতে পার যাহা তোমাদের অন্তর সমূহে রহিয়াছে; এবং উহাদের

ع ৮ / ৮ রুকু

وَعَلَى الْفُلْكِ تُحْمَلُونَ ط ٨١ - وَيُرِيكُمْ آيَاتِهِ ق صلے فَأَيَّ

ওয়া আ'লাল্ ফুল্কি তুহ্মালুন্ । ৮১। ওয়া ইউরীকুম্ আ-ইয়া-তিহী, ফাআইয়্যা

ও জাহাজের উপরও তোমাদিগকে আরোহণ করান হইয়া থাকে। (৮১) এবং তিনি তোমাদিগকে স্বীয় নিদর্শনসমূহ প্রদর্শন করেন ; অতঃপর তোমরা

آيَاتِ اللَّهِ تُنْكِرُونَ ٥ ٨٢ - أَفَلَمْ يَسِيرُوا فِي الْأَرْضِ فَيَنْظُرُوا

আ-ইয়া-তিল্লা-হি তুন্কিরূন । ৮২। আফালাম্ ইয়াছীরূ ফিল্ আরদ্বি ফাইয়ানজুরূ

আল্লাহর কোন্ নিদর্শনকে অমান্য করিবে ? (৮২) ইহারা কি দেশ পরিভ্রমণ করিয়া লক্ষ্য করে নাই যে,

كَيْفَ كَانَ عَاقِبَةُ الَّذِينَ مِنْ قَبْلِهِمْ ط كَانُوا أَكْثَرَ مِنْهُمْ

কাইফা কা-না আ'ক্বিবাতুল্লাজীনা মিন্ ক্বাব্লিহিম্ ; কা-নূ আক্ছারা মিন্হুম্

ইহাদের পূর্ববর্তীগণের কিরূপ পরিণাম হইয়াছিল ? তাহারা ইহাদের অপেক্ষা

وَأَشَدَّ قُوَّةً وَآثَارًا فِي الْأَرْضِ فَمَا أَغْنَى عَنْهُمْ مَا كَانُوا

ওয়া আশাদ্দা ক্বুওয়াতাঁউ ওয়া আ-ছারান ফিল্ আরদ্বি ফামা আগ্ননা আ'ন্হুম্ মা কা-নূ

শক্তিতে এবং পৃথিবীতে পরিত্যক্ত নিদর্শনসমূহ স্থাপনে অধিকতর ছিল ; কিন্তু তাহাদের কৃতকর্ম তাহাদের

يَكْسِبُونَ ٥ ٨٣ - فَلَمَّا جَاءَتْهُمْ رُسُلُهُمْ بِالْبَيِّنَاتِ فَرِحُوا

ইয়াক্ছিবূন্ । ৮৩। ফালাম্মা জ্বা-আৎহুম্ রুছুলুহুম্ বিল্ বাইয়্যিনা-তি ফারিহূ

উপকার করিতে পারে নাই। (৮৩) অনন্তর যখন তাহাদের রাসূলগণ স্পষ্ট দলিলাদি আনয়ন করিলেন তখন তাহারা স্ব স্ব

بِمَا عِنْدَهُمْ مِنَ الْعِلْمِ وَحَاقَ بِهِمْ مَا كَانُوا بِهِ يَسْتَهْزِئُونَ ٥

বিমা-ই'ন্দাহুম্ মিনাল্ ই'ল্মি ওয়া হা-ক্বা বিহিম্ মা কা-নূ বিহী ইয়াছ্তাহ্যিউন্।

লব্ধজ্ঞানে উল্লসিত হইল এবং তাহারা যাহারা বিদ্রুপ করিত তাহা তাহাদিগকে বেষ্টন করিয়া লইল।

٨٤ - فَلَمَّا رَأَوْا بَأْسَنَا قَالُوا آمَنَّا بِاللَّهِ وَحْدَهُ وَكَفَرْنَا بِمَا

৮৪। ফালাম্মা রাআউ বা'ছানা ক্বা-লূ আ-মান্না বিল্লা-হি ওয়াহ্দাহূ ওয়া কাফার্না বিমা

(৮৪) অনন্তর যখন তাহারা আমার শাস্তি দেখিল, তখন বলিল—আমরা একক আল্লাহর প্রতি ধর্মবিশ্বাস স্থাপন করিলাম এবং আমরা তাঁহার সহিত যাহাকে অংশী স্থাপন করিতাম,

(৮২) পৃথিবী ভ্রমণের দ্বারা আল্লাহ রাব্বুল আলামীনের অনেক কুদরতের নমুনা দেখিতে পাওয়া যায়। পৃথিবীর ক্রমবিবর্তন এবং উত্থান-পতনের চিত্রাবলী অবলোকন করিলে স্বভাবতঃই মানুষের মনে পরিবর্তন ও চিন্তার উন্মেষ ঘটে। ফলে সে আল্লাহর দিকে ফিরিয়া আসিতে পারে। (তাফ্হীম)

كُنَّا بِهٖ مُشْرِكِيْنَ ٥ ٨٥ - فَلَمْ يَكُ يَنْفَعُهُمْ اِيْمَانُهُمْ لَمَّا

কুন্না বিহী মুশ্‌রিকীন্ । ৮৫ । ফালাম্ ইয়াকু ইয়ান্‌ফাউ'হুম্ ঈমা-নুহুম্ লাম্মা
তাহা অমান্য করিতেছি। (৮৫) অতঃপর যখন তাহারা আমার শাস্তি দেখিল তাহাদের ধর্মবিশ্বাস স্থাপন

رَاَوْا بَاْسَنَا ط سُنَّتَ اللّٰهِ الَّتِىْ قَدْ خَلَتْ فِىْ عِبَادِهٖ ج وَخَسِرَ

রাআউ বা'ছানা ; ছুন্নাতাল্লা-হিল্লাতী ক্বাদ্ খালাৎ ফী ই'বা-দিহ্. ওয়া খাছিরা
কোনই উপকারে আসিবে না ; আল্লাহর এই বিধান তাঁহার বান্দাগণের মধ্যে বরাবর চলিয়া আসিতেছে ; এস্থলে

هُنَالِكَ الْكٰفِرُوْنَ ع٥

হুনা-লিকাল্ কা-ফিরূন। ع
ধর্মদ্রোহীগণই ক্ষতিগ্রস্ত হইবে

ع ২/২ রুকু

| | | |
|---|---|---|
| ছুরা—হা-মীম্ ছেজ্‌দা<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছ্‌মিল্লাহির্ রাহ্‌মানির্ রাহীম।<br>অতি দয়াবান পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৫৪ আয়াত<br>এবং<br>৬ রুকু। |

١ - حٰمٓ ج ٢- تَنْزِيْلٌ مِّنَ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ج ٣- كِتٰبٌ فُصِّلَتْ اٰيٰتُهٗ

১। হা- মী-ম্ । ২। তান্‌যীলুম্ মিনার্‌রাহ্‌মানির্‌রাহীম্ । ৩। কিতাবুন্ ফুছ্‌ছিলাত আ-ইয়া-তুহূ
(১) হা-মী-ম্ (২) ইহা সর্বপ্রদাতা করুণাময়ের তরফ হইতে অবতারিত। (৩) এমন গ্রন্থ যাহার আয়াতসমূহ জ্ঞানী সম্প্রদায়ের জন্য বিস্তারিত বর্ণনা

(৮৫) পরম করুণাময় আল্লাহ তাআলা প্রত্যেক উম্মতের জন্যই এই বিধান নির্দিষ্ট করিয়া রাখিয়াছেন যে, যখন তাহাদের উপর আল্লাহর আজাব আপতিত হইতে শুরু করে, আজাবের নমুনা জাহির হইতে থাকে, তখন আর তাহাদের ঈমান কবুল করা হয় না। যেমন হাদীস শরীফে আসিয়াছে, মহানবী (সঃ) বলিয়াছেন—"অবশ্যই আল্লাহ তাআলা বান্দার তওবা কবুল করেন যতক্ষণ না তাহার জান গলায় না পৌঁছে এবং গড়্‌গড়্ আওয়াজ শুরু না হয় এবং জান কবজের ফেরেশ্‌তাগণ যখন দেখা দেয় তখন আর তওবা কবুল হয় না।" সুতরাং মু'মিন বান্দাগণের উচিৎ পূর্বাহ্নেই আল্লাহর দরবারে তওবা করা। ( ইবনে কাছির )

قُرْاٰنًا عَرَبِيًّا لِّقَوْمٍ يَّعْلَمُوْنَ ۙ ٤ - بَشِيْرًا وَّنَذِيْرًا ۚ فَاَعْرَضَ

ক্বুর্আ-নান্ আ'রাবীয়্যাল্ লিক্বাউমিঁই ইয়া'লামূনা । ৪ । বাশীরাঁউ ওয়া নাজীরা, ফাআ'রাদ্বা

করা হইয়াছে আরবী ভাষায়। (৪) সুসংবাদদাতা ভীতি প্রদর্শনকারী কোরআনরূপে, অতঃপর তাহাদের

اَكْثَرُهُمْ فَهُمْ لَا يَسْمَعُوْنَ ٥ - وَقَالُوْا قُلُوْبُنَا فِيْٓ اَكِنَّةٍ

আক্‌ছারুহুম্ ফাহুম্ লা ইয়াছ্‌মাউ'ন । ৫ । ওয়া ক্বা-লূ ক্বুলূবুনা ফী আকিন্নাতিম্

অধিকাংশ বিমুখ হইল, অনন্তর তাহারা শ্রবণই করে না। (৫) আর তাহারা বলে তোমরা যাহার দিকে আমাদিগকে

مِّمَّا تَدْعُوْنَآ اِلَيْهِ وَفِيْٓ اٰذَانِنَا وَقْرٌ وَّمِنْۢ بَيْنِنَا

মিম্মা তাদ্‌উ'না ইলাইহি ওয়া ফী আ-জা-নিনা ওয়াক্বরুঁউ ওয়া মিম্ বাইনিনা

আহ্বান করিতেছ, উহা হইতে আমাদের অন্তরসমূহ আবৃত রহিয়াছে এবং আমাদের কর্ণসমূহে বধিরতা বিরাজমান এবং তোমার

وَبَيْنِكَ حِجَابٌ فَاعْمَلْ اِنَّنَا عٰمِلُوْنَ ٦ - قُلْ اِنَّمَآ اَنَا بَشَرٌ

ওয়াবাইনিকা হিজা-বুন্ ফা'মাল ইন্নানা আ'-মিলূন । ৬ । ক্বুল্ ইন্নামা আনা বাশারুম্

ও আমাদের মধ্যে অন্তরাল রহিয়াছে, সুতরাং তুমি তোমার কার্য করিতে থাক, আমরাও নিজেদের কার্য করিতেছি। (৬) তুমি বল—এতদ্ব্যতীত নহে যে, আমি তোমাদের মত

مِّثْلُكُمْ يُوْحٰٓى اِلَيَّ اَنَّمَآ اِلٰهُكُمْ اِلٰهٌ وَّاحِدٌ

মিছ্‌লুকুম্ ইউহা ইলাইয়্যা আন্নামা ইলা-হুকুম্ ইলা-হুঁউ ওয়া-হিদুন্

একজন—আমার নিকট এই প্রত্যাদেশ আসে যে, তোমাদের উপাস্য কেবল একক,

فَاسْتَقِيْمُوْٓا اِلَيْهِ وَاسْتَغْفِرُوْهُ ۗ وَوَيْلٌ لِّلْمُشْرِكِيْنَ ۙ

ফাছ্‌তাক্বীমূ ইলাইহি ওয়াছ্‌তাগ্‌ফিরূহ ; ওয়া ওয়াইলুল্ লিল্‌মুশ্‌রিকীনা।

অতএব তোমরা সোজা তাঁহার দিকে চলিয়া যাও এবং তাঁহার নিকট ক্ষমা প্রার্থনা কর ; আক্ষেপ অংশী স্থাপনকারীদের জন্য।

٧- الَّذِيْنَ لَا يُؤْتُوْنَ الزَّكٰوةَ وَهُمْ بِالْاٰخِرَةِ هُمْ كٰفِرُوْنَ ٨ - اِنَّ الَّذِيْنَ

৭। আল্লাজীনা লা ইউ'তূনায্‌যাকা-তা ওয়াহুম্ বিল্ আ-খিরা-তি হুম্ কা-ফিরূন্ । ৮ । ইন্নাল্লাজীনা

(৭) যাহারা যাকাৎ প্রদান করে না এবং তাহারা পরকালও অমান্য করিয়া থাকে। (৮) নিশ্চয় যাহারা

اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ لَهُمْ اَجْرٌ غَيْرُ مَمْنُوْنٍ ع ٩ - قُلْ

আ-মানূ ওয়া আ'মিলুছ্ ছা-লিহা-তি লাহুম্ আজ্বরুন গাইরু মাম্নূন্। ع ৯। কুল্
ধর্মবিশ্বাস করিল, এবং সৎকার্য করিল তাহাদের জন্য অগণিত প্রতিদান। (৯) তুমি বল—

ع ১ — ১ রুকু

اَئِنَّكُمْ لَتَكْفُرُوْنَ بِالَّذِىْ خَلَقَ الْاَرْضَ فِىْ يَوْمَيْنِ وَتَجْعَلُوْنَ

আইন্নাকুম্ লাতাক্ফুরূনা বিল্লাজী খালাকাল্ আর্দ্বা ফী ইয়াউমাইনি ওয়া তাজ্ব্আ'লুনা
তোমরা কি সত্যই তাঁহাকে অমান্য করিতেছ, যিনি দুই দিবসে পৃথিবী সৃজন করিয়াছেন এবং তোমরা তাঁহার

لَهٗٓ اَنْدَادًا ط ذٰلِكَ رَبُّ الْعٰلَمِيْنَ ج ١٠ - وَجَعَلَ فِيْهَا رَوَاسِىَ

লাহু আন্দা দা ; জা-লিকা রাব্বুল্ আ'-লামীন। ১০। ওয়া জ্বাআ'লা ফীহা রাওয়াছিয়া
সমকক্ষ নির্দ্ধারণ করিতেছ ? ইনিই বিশ্বজগতের প্রতিপালক। (১০) এবং তিনিই ইহাতে উহার উপর

مِنْ فَوْقِهَا وَبٰرَكَ فِيْهَا وَقَدَّرَ فِيْهَآ اَقْوَاتَهَا فِىْٓ

মিন্ ফাউক্বিহা ওয়া বা-রাকা ফীহা ওয়া ক্বাদ্দারা ফীহা আক্ব্ওয়া-তাহা ফী
পর্বতসমূহ স্থাপন করিয়াছেন এবং তিনি উহাতে আধিক্য প্রদান করিয়াছেন ও তিনি চারি দিবসে উহাতে

اَرْبَعَةِ اَيَّامٍ ط سَوَآءً لِّلسَّآئِلِيْنَ ٥ ١١ - ثُمَّ اسْتَوٰٓى

আর্বাআ'তি আইয়্যাম্ ; ছাওয়া আল্ লিছ্ছা-ইলীন্। ১১। ছুম্মাছ্ তাওয়া
উৎপন্নসমূহের নির্দ্ধারণ করিয়া দিয়াছেন ; সকল প্রার্থীর জন্য সমতুল্য করিয়া দিয়াছেন। (১১) পুনরায় তিনি আকাশের দিকে

(১১) এই আয়াতের দ্বারা বুঝা যাইতেছে যে, আস্মানকে পয়দা করা হইয়াছে জমীন পয়দা করিবার পরে ; এবং এই অভিমতই হইল হজরত ইব্‌নে আব্বাস (রাঃ) এর। কিন্তু এই আয়াত "ওয়াল আরদ্বা বা'দা জা-লিকা দাহাহা" দ্বারা বুঝা যায় যে, প্রথমে আকাশ ও পরে জমীন পয়দা করা হইয়াছে। তবে উহার ফায়সালা এই যে, আল্লাহ প্রথমে জমীনকে ও পরে আকাশকে সৃষ্টি করিয়াছেন এবং অতঃপর জমীনকে বিছাইয়াছেন। দ্বিতীয় আয়াতে জমীনকে বিছাইয়া দেওয়ার কথা উক্ত হইয়াছে। ( শাওকানী, ফত্‌হ ও ওয়াহিদ )

اِلَى السَّمَاءِ وَهِيَ دُخَانٌ فَقَالَ لَهَا وَلِلْاَرْضِ ائْتِيَا طَوْعًا

ইলাছ্ ছামা-ই ওয়া হিয়া দুখা-নুন্ ফাক্বা-লা লাহা ওয়া লিল্ আরদ্বি'তিইয়া ত্বাউআ'ন্

মনোযোগী হইলেন, এবং উহা ক্ষুদ্রবৎ ছিল, অতঃপর তিনি উহাকে ও পৃথিবীকে বলিলেন—তোমরা উভয়ে স্বেচ্ছায় অথবা অনিচ্ছায়

اَوْ كَرْهًا ط قَالَتَا اَتَيْنَا طَائِعِيْنَ ○ ١٢ - فَقَضٰهُنَّ سَبْعَ

আউ কার্‌হা ; ক্বা-লাতা আ-তাইনা ত্বা-ইয়ী'ন । ১২। ফাক্বাদ্বা-হুন্না ছাব্‌আ'

আস উহারা উভয়ে বলিল – আমরা স্বেচ্ছায় উপস্থিত হইয়াছি। (১২) অতঃপর তিনি দুই দিবসে

سَمٰوَاتٍ فِيْ يَوْمَيْنِ وَاَوْحٰى فِيْ كُلِّ سَمَاءٍ اَمْرَهَا ط

ছামা-ওয়া-তিন্ ফী ইয়াউমাইনি ওয়া আউহা ফী কুল্লি ছামা-ইন আম্‌রাহা ;

সপ্ত আকাশ সৃজন করিলেন এবং তিনি প্রত্যেক আকাশে তাহার আদেশ প্রেরণ করিলেন ;

(১২) দুই দিনে জমীন বানাইয়াছেন এবং দুই দিনে পাহাড়, বৃক্ষলতা ও সৃষ্ট জগতের আহার্য সামগ্রী তৈরী করিয়াছেন। অতঃপর একই আকাশ বানাইলেন যাহা ধোঁয়ার মত ছিল। তারপর এই আকাশকে সাত খণ্ডে বিভক্ত করিলেন এবং প্রত্যেকটির কারখানাই পৃথক পৃথক নির্দিষ্ট করিলেন। এমনকি প্রত্যেক আকাশের হুকুম পৃথকভাবে স্থির সাব্যস্ত করিলেন। অতঃপর জমীন ও আকাশকে পরস্পর সমতায় আসিবার জন্য নির্দেশ করা হইল। ফলে উভয়েই স্বেচ্ছায় একই সমতায় অবস্থান করিল। উহাতে আকাশের উত্তাপ ও আলোর প্রতিফলনের দরুণ উদ্ভিদ, বিভিন্ন প্রকার চারা ও ফল-ফলাদী এবং বাতাসের উৎপত্তি ঘটিল। এই জমীনে কোটি কোটি প্রকার জানদারের আবির্ভাব হইল। কিন্তু আকাশে কাহারা বসবাস করে, সেই সম্পর্কে মানুষের কোন জ্ঞানই নাই। তাহা কেবল আল্লাহ তাআলাই জানেন। এই জমীনে যেমন আল্লাহ তাআলার হাজার হাজার কুদরতের কারখানা রহিয়াছে, তেমনি সাতটি আকাশও অসংখ্য কুদরতের কারখানায় ভরপুর। এই বিশাল সৃষ্টির মাঝে আল্লাহর কুদরত দেখিয়া সতর্কতা অবলম্বন করা সকলেরই উচিৎ। (মোজেহুল কোরআন)

وَزَيَّنَّا السَّمَاءَ الدُّنْيَا بِمَصَابِيحَ ۖ وَحِفْظًا ۚ ذَٰلِكَ تَقْدِيرُ

ওয়া যাইয়্যান্নাছ্ ছামা-আদ্দুন্‌ইয়া বিমাছাবীহ ওয়া হিফ্জা ; জা-লিকা তাক্দীরুল্
এবং নিম্নের আকাশকে আমি প্রদীপসমূহ দ্বারা সুসজ্জিত ও সুরক্ষিত করিয়াছি ; ইহা পরাক্রমশালী

الْعَزِيزِ الْعَلِيمِ ۝ ١٢ فَإِنْ أَعْرَضُوا فَقُلْ أَنذَرْتُكُمْ صَاعِقَةً مِّثْلَ

আ'যীযিল্ আ'লীম্ । ১৩। ফাইন্ আ'রাদু ফাকুল্ আন্‌জারতুকুম্ ছা-ই'কাতাম্ মিছ্লা
সর্বজ্ঞাতার নির্দ্ধারণ। (১৩) অনন্তর ইহারা যদি বিমুখ হয় তবে তুমি বল আমিও আদ ও সামুদ সম্প্রদায়ের বজ্রপাতের ন্যায় তোমাদিগকেও

صَاعِقَةِ عَادٍ وَثَمُودَ ۝ ١٣ إِذْ جَاءَتْهُمُ الرُّسُلُ مِن بَيْنِ أَيْدِيهِمْ

ছা-ই'কাতি আ-দিঁউ ওয়া সামুদ । ১৪। ইজ্ জ্বা-আৎহুমুর্ রুছুলু মিম্ বাইনি আইদীহিম্
বজ্রপাতের ভীতি প্রদর্শন করিয়াছি। (১৪) যখন তাহাদের পূর্বাপরে তাহাদের নিকট রাসূলগণ

وَمِنْ خَلْفِهِمْ أَلَّا تَعْبُدُوا إِلَّا اللَّهَ ۖ قَالُوا لَوْ شَاءَ رَبُّنَا

ওয়া মিন্ খাল্‌ফিহিম্ আল্লা তা'বুদূ ইল্লাল্লা-হ্ ; কা-লূ লাউশা-আ রাব্বুনা
আসিলেন যে, তে মরা আল্লাহ ব্যতীত কাহারও উপাসনা করিও না। তাহারা বলিল—যদি আমাদের প্রতিপালক ইচ্ছা করিতেন

(১৪) এই আয়াতে উল্লেখ করা হইয়াছে যে, রাসূলগণ আগে এবং পিছে হইতে আগমন করিয়া উম্মৎদিগকে একমাত্র আল্লাহর এবাদত করিবার জন্য হেদায়েত করিতেছিলেন। এই আয়াতের মুরাদ হইল এই যে, রাসূলগণ সর্বদিক দিয়া তাহাদিগকে সর্বতোভাবে হেদায়েত করিয়াছিলেন। সম্ভবতঃ একই সঙ্গে কয়েকজন রাসূল আগমন করিয়াছিলেন। মশহুর রেওয়ায়েত দ্বারা প্রমাণিত আছে যে, সেই সময় দুইজন রাসূল ছিলেন। তাঁহারা হইলেন হজরত ছালেহ (আঃ) এবং হজরত হুদ (আঃ)। তাঁহারা পরস্পর পরস্পরের দ্বীনি তাবলীগে সহায়তা দান করিয়াছিলেন। সুতরাং ইহাতে স্পষ্টই প্রতীয়মান হয় যে, আল্লাহ তাআলা স্বীয় বান্দাদিগকে হেদায়েতের সম্পূর্ণ ব্যবস্থাই করিয়া দিয়াছেন। এই সুষ্ঠু ব্যবস্থার পরে এই ধারণা করা বা বিশ্বাস করা যে, হেদায়েতের অভাবে মানুষ সত্য দ্বীন ইসলাম গ্রহণ করিতে পারে নাই, তাহা সর্বৈব মিথ্যা প্রমাণিত হইয়া গেল। এই জন্য প্রকৃত হেদায়েতকে গ্রহণ করা সকলেরই কর্তব্য।

(মোজেহুল কোরআন; মানাফিউল কোরআন)

لَاَنْزَلَ مَلٰٓئِكَةً فَاِنَّا بِمَآ اُرْسِلْتُمْ بِهٖ كٰفِرُوْنَ ○

লা আন্যালা মালা-ইকাতান্ ফাইন্না বিমা উর্ছিল্তুম্ বিহী কা-ফিরূন।

তবে নিশ্চয় তিনি ফেরেশ্তাগণকে প্রেরণ করিতেন, সুতরাং তোমরা যাহা আনয়ন করিয়াছ আমরা উহা অমান্য করি।

১৫ - فَاَمَّا عَادٌ فَاسْتَكْبَرُوْا فِى الْاَرْضِ بِغَيْرِ الْحَقِّ وَقَالُوْا مَنْ

১৫। ফাআম্মা আ'-দুন্ ফাছ্তাক্বারূ ফিল্ আর্দ্বি বিগাইরিল্ হাক্ক্বি ওয়া ক্বা লূ মান্

(১৫ অতপর আদ সম্প্রদায় তাহারা দেশে অন্যায়ভাবে গর্বাহঙ্কার করিল এবং বলিল কে

اَشَدُّ مِنَّا قُوَّةً ط اَوَلَمْ يَرَوْا اَنَّ اللّٰهَ الَّذِىْ خَلَقَهُمْ هُوَ

আশাদ্দু মিন্না ক্বূউওয়াতা ; আওয়া লাম্ ইয়ারাউ আন্নাল্লা-হাল্লাজী খালাকাহুম্ হুওয়া

আমাদের অপেক্ষা শক্তিশালী ? তাহারা কি লক্ষ্য করে নাই যে আল্লাহ তাহাদিগকে সৃজন করিয়াছেন, তিনি

اَشَدُّ مِنْهُمْ قُوَّةً ط وَكَانُوْا بِاٰيٰتِنَا يَجْحَدُوْنَ ○ ١٦ - فَاَرْسَلْنَا

আশাদ্দু মিন্হুম্ ক্বূউওয়াহ্ ; ওয়া কা-নূ বিআ-ইয়া-তিনা ইয়াজ্হাদুন । ১৬। ফাআর্ছালনা

তাহাদের অপেক্ষা শ্রেষ্ঠতম শক্তিশালী ? এবং তাহারা আমার নিদর্শনসমূহ অমান্য করিতে লাগিল।
(১৬) অতঃপর আমি তাহাদের উপর

عَلَيْهِمْ رِيْحًا صَرْصَرًا فِىْٓ اَيَّامٍ نَّحِسَاتٍ لِّنُذِيْقَهُمْ

আ'লাইহিম্ রীহান্ ছার্ছারান্ ফী আইয়্যামিন্ নাহিছা-তিল্ লিনুজীকাহুম্

অশুভ দিনসমূহের ঝড়-ঝঞ্ঝা প্রেরণ করিলাম, পার্থিব জীবনে তাহাদিগকে

عَذَابَ الْخِزْىِ فِى الْحَيٰوةِ الدُّنْيَا ط وَلَعَذَابُ الْاٰخِرَةِ اَخْزٰى

আ'জা-বাল্ খিয্ই ফিল্ হাইয়া-তিদ্দুন্ইয়া ; ওয়ালা আ'জা-বুল্ আ-খিরাতি আখ্যা

লাঞ্ছনা জনক শাস্তির স্বাদ গ্রহণ করাইবার জন্য ; এবং নিশ্চয় পরকালের শাস্তি অতিশয় লাঞ্ছনাজনক,

وَهُمْ لَا يُنْصَرُوْنَ ○ ١٧ - وَاَمَّا ثَمُوْدُ فَهَدَيْنٰهُمْ فَاسْتَحَبُّوا الْعَمٰى

ওয়াহুম্ লা ইউন্ছারূন্ । ১৭ । ওয়া আম্মা ছামূদু ফাহাদাইনা-হুম্ ফাছ্তাহাব্বুল আ'মা

এবং তাহারা সাহায্যপ্রাপ্ত হইবে না। (১৭) এবং সামুদ সম্প্রদায়, অতঃপর আমি তাহাদিগকে সৎপথ প্রদর্শন করিলাম, কিন্তু তাহারা সৎপথের পরিবর্তে সাদরে

عَلَى الْهُدٰى فَاَخَذَتْهُمْ صٰعِقَةُ الْعَذَابِ الْهُوْنِ بِمَا كَانُوْا

আ'লাল্ হুদা ফাআখাজাৎহুম্ ছা-ই'ক্বাতুল্ আ'জা-বিল্ হূনি বিমা কা-নূ

ভ্রান্তি-পথ অবলম্বন করিল, অনন্তর তাহাদের উপর লাঞ্ছনার শাস্তিমূলক বজ্রপাত আপতিত হইল তাহাদের অসৎ

يَكْسِبُونَ ﴿١٨﴾ وَنَجَّيْنَا الَّذِينَ آمَنُوا وَكَانُوا يَتَّقُونَ ع

ইয়াক্‌ছিবুন। ১৮। ওয়ানাজ্জাইনাল্লাজীনা আ-মানূ ওয়া কা-নূ ইয়াত্তাকূন।

কৃতকার্যের কারণে। (১৮) এবং যাহারা ধর্মবিশ্বাস করিয়াছিল এবং যাহারা ভয় করিত আমি তাহাদিগকে উদ্ধার করিলাম।

ع ২/২ রুকু

١٩ - وَيَوْمَ يُحْشَرُ أَعْدَاءُ اللَّهِ إِلَى النَّارِ فَهُمْ يُوزَعُونَ ○

১৯। ওয়া ইয়াওমা ইউহ্‌শারু আ'দা-উল্লা-হি ইলান্না-রি ফাহুম্ ইউযাউ'ন।

(১৯) এবং যেদিন আল্লাহর শত্রুগণকে দোজখের দিকে সমবেত করা হইবে এবং তাহাদিগকে সারিবদ্ধভাবে দাঁড় করান হইবে।

٢٠ - حَتَّى إِذَا مَا جَاءُوهَا شَهِدَ عَلَيْهِمْ سَمْعُهُمْ وَأَبْصَارُهُمْ

২০। হাত্তা ইজা মা জ্বা-উহা শাহিদা আ'লাইহিম্ ছাম্‌উ'হুম্ ওয়া আব্‌ছা-রুহুম্

(২০) যখন তাহারা তথায় আসিবে তখন তাহাদের কর্ণ চক্ষুসমূহ ও চর্মগুলি তাহাদের বিপক্ষে

وَجُلُودُهُمْ بِمَا كَانُوا يَعْمَلُونَ ○ ٢١ - وَقَالُوا لِجُلُودِهِمْ لِمَ شَهِدْتُمْ

ওয়া জ্বুলূদুহুম্ বিমা কা-নূ ইয়া'মালূন। ২১। ওয়া ক্বা-লু লিজুলূদিহিম্ লিমা শাহিদতুম্

তাহাদের কৃতকর্মের সাক্ষ্য প্রদান করিবে। (২১) এবং তাহাদের চর্মগুলিকে বলিবে—তোমরা কেন আমাদের বিপক্ষে

عَلَيْنَا ط قَالُوا أَنْطَقَنَا اللَّهُ الَّذِي أَنْطَقَ كُلَّ شَيْءٍ وَهُوَ

আ'লাইনা ? ক্বা-লূ আন্‌ত্বাকানাল্লাহু ল্লাজী আন্‌ত্বাকা কুল্লা শাইইউ ওয়া হুওয়া

সাক্ষ্য দিলে ? উহারা বলিবে—আল্লাহ—যিনি প্রত্যেক বস্তুকে বাক্‌শক্তিসম্পন্ন করিয়াছেন, তিনিই আমাদিগকে বাক্‌শক্তিসম্পন্ন করিয়াছেন, এবং তিনি

(২১) হজরত ইব্‌ন মাসউদ (রাঃ) হইতে বর্ণিত আছে যে, এই আয়াতের শানে নুজুল হইল এই যে, কোরায়েশ এবং বনি ছাকিফ গোত্রের কিছু লোক হেরেম শরীফে জমায়েত ছিল এবং আপোষে এই কথোপকথন করিতেছিল যে, "আল্লাহ কি আমাদের কথোপকথন শুনিতে পান? একজন বলিল, আমরা যদি আস্তে বলি, তাহা হইলে শুনিতে পান না। অপর জন বলিল, "আল্লাহ তাআলা জোরে এবং আস্তে সব ধরনের কথাই শুনিতে পান।" অতঃপর আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিলেন। তাহাদের ইদৃশ আলাপ শ্রবণ করিয়া মহানবী (সঃ) মুচকি হাসিলেন এবং বলিলেন, "আল্লাহ তাআলার নিকট কোন কিছুই গোপন নাই, এবং থাকিতেও পারে না।

(ইবনে কাছির, খাজেন, মানাফিউল কোরআন)

خَلَقَكُمْ اَوَّلَ مَرَّةٍ وَّاِلَيْهِ تُرْجَعُوْنَ ٢٢ ○ وَمَا كُنْتُمْ

খালাক্বাকুম্ আউওয়ালা মার্‌রাতিঁউ ওয়া ইলাইহি তুর্‌জাউ'ন । ২২ । ওয়ামা কুন্তুম্

তোমাদিগকে প্রথমবার সৃজন করিয়াছেন ও তোমরা তাঁহার দিকে প্রত্যাবর্তিত হইবে। (২২) এবং তোমরা

تَسْتَتِرُوْنَ اَنْ يَّشْهَدَ عَلَيْكُمْ سَمْعُكُمْ وَلَآ اَبْصَارُكُمْ وَلَا

তাছ্‌তাতিরূনা আ'ই ইয়াশ্‌হাদা আ'লাইকুম্ ছামউ'কুম ওয়ালা আব্‌ছা-রুকুম্ ওয়ালা

গোপন করিতে পরিবে না যে, তোমাদের বিপক্ষে তোমাদের কর্ণ, তোমাদের চক্ষু ও

جُلُوْدُكُمْ وَلٰكِنْ ظَنَنْتُمْ اَنَّ اللّٰهَ لَا يَعْلَمُ كَثِيْرًا مِّمَّا

জুলূদুকুম্ ওয়ালা-কিন্ জানান্‌তুম্ আন্নাল্লা-হা লা ইয়া'লামু কাছীরাম্ মিম্মা

তোমাদের চর্ম সাক্ষ্য প্রদান করিবে ; কিন্তু তোমরা মনে করিয়াছিলে যে, তোমরা যাহা করিতেছ তাহার অধিকাংশ আল্লাহ্

تَعْمَلُوْنَ ٢٣ ○ وَذٰلِكُمْ ظَنُّكُمُ الَّذِيْ ظَنَنْتُمْ بِرَبِّكُمْ اَرْدٰىكُمْ

তা'মালূন্ । ২৩ । ওয়াজা-লিকুম্ জান্নুকুমুল্লাজী জানান্‌তুম্ বিরাব্বিকুম্ আর্‌দা-কুম্

অবগত নহেন। (২৩) এবং তোমাদের এই ধারণা, যাহা তোমরা তোমাদের প্রতিপালকের সম্বন্ধে পোষণ করিয়াছ উহা তোমাদিগকে সর্বস্বান্ত করিয়াছে,

فَاَصْبَحْتُمْ مِّنَ الْخٰسِرِيْنَ ٢٤ ○ فَاِنْ يَّصْبِرُوْا فَالنَّارُ مَثْوًى لَّهُمْ ط

ফাআছ্‌বাহ্‌তুম্ মিনাল্ খা-ছিরীন । ২৪ । ফাই' ইয়াছ্‌বিরূ ফান্না-রু মাছ্‌ওয়াল্লাহুম্ ;

অতঃপর তোমরা ক্ষতিগ্রস্ত হইয়াছ। (২৪) অনন্তর তাহারা যদি ধৈর্যাবলম্বনও করে তথাপি দোজখ তাহাদের বাসস্থান।

وَاِنْ يَّسْتَعْتِبُوْا فَمَا هُمْ مِّنَ الْمُعْتَبِيْنَ ٢٥ ○ وَقَيَّضْنَا لَهُمْ

ওয়া ইঁইয়াছ্‌তা'তিবূ ফামা-হুম্ মিনাল্ মু'তাবীন্ । ২৫ । ওয়া ক্বাইয়্যাদ্বনা লাহুম্

এবং যদি তাহারা ওজর-প্রার্থনা করে তাহাদের ওজর গৃহীত হইবে না। (২৫) এবং আমি ইহাদের সহচর নিয়োজিত

قُرَنَآءَ فَزَيَّنُوْا لَهُمْ مَّا بَيْنَ اَيْدِيْهِمْ وَمَا خَلْفَهُمْ وَحَقَّ

ক্বুরানা-আ ফাজাইয়্যানূ লাহুম্ মা বাইনা আইদীহিম্ ওয়ামা খালফাহুম ওয়া হাক্‌কা

করিলাম, অতঃপর তাহারা ইহাদের পূর্ববর্তী ও পরবর্তী ব্যাপারগুলি মনোরম করিয়া দেখাইল এবং ইহাদের প্রতি

عَلَيْهِمُ الْقَوْلُ فِيْ أُمَمٍ قَدْ خَلَتْ مِنْ قَبْلِهِمْ مِّنَ الْجِنِّ

আ'লাইহিমুল্ ক্বাওলু ফী উমামিন্ ক্বাদ্ খালাত্ মিন্ ক্বাব্লিহিম্ মিনাল্ জ্বিন্নি
আল্লাহর বাণী সত্য হইল যেমন ইহাদের পূর্বে জিন ও মানব সম্প্রদায়ের মধ্যে

وَالْإِنْسِ ج إِنَّهُمْ كَانُوْا خٰسِرِيْنَ ع ٢٦ - وَقَالَ الَّذِيْنَ كَفَرُوْا لَا تَسْمَعُوْا

ওয়াল্ইন্ছ, ইন্নাহুম্ কা-নু খা-ছিরীন। ع ২৬। ওয়া ক্বা-লাল্লাজীনা কাফারূ লা তাছ্মাউ'
হইয়াছিল, নিশ্চয় তাহারা ক্ষতিগ্রস্ত হইয়াছিল। (২৬) এবং ধর্মদ্রোহীগণ বলিল—তোমরা আদৌ

لِهٰذَا الْقُرْاٰنِ وَالْغَوْا فِيْهِ لَعَلَّكُمْ تَغْلِبُوْنَ ٢٧ ه - فَلَنُذِيْقَنَّ

লিহা-জাল্ ক্বুরআ-নি ওয়াল্গাউ ফীহি লাআ'ল্লাকুম্ তাগ্লিবূন্। ২৭। ফালানুজ্বীকান্নাল্
এই কোর্আন পাঠ শ্রবণ করিও না এবং উহাতে গণ্ডগোল করিতে থাক, বস্তুতঃ তোমরা প্রবল হইবে।
(২৭) সুতরাং নিশ্চয় আমি

الَّذِيْنَ كَفَرُوْا عَذَابًا شَدِيْدًا لا وَّلَنَجْزِيَنَّهُمْ أَسْوَأَ الَّذِيْ

লাজীনা কা'ফারূ আ'জা-বান্ শাদী-দাঁউ ওয়া নাজ্যিইয়ান্নাহুম্ আছ্ওয়া আল্লাজী
ধর্মদ্রোহীগণকে ভীষণ শাস্তির স্বাদ গ্রহণ করাইব এবং আমি তাহাদিগকে অসৎকার্যসমূহের
প্রতিফল দিব, যেমন

كَانُوْا يَعْمَلُوْنَ ٢٨ ه - ذٰلِكَ جَزَاءُ أَعْدَاءِ اللّٰهِ النَّارُ ج لَهُمْ

কা-নূ ইয়া'মালূন। ২৮। জ্বা-লিকা জ্বাযা-উ আ'দা-য়িল্লা-হিন্না-র, লাহুম্
তাহারা করিত। (২৮) এই দোজখই আল্লাহর শত্রুগণের শাস্তি, উহাতে তাহাদের

৪
৩ | ৩
রুকু

(২৬) এই আয়াতের শানে নুজুল হইল এই যে, নজর বিন্ হারেছ বড় শক্ত কাফের ছিল। সে মহানবী (সঃ)-এর কোরআন তেলাওয়াতের সময় এবং নামাজ পড়িবার সময় রুস্তম এবং ইছফান্দিয়ার কাহিনীগুলি জোরে জোরে পাঠ করিয়া মানুষকে পবিত্র কোরআনের তেলাওয়াত শ্রবণ হইতে বিরত রাখিবার চেষ্টা করিত এবং একবার মহানবী (সঃ)-এর নামাজের সময় তাঁহার পাকবদনের উপর উটের নাড়ি-ভুড়ি ফেলিয়া দিয়াছিল। তাহার ইদৃশকার্যকলাপের প্রতিবাদে আল্লাহ এই আয়াত নাজিল করিলেন এবং সঙ্গে সঙ্গে ঘোষণা করিয়া দিলেন যে, যাহারা এই ধরনের কুফুরীর কার্য করিবে, তাহাদিগকে কঠিন আজাব ভোগ করিতে হইবে। (ইব্নে কাছির, ফতহুল বয়ান ও মানাফেউল কোরআন)

فِيهَا دَارُ الْخُلْدِ ط جَزَاءً بِمَا كَانُوا بِاٰيٰتِنَا يَجْحَدُونَ ٥

ফীহা দা-রুল্ খুলদ্ । জাযা-আম্ বিমা কা-নূ বিআ-ইয়া-তিনা ইয়াজ্‌হাদুন।

চিরস্থায়ী বাসস্থান। যেমন তাহারা আমার নিদর্শনসমূহ অমান্য করিত তেমন সমুচিত শাস্তি।

٢٩ - وَقَالَ الَّذِينَ كَفَرُوا رَبَّنَا اَرِنَا الَّذَيْنِ اَضَلَّانَا مِنَ الْجِنِّ وَالْاِنْسِ

২৯। ওয়াক্বা-লাল্লাজীনা কাফারূ রাব্বানা আরিনাল্লাজাইনি আদ্বাল্লা-না মিনাল্ জ্বিন্নি ওয়াল্ ইন্‌ছি

(২৯) এবং ধর্মদ্রোহীগণ বলিবে—হে আমাদের প্রতিপালক! জ্বিন্ ও মানবের মধ্য যাহারা আমাদিগকে বিপথগামী করিয়াছে, তাহাদিগকে আমাদের দেখান—

نَجْعَلْهُمَا تَحْتَ اَقْدَامِنَا لِيَكُونَا مِنَ الْاَسْفَلِينَ ٥ ٣٠ اِنَّ الَّذِينَ

নাজ্‌আ'ল্‌হুমা তাহ্‌তা আক্‌দা-মিনা লিইয়াকূনা মিনাল্ আছ্‌ফালীন। ৩০। ইন্নাল্লাজীনা

তাহাদের উভয়কে আমরা পদতলে পিষ্ট করিব, যাহাতে তাহারা লাঞ্ছিতদের অন্তর্ভুক্ত হয়। (৩০) নিশ্চয় যাহারা

قَالُوا رَبُّنَا اللّٰهُ ثُمَّ اسْتَقَامُوا تَتَنَزَّلُ عَلَيْهِمُ الْمَلٰئِكَةُ

ক্বা-লু রাব্বুনাল্লা-হু ছুম্মাছ্‌তাক্বা-মূ তাতানায্‌যালু আ'লাইহিমুল্ মালা-ইকাতু

বলে—আল্লাহ আমাদের প্রতিপালক, পুনরায় তাহারা সত্যপথে অটল থাকে তাহাদের প্রতি ফেরেশ্‌তামণ্ডলী অবতীর্ণ হয়

اَلَّا تَخَافُوا وَلَا تَحْزَنُوا وَاَبْشِرُوا بِالْجَنَّةِ الَّتِي كُنْتُمْ تُوعَدُونَ ٥

আল্লা তাখা-ফূ ওয়ালা তাহ্‌যানূ ওয়া আব্‌শিরূ বিল্ জ্বান্নাতিল্লাতী কুন্তুম্ তূআ'দুন।

যে, তোমরা ভীত হইও না, বিষণ্ণ হইও না, এবং বেহেশ্‌তের সুসংবাদ শ্রবণ কর তোমাদের সহিত যাহার অঙ্গীকার করা হইত।

٣١ - نَحْنُ اَوْلِيٰؤُكُمْ فِي الْحَيٰوةِ الدُّنْيَا وَفِي الْاٰخِرَةِ ج وَلَكُمْ

৩১। নাহ্‌নু আউলিয়া-উকুম্ ফিল্‌হায়া-তিদ্দুন্‌ইয়া ওয়া ফিল্ আ-খিরাহ, ওয়ালাকুম্

(৩১) আমরা পার্থিব জীবনেও তোমাদের মিত্র ছিলাম এবং পরকালেও, তথায়

فِيهَا مَا تَشْتَهِي اَنْفُسُكُمْ وَلَكُمْ فِيهَا مَا تَدَّعُونَ ط ٣٢ - نُزُلًا

ফীহা মা তাশ্‌তাহী আন্‌ফুছুকুম্ ওয়ালাকুম ফীহা মা তাদ্দাউ'ন্। ৩২। নুযুলাম্

তোমাদের আত্মাসমূহ যাহা কামনা করিবে, তাহা পাইবে এবং তোমরা যাহা চাহিবে, তাহা পাইবে। (৩২) অতিশয়

مِّنْ غَفُوْرٍ رَّحِيْمٍ ع ٣٣ - وَمَنْ اَحْسَنُ قَوْلًا مِّمَّنْ دَعَا اِلَى اللّٰهِ

ع ৪ — ৪ রুকু

মিন্ গ্বাফুরির্‌রাহীম্ । ع ৩৩ । ওয়া মান্ আহ্‌ছানু ক্বাউলাম্ মিম্মান্ দায়া' ইলাল্লা-হি

ক্ষমাকারী করুণাময়ের পক্ষ হইতে আতিথেয়তা। (৩৩) কাহার কথা তাহার অপেক্ষা উৎকৃষ্ট যে, আল্লাহর পথে আহ্বান করিল

وَعَمِلَ صَالِحًا وَّقَالَ اِنَّنِىْ مِنَ الْمُسْلِمِيْنَ ٣٤ ○ - وَلَا تَسْتَوِى

ওয়া আ'মিলা ছা-লিহাঁউ ওয়া ক্বা-লা ইন্নানী মিনাল্ মুছ্‌লিমীন । ৩৪ । ওয়ালা তাছ্‌তাবিল্

ও সৎকার্য করিল এবং বলিল—আমি অনুগত বান্দাদের অন্তর্ভুক্ত ? (৩৪) সৎ ও অসৎ

الْحَسَنَةُ وَلَا السَّيِّئَةُ ط اِدْفَعْ بِالَّتِىْ هِىَ اَحْسَنُ فَاِذَا الَّذِى

হাছানাতু ওয়ালাছ্‌ছাইয়্যিয়াহ্ ; ইদফা' বিল্লাতী হিয়া আহ্‌ছানু ফাইজাল্লাজী

সমকথা হইতে পারে না, এমন কার্য দ্বারা অসৎকে বিদুরিত কর যাহা উৎকৃষ্ট, যাহার সহিত

بَيْنَكَ وَبَيْنَهٗ عَدَاوَةٌ كَاَنَّهٗ وَلِىٌّ حَمِيْمٌ ٣٥ ○ - وَمَا

বাইনাকা ওয়া বাইনাহূ আ'দা-ওয়াতুন্ কাআন্নাহূ ওয়ালিয়্যান্ হামীম্ । ৩৫ । ওয়ামা

তোমার শত্রুতা ছিল সে যেন হঠাৎ তোমার অন্তরঙ্গ বন্ধু হইল। (৩৫) এবং

يُلَقّٰهَا اِلَّا الَّذِيْنَ صَبَرُوْا ج وَمَا يُلَقّٰهَآ اِلَّا ذُوْ حَظٍّ

ইউলাক্ক্বা-হা ইল্লাল্লাজীনা ছাবারূ, ওয়ামা ইউলাক্‌কা-হা ইল্লা জূহাজ্‌জিন্

ইহা ধৈর্যশীল ব্যতীত ও পরম সৌভাগ্যশীল ব্যতীত অপরের ভাগ্যে

عَظِيْمٍ ٣٦ ○ - وَاِمَّا يَنْزَغَنَّكَ مِنَ الشَّيْطٰنِ نَزْغٌ فَاسْتَعِذْ بِاللّٰهِ ط

আজীম্ । ৩৬ । ওয়া ইম্মা ইয়ান্‌যাগ্বান্নাকা মিনাশ্ শাইত্বা-নি নায্‌গুন্ ফাছ্‌তাই'জ বিল্লা-হ্ ;

ঘটে না (৩৬) এবং তুমি যদি শয়তানের প্ররোচনায় প্ররোচিত হও তবে আল্লাহর নিকট আশ্রয় প্রার্থনা কর,

(৩৬) বোখারী শরীফ ও মুসলেম শরীফে বর্ণিত আছে যে, একদা দুই ব্যক্তি মহানবী (স:)-এর সামনে গালি-গালাজ ও ঝগড়া-ফাসাদ শুরু করিয়া দিলে তিনি তাহাদের বিবাদ মিমাংসার জন্য বলিলেন যে, "তোমরা আউজুবিল্লাহ পাঠ কর।" উহাতে তাহারা উত্তর করিল যে, 'আপনি কি আমাদিগকে পাগল ভাবিয়াছেন?" অতঃপর মহানবী (স:) এই আয়াত পাঠ করিলেন।

( ফতহুল বারী )

إِنَّهُ هُوَ السَّمِيعُ الْعَلِيمُ ٣٧ - وَمِنْ آيَاتِهِ اللَّيْلُ وَالنَّهَارُ

ইন্নাহু হুওয়াছ্ছামীউ'ল্ আ'লীম্ । ৩৭ । ওয়া মিন্ আ-ইয়া-তিহিল্ লাইলু ওয়ান্নাহা-রু

নিশ্চয় তিনি সর্বজ্ঞাতা সর্বশ্রোতা। (৩৭) এবং দিবারাত্রি ও চন্দ্র-স্থূর্য তাঁহার

وَالشَّمْسُ وَالْقَمَرُ ط لَا تَسْجُدُوا لِلشَّمْسِ وَلَا لِلْقَمَرِ وَاسْجُدُوا

ওয়াশ্শাম্ছু ওয়াল্কামার ; লা তাছ্জুদূ লিশ্শাম্ছি ওয়ালা লিল্কামারি ওয়াছ্জুদু

অন্যতম নিদর্শন ; তোমরা স্থূর্য অথবা চন্দ্রকে সেজদা করিও না, বরং তোমরা আল্লাহকে

لِلّٰهِ الَّذِي خَلَقَهُنَّ إِنْ كُنْتُمْ إِيَّاهُ تَعْبُدُونَ ٣٨ - فَإِنِ اسْتَكْبَرُوا

লিল্লা-হিল্লাজী খালাকাহুন্না ইন্ কুন্তুম্ ইয়্যা-হু তা'বুদুন্ । ৩৮। ফাইনিছ্ তাক্বারূ

সেজ্দা কর, যিনি উহাদের সকলকে সৃজন করিয়াছেন ; যদি তোমরা তাঁহারই উপাসনা করিতে থাক।

(৩৮) অতঃপর যদি তাহারা অহঙ্কার করে,

فَالَّذِينَ عِنْدَ رَبِّكَ يُسَبِّحُونَ لَهُ بِاللَّيْلِ وَالنَّهَارِ وَهُمْ لَا

ফাল্লাজীনা ই'ন্দা রাব্বিকা ইউছাব্বিহূনা লাহূ বিল্লাইলি ওয়ান্নাহা-রি ওয়াহুম্ লা

অনন্তর যাহারা তোমার প্রতিপালক সমীপে রহিয়াছে তাহারা দিবারাত্র গুণকীর্তন করিতেছে এবং তাহারা

يَسْئَمُونَ ٣٩ - وَمِنْ آيَاتِهِ أَنَّكَ تَرَى الْأَرْضَ خَاشِعَةً

সেজদাহ

ইয়াছ্আমূন্ । ৩৯ । ওয়া মিন্ আ-ইয়া-তিহী আন্নাকা তারাল আর্দ্বা খ·শিআ'তান্

ক্লান্তিবোধ করে না। (৩৯) এবং তাঁহার অন্যতম নিদর্শন তুমি পৃথিবীকে শুষ্ক দেখিতে পাও,

فَإِذَا أَنْزَلْنَا عَلَيْهَا الْمَاءَ اهْتَزَّتْ وَرَبَتْ ط إِنَّ الَّذِي

ফাইজা আন্যাল্না আ'লাইহাল্ মা আহ্তায্যাৎ ওয়া রাবাৎ ; ইন্নাল্লাজী

অতঃপর যখন আমি উহার উপর বারি বর্ষণ করি, তখন উহা সক্রিয় ও স্ফীত হইয়া উঠে ; নিশ্চয় যিনি

(৩৭) এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, চন্দ্র, সূর্য ও অন্যান্য গাছ পালা, তরুলতাকে সেজদা করা হারাম। একমাত্র আল্লাহ ছাড়া আর কাহাকেও সেজদা করা যাইবে না। যাহারা গায়রুল্লাহকে সেজদা করিবে, তাহারা অবশ্যই কাফের হইয়া যাইবে এবং তাহার ঠিকানা হইবে জাহান্নাম। এই জাহান্নামের আজাব হইতে তাহারা কখনও নাজাত পাইবে না। ( মানাফিউল কোরআন )

أَحْيَاهَا لَمُحْيِ الْمَوْتَىٰ ط إِنَّهُ عَلَىٰ كُلِّ شَيْءٍ قَدِيرٌ ٥

আহ্ইয়া-হা লামুহ্য়ীল মাউতা ; ইন্নাহূ আ'লা কুল্লি শাইয়িন্ ক্বাদীর।
উহাকে জীবিত করিয়াছেন তিনি-ই মৃতকে জীবিতকারী ; নিশ্চয় তিনি প্রত্যেক বস্তুর উপর শক্তিশালী।

٤٠- إِنَّ الَّذِينَ يُلْحِدُونَ فِي آيَاتِنَا لَا يَخْفَوْنَ عَلَيْنَا ط

৪০। ইন্নাল্লাজীনা ইউল্হিদূনা ফী আ-ইয়া-তিনা লা ইয়াখ্ফাউনা আ'লাইনা ;
(৪০) নিশ্চয় যাহারা আমার নিদর্শনসমূহে বিদ্রূপ সহকারে বিমুখ হইল, তাহারা আমার নিকট গোপন করিতে পারে না

أَفَمَنْ يُلْقَىٰ فِي النَّارِ خَيْرٌ أَمْ مَنْ يَأْتِي آمِنًا يَوْمَ

আফাম্ম্াই ইউল্ক্বা ফিন্না-রি খাইরুন্ আম্ ম্াই ইয়াতী আ-মিনাই ইয়াউমাল্
অতঃপর যে লোককে দোজখে নিক্ষেপ করা হইবে সে উত্তম অথবা কিয়ামত দিবসে যে নিরাপদে

الْقِيَامَةِ ط اعْمَلُوا مَا شِئْتُمْ لا إِنَّهُ بِمَا تَعْمَلُونَ بَصِيرٌ ٥ ٤١- إِنَّ الَّذِينَ

ক্বিয়া-মাহ্ ; ই'মালু মা শি'তুম্ ইন্নাহূ বিমা তা'মালূনা বাছীর । ৪১। ইন্নাল্লাজীনা
আসিবে ? তোমাদের যাহা ইচ্ছা কর, নিশ্চয় তোমরা যাহা কর তিনি তাহা দেখেন। (৪১) নিশ্চয় তাহারা

كَفَرُوا بِالذِّكْرِ لَمَّا جَاءَهُمْ ج وَإِنَّهُ لَكِتَابٌ عَزِيزٌ لا ٤٢- لَا

কাফারূ বিজ্জিক্রি লাম্মা জ্বা-আ'হুম্ ওয়া ইন্নাহূ লাকিতা-বূন্ আ'যীয । ৪২। লা
তাহাদের নিকট আসিবার পর উপদেশকে অমান্য করিল, নিশ্চয় উহা সম্মানিত কিতাব। (৪২) যে

يَأْتِيهِ الْبَاطِلُ مِنْ بَيْنِ يَدَيْهِ وَلَا مِنْ خَلْفِهِ ط تَنْزِيلٌ

ইয়া'তীহিল্ বা-ত্বিলু মিম্ বাইনি ইয়াদাইহি ওয়ালা মিন্ খাল্ফিহ্ ; তান্যীলুম্
কোন ভ্রান্ত বিষয় উহার সম্মুখ বা পশ্চাত দিয়া আসিতে পারে না ; কিন্তু ইহা

(৪১) পবিত্র কোরআন নাজিল হইবার পর, যাহারা উহাকে অস্বীকার করিবে কিংবা উহার সহিত উপহাস করিবে অথবা উহার দোষ তালাশ করিবে তাহারা ধর্ম হইতে বিচ্যুত হইয়া যাইবে। তাহারা কাফেরের সঙ্গে দোজখে পতিত হইবে। (তাফহীম)

مِّنْ حَكِيمٍ حَمِيدٍ ○ ৪৩ - مَا يُقَالُ لَكَ إِلَّا مَا قَدْ قِيلَ لِلرُّسُلِ

মিন্ হাকী মিন্ হামীদ। ৪৩। মা ইউকা-লু লাকা ইল্লা মা কাদ্ কীলা লির্‌রুছুলি

প্রশংসাভাজনের নিকট হইতে হইয়াছে (৪৩) তোমাকে উহাই বলিয়াছে, যাহা তোমার পূর্ববর্তী রাসূলগণকে

مِن قَبْلِكَ ط إِنَّ رَبَّكَ لَذُو مَغْفِرَةٍ وَذُو عِقَابٍ أَلِيمٍ ○

মিন্ ক্বাব্‌লিক্; ইন্না রাব্বাকা লাজ্ মাগ্‌ফিরাতিঁউ ওয়াজ্ ই'কা-বিন্ আলীম্।

বলা হইয়াছিল, নিশ্চয় তোমার প্রতিপালক ক্ষমাকারী ও যন্ত্রণাদায়ক শাস্তিও প্রদানকারী।

৪৪ - وَلَوْ جَعَلْنَاهُ قُرْآنًا أَعْجَمِيًّا لَّقَالُوا لَوْلَا فُصِّلَتْ

৪৪। ওয়া লাউ জ্বাআ'ল্‌না-হু ক্বুর্‌আনান্ আ'জামীইয়্যাল লাকা-লু লাউ লা ফুছ্‌ছিলাৎ

(৪৪) এবং যদি আমি কোরআনকে আরবী ছাড়া অন্য ভাষায় নাজিল করিতাম, তবে নিশ্চয় ইহারা বলিত—কেন উহার আয়াতসমূহের

آيَاتُهُ ط ءَأَعْجَمِيٌّ وَعَرَبِيٌّ ط قُلْ هُوَ لِلَّذِينَ

আ-ইয়া-তুহ্; আআ'জ্বামীউঁউ ওয়া আ'রাবিইয়্যু; কুল্ হুওয়া লিল্লাজীনা

বিস্তারিত ব্যাখ্যা করা হয় নাই? আজমী কিতাব কি আরববাসীর জন্য? তুমি বল—যাহারা

آمَنُوا هُدًى وَشِفَاءٌ ط وَالَّذِينَ لَا يُؤْمِنُونَ فِي آذَانِهِمْ

আ-মানূ হুদাউ ওয়া শিফা-উ; ওয়াল্লাজীনা লা ইউ'মিনূনা ফী আ-জা-নিহিম্

ধর্মে বিশ্বাস স্থাপন করিয়াছে, তাহাদের জন্য ইহা পথ-প্রদর্শক ও মহৌষধ; এবং যাহারা ধর্মবিশ্বাসী নহে, তাহাদের কর্ণসমূহে

وَقْرٌ وَهُوَ عَلَيْهِمْ عَمًى ط أُولَٰئِكَ يُنَادَوْنَ مِن

ওয়াক্‌রুঁউ ওয়া হুওয়া আ'লাইহিম্ আ'মা; উলা-ইকা ইউনা-দাউনা মিম্

বধিরতা বিদ্যমান এবং ইহা তাহাদের পক্ষে অন্ধবৎ অবোধগম্য; তাহাদিগকে সুদূরস্থিত স্থান হইতে

ع ৫ — ৫ রুকু

مَّكَانٍ بَعِيدٍ ع ৪৫ - وَلَقَدْ آتَيْنَا مُوسَى الْكِتَابَ فَاخْتُلِفَ فِيهِ ط

মাকা-নিম্ বাঈ'দ্। ع ৪৫। ওয়া লাক্বাদ্ আ-তাইনা মূছাল্ কিতা-বা ফাখ্‌তুলিফা ফীহ্;

আহ্বান করা হইয়া থাকে। (৪৫) এবং নিশ্চয় আমি মূসাকে ধর্মগ্রন্থ প্রদান করিয়াছিলাম, অতঃপর উহাতে মতভেদ করা হইল;

وَلَوْلَا كَلِمَةٌ سَبَقَتْ مِن رَّبِّكَ لَقُضِيَ بَيْنَهُمْ ط وَإِنَّهُمْ

ওয়া লাউ লা কালিমাতুন্ ছাবাক্বাৎ মিররাব্বিকা লাকুদ্বিয়া বাইনাহুম্ ; ওয়া ইন্নাহুম্

এবং যদি তোমার প্রতিপালকের পক্ষ হইতে কোন বাণী পূর্বে বিঘোষিত না হইত, তবে নিশ্চয়ই তাহাদের মধ্যে মীমাংসা হইয়া যাইত এবং তাহারা

لَفِي شَكٍّ مِّنْهُ مُرِيبٍ ০ ৪৬ - مَنْ عَمِلَ صَالِحًا فَلِنَفْسِهٖ ج

লাফী শাক্কিম্ মিন্হু মুরীব্ । ৪৬ । মান্ আ'মিলা ছা-লিহান ফালিনাফ্ছিহ্,

নিশ্চয় উহাতে সন্দেহ পোষণ করে। (৪৬) এবং যে ব্যক্তি সৎ কার্য করে, সে স্বীয় আত্মার কল্যাণের জন্য করে,

وَمَنْ أَسَاءَ فَعَلَيْهَا ط وَمَا رَبُّكَ بِظَلَّامٍ لِّلْعَبِيدِ ০

ওয়া মান্ আছা-আ ফাআ'লাইহা ; ওয়ামা রাব্বুকা বিজাল্লা-মিল্ লিল্ আ'বীদ্ ।

যে ব্যক্তি অসৎ কার্য করে, উহার অকল্যাণ তাহারই জন্য এবং তোমার প্রতিপালক বান্দাদের প্রতি কোনরূপ অত্যাচার করেন না।

(৪৬) এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, প্রত্যেক ব্যক্তির নেক আমল তাহার উপকারেই আসিবে। আর বদ আমলের সাজাও তাহাকে ভোগ করিতে হইবে। এই পাপ এবং পুণ্য উভয় কর্মের ফলই তাহাকে হয়ত জান্নাতী করিবে, না হয় দোজখী করিয়া ছাড়িবে। সুতরাং বেহেশ্‌তে যাওয়া এবং দোজখে যাওয়া মানুষের আমলের উপরই নির্ভর করে। কেননা আল্লাহ্ তাআলা কখনও স্বীয় বান্দার উপরে জুলুম করেন না। কিন্তু বান্দাগণ স্বতঃই নিজের আমলের দ্বারা বেহেশ্‌ত ও দোজখের ভাগী হইয়া থাকে। নেক আমল আল্লাহর রেজামন্দির পরিচায়ক। উক্ত রেজামন্দি তাহাকে আল্লাহর রহমতের দিকে ধাবিত করে এবং বদ আমল আল্লাহর গজবকে ডাকিয়া আনে এবং উক্ত গজবের অবশ্যম্ভাবী ফলশ্রুতি হইল জাহান্নাম। যেখানে আল্লাহ তাআলা প্রদত্ত নানা রকম আজাব ও কষ্ট ভোগ করিতে থাকিবে। অতএব এই আজাব হইতে বাঁচিয়া থাকা এবং আল্লাহর রহমত লাভের প্রত্যাশা করা প্রতিটি ধর্মপ্রাণ মুসলমানের অবশ্য কর্তব্য। এই কর্তব্য ও দায়িত্বকে হেলা করা মহাপাপ।

( বুরহান )

৪৭ - إِلَيْهِ يُرَدُّ عِلْمُ السَّاعَةِ ط وَمَا تَخْرُجُ مِن ثَمَرَاتٍ مِّن

৪৭। ইলাইহি ইউরাদ্দু ই'ল্‌মুছ্‌ছাআহ্‌ ; ওয়ামা তাখ্‌রুজু মিন্‌ ছামারাতিম্‌ মিন্‌

(৪৭) কিয়ামতের জ্ঞান তাঁহারই দিকে অর্পিত হয় এবং কোন ফলই উহার খোসা হইতে

أَكْمَامِهَا وَمَا تَحْمِلُ مِنْ أُنثَىٰ وَلَا تَضَعُ إِلَّا بِعِلْمِهِ ط

আক্‌মামিহা ওয়ামা তাহ্‌মিলু মিন্‌ উন্‌ছা ওয়ালা তাদ্বাউ' ইল্লা বিই'ল্‌মিহ্‌ ;

বহির্গত হয় না এবং কোন নারীই গর্ভবতী হয় না ও সে প্রসব করে না তাহার অজানা মতে ;

وَيَوْمَ يُنَادِيهِمْ أَيْنَ شُرَكَاءِي لا قَالُوا آذَنَّاكَ لا مَا مِنَّا

ওয়া ইয়াউমা ইয়ুনাদীহিম্‌ আইনা শুরাকাই, ক্বালু আজান্নাকা মা মিন্না

এবং যে দিন তিনি উচ্চস্বরে বলিবেন আমার অংশীদারগণ কোথায় ? তাহারা বলিবে, আমরা আপনাকে জানাইযাছি যে, আমাদের মধ্যে

مِن شَهِيدٍ ج ৪৮ - وَضَلَّ عَنْهُم مَّا كَانُوا يَدْعُونَ مِن قَبْلُ وَظَنُّوا مَا لَهُم

মিন্‌ শাহীদ্‌। ৪৮। ওয়াদ্বাল্লা আ'ন্‌হুম্‌ মা-কানু ইয়াদ্‌উ'না মিন্‌ ক্বাব্‌লু ওয়াজান্নু মা লাহুম্‌

কোন সাক্ষী নাই। (৪৮) এবং তাহারা ইতঃপূর্বে যাহাদিগকে আহ্বান করিত, তাহাদিগের নিকট হইতে সেগুলি অদৃশ্য হইবে এবং তাহারা দৃঢ় প্রত্যয় করিবে যে, তাহাদের জন্য কোথায়ও

مِّن مَّحِيصٍ ০ ৪৯ - لَا يَسْأَمُ الْإِنسَانُ مِن دُعَاءِ الْخَيْرِ ز

মিন্‌ মাহীছ্‌। ৪৯। লা ইয়াছ্‌ আমুল্‌ ইন্‌ছানু মিন্‌ দুআ'ইল্‌ খাইরি,

পলায়ন স্থান নাই। (৪৯) মানব কল্যাণ কামনায় ক্লান্তি বোধ করে না,

وَإِن مَّسَّهُ الشَّرُّ فَيَئُوسٌ قَنُوطٌ ০ ৫০ - وَلَئِنْ أَذَقْنَاهُ رَحْمَةً

ওয়াইম্‌ মাছ্‌ছাহুশ্‌শার্‌রু ফাইয়াউছুন্‌ ক্বানুৎ। ৫০। ওয়ালা ইন্‌ আজাক্ব্‌নাহু রাহ্‌মাতাম্‌

এবং যদি তাহাকে দুঃখ স্পর্শ করে, তবে সে নৈরাশ্যে হতাশ হইয়া পড়ে। (৫০) এবং তাহার উপর যে দুঃখ আপতিত হইয়াছিল,

مِّنَّا مِن بَعْدِ ضَرَّاءَ مَسَّتْهُ لَيَقُولَنَّ هَٰذَا لِي لا وَمَا

মিন্না মিম্‌ বা'দি দ্বার্‌রাআ মাছ্‌ছাৎহু লাইয়াক্বুলান্না হা-জা লী, ওয়ামা

তৎপর আমি যদি তাহাকে অনুগৃহিত করি, নিশ্চয় সে বলিতে থাকে ইহা আমার প্রাপ্য, আমি

اَظُنُّ السَّاعَةَ قَائِمَةً لا وَلَئِنْ رُّجِعْتُ اِلٰى رَبِّىْٓ اِنَّ لِىْ

আজুন্নুছ্ছাআ'তা কাইমাতাঁউ ওয়ালা ইর্রুজ্বি'তু ইলা রাব্বী ইন্না লী

ধারণাও করি না যে, কিয়ামত সংঘটিত হইবে, আর একান্ত যদি আমাকে আমার প্রতিপালক সমীপে প্রত্যাবর্তিত হইতে হয়, তবে নিশ্চয়

عِنْدَهٗ لَلْحُسْنٰى ط فَلَنُنَبِّئَنَّ الَّذِيْنَ كَفَرُوْا بِمَا عَمِلُوْا

ই'ন্দাহূ লাল্হুছ্না ; ফালানুনাব্বি আন্নাল্লাজীনা কাফারূ বিমা আ'মিলু

আমার জন্য তাঁহার নিকট কল্যাণ রহিয়াছে ; অতঃপর নিশ্চয় আমি ধর্মদ্রোহিগণকে তাহাদের কৃতকর্ম অবগত করাইব

وَلَنُذِيْقَنَّهُمْ مِّنْ عَذَابٍ غَلِيْظٍ ٥ ٥١ - وَاِذَآ اَنْعَمْنَا عَلَى

ওয়ালা নুজীক্বান্নাহুম্ মিন্ আ'জাবিন্ গ্বালীজ্। ৫১। ওয়াইজা আন্আ'ম্না আ'লাল্

এবং নিশ্চয় আমি তাহাদিগকে ভয়াবহ শাস্তি ভোগ করাইব। (৫১) এবং যখন আমি মানবকে

الْاِنْسَانِ اَعْرَضَ وَنَا بِجَانِبِهٖ ج وَاِذَا مَسَّهُ الشَّرُّ

ইন্ছানি আ'রাদ্বা ওয়ানাআ বিজ্বানিবিহ্, ওয়াইজা মাছ্ছাহুশ্শাররু

সম্পদশালী করি, তখন সে বিমুখ হয় এবং দুরে সরিয়া পড়ে এবং যখন সে বিপদগ্রস্ত হয়

فَذُوْ دُعَاءٍ عَرِيْضٍ ٥ ٥٢ - قُلْ اَرَءَيْتُمْ اِنْ كَانَ مِنْ عِنْدِ اللّٰهِ ثُمَّ

ফাজু দুআ'ইন্ আরীদ্ব্। ৫২। ক্বুল্ আরাআইতুম্ ইন্ কা-না মিন্ ই'ন্দিল্লাহি ছুম্মা

তখন সে সুদীর্ঘ প্রার্থনা করিতে থাকে। (৫২) তুমি বলিয়া দাও—তোমরা লক্ষ্য কর, ইহা যদি আল্লাহর তরফ হইতে হইয়া থাকে অতঃপর

كَفَرْتُمْ بِهٖ مَنْ اَضَلُّ مِمَّنْ هُوَ فِىْ شِقَاقٍ بَعِيْدٍ ٥ ٥٣ - سَنُرِيْهِمْ

কাফার্তুম্ বিহী মান্ আদ্বাল্লু মিম্মান্ হুওয়া ফী শিক্বাক্বিম্ বাঈ'দ্। ৫৩। ছানুরীহিম্

তোমরা উহা অমান্য কর তবে এরূপ প্রবল বিরোধিতায় কে অধিকতর পথভ্রষ্ট ? (৫৩) অতি সত্তর আমি

اٰيٰتِنَا فِى الْاٰفَاقِ وَفِىْٓ اَنْفُسِهِمْ حَتّٰى يَتَبَيَّنَ

আইয়াতিনা ফিল্ আফাকি ওয়া ফী আন্ফুছিহিম্ হাত্তা ইয়াতাবাইয়্যানা

দেশব্যাপী ও তাহাদের অন্তরসমূহে আমার নিদর্শনাবলী প্রদর্শন করিব, যাহাতে তাহাদের জন্য সুপরিস্ফুট হইয়া উঠিবে যে,

لَهُمْ اَنَّهُ الْحَقُّ ط اَوَلَمْ يَكْفِ بِرَبِّكَ اَنَّهُ عَلٰى كُلِّ

লাহুম্ আন্নাহুল্ হাক্‌ক্ ; আওয়ালাম্ ইয়াক্‌ফি বিরাব্বিকা আন্নাহু আ'লা কুল্লি

ইহাই সন্দেহাতীত সত্য ; তোমার প্রতিপালক কি যথেষ্ট নহেন যে, নিশ্চয় তিনি প্রত্যেক বস্তু

شَيْءٍ شَهِيْدٌ ۝ ٥٤ - اَلَآ اِنَّهُمْ فِيْ مِرْيَةٍ مِّنْ لِّقَآءِ رَبِّهِمْ ط

শাইইন্ শাহীদ্। ৫৪। আলা ইন্নাহুম্ ফী মিরইয়াতিম্ মিল্ লিকাই রাব্বিহিম্ ;

প্রত্যক্ষ করিতেছেন। (৫৪ সতর্ক হও, নিশ্চয় তাহারা তাহাদের প্রতিপালকের সহিত সাক্ষাৎকারে সন্দিহান ;

ع
৬
৬
রুকু

اَلَآ اِنَّهُ بِكُلِّ شَيْءٍ مُّحِيْطٌ ع ۝

আ'লা ইন্নাহু বিকুল্লি শাইইম্ মুহীৎ। ع

সতর্ক হও, নিশ্চয় তিনি প্রত্যেক বস্তুকে পরিবেষ্টন করিয়া আছেন।

| | | |
|---|---|---|
| ছুরা—শূরা<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মানির্ রাহীম<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | এই ছুরায় ৫৩ আয়াত<br>এবং ৫ রুকু। |

١ - حٰمٓ ٢ - عٓسٓقٓ ٣ - كَذٰلِكَ يُوْحِيْٓ اِلَيْكَ

১। হা-মী-ম্। ২। আ'ইন্ ছীন্ কাফ্। ৩। কাজালিকা ইউহী ইলাইকা

(১) হা-মী-ম্। (২) আইন্ ছীন্ কাফ্। (৩) পরাক্রমশালী সূক্ষ্ম জ্ঞানী

(৫৪) আল্লাহর সহিত মোলাকাতের কথা পবিত্র কোরআনে কয়েক অর্থে ব্যবহৃত হইয়াছে। (১) কেয়ামতের দিন আল্লাহর সামনে মানুষের খাড়া হওয়া। (২) মৃত্যু মুখে পতিত হওয়া। (৩) আল্লাহকে মুখ দেখানো। এই প্রসঙ্গে বোখারী শরীফ, মুসলেম শরীফ, নাছায়ী শরীফ ও মসনদে ইমাম আহমদে বর্ণিত হইয়াছে যে, "যে ব্যক্তি আল্লাহর সামনে হাজির হওয়াকে অনাহুত মনে করে, দয়াময় আল্লাহ তাআলাও তাহাকে নিজের সামনে উপস্থিত হইতে পছন্দ করেন না।" অতঃপর মহানবী দঃ আরও বলিলেন যে, "যে ব্যক্তি আখেরাতের একীন রাখে এবং আল্লাহকে মুখ দেখাইবার ভয়ে সর্বদা আল্লাহর এবাদত ও নেক কাজে নিমগ্ন থাকে, এই সকল মানুষকে মৃত্যুর সময় আল্লাহর ফেরেশতাগণ বেহেশ্‌তের খোশ খবর ও আল্লাহর রেজামন্দির শুভ-সংবাদ প্রদান করিয়া থাকে।" (ইবনে কাছির)

وَ اِلَى الَّذِيْنَ مِنْ قَبْلِكَ لا اللّٰهُ الْعَزِيْزُ الْحَكِيْمُ ○ ٤ - لَهٗ مَا فِى السَّمٰوٰتِ

ওয়া ইলাল্লাজীনা মিন্ কাব্লিকাল্লাহুল্ আ'যীযুল্ হাকীম। ৪। লাহু মা ফিছ্ছামাওয়াতি
আল্লাহ তোমার ও তোমার পূর্ববর্তীগণের প্রতি এইরূপেই প্রত্যাদেশ করেন। (৪) সমগ্র পৃথিবী

---

وَمَا فِى الْاَرْضِ ط وَهُوَ الْعَلِىُّ الْعَظِيْمُ ○ ٥ - تَكَادُ السَّمٰوٰتُ

ওয়ামা ফিল্ আর্দ্ব ; ওয়া হুওয়াল্ আ'লীয়্যুল্ আ'জীম। ৫। তাকাদুছ্ ছামাওয়াতু
ও নভো-মণ্ডলে যাহা আছে, সে সমস্ত তাঁহারই এবং তিনি সুমহান বিরাট। (৫) নভো-মণ্ডল উহার উপরিভাগ হইতে বিদীর্ণ প্রায় হইবার উপক্রম,

---

يَتَفَطَّرْنَ مِنْ فَوْقِهِنَّ وَالْمَلٰٓئِكَةُ يُسَبِّحُوْنَ بِحَمْدِ

ইয়াতাফাত্ব্ত্বার্না মিন্ ফাউক্বিহিন্না ওয়াল্ মালায়িকাতু ইউছাব্বিহূনা বিহাম্দি
ফেরেশ্তামণ্ডলী তাহাদের প্রতিপালকের গুণগান ও পবিত্রতা ঘোষণায় নিমগ্ন

---

رَبِّهِمْ وَيَسْتَغْفِرُوْنَ لِمَنْ فِى الْاَرْضِ ط اَلَآ اِنَّ اللّٰهَ هُوَ

রাব্বিহিম্ ওয়া ইয়াছ্তাগ্ফিরূনা লিমান্ ফিল্ আর্দ্ব ; আলা ইন্নাল্লাহা হুওয়াল্
ও জগদ্বাসীর জন্য ক্ষমা প্রার্থনা করিতেছে ; সতর্ক হও ! নিশ্চয় আল্লাহ

---

الْغَفُوْرُ الرَّحِيْمُ ○ ٦ - وَالَّذِيْنَ اتَّخَذُوْا مِنْ دُوْنِهٖٓ اَوْلِيَآءَ اللّٰهُ حَفِيْظٌ

গ্বাফুরুর্ রাহীম্। ৬। ওয়াল্লাজীনাত্তাখাজু মিন্ দুনিহী আউলিয়া আল্লাহু হাফীজুন্
অতিশয় মার্জনাকারী করুণাময়। (৬) এবং যাহারা তাঁহাকে ছাড়িয়া অন্যান্যকে উপাস্যরূপে গ্রহণ করিয়াছে, আল্লাহ তাহাদের প্রতি

---

عَلَيْهِمْ زصلے وَمَآ اَنْتَ عَلَيْهِمْ بِوَكِيْلٍ ○ ٧ - وَكَذٰلِكَ اَوْحَيْنَآ

আ'লাইহিম্, ওয়ামা আন্তা আ'লাইহিম্ বিওয়াকীল। ৭। ওয়া কাজালিকা আউহাইনা
সতর্ক দৃষ্টি রাখেন এবং তাহাদের জন্য তোমার কোন দায়িত্বভার নাই। (৭) এবং এইরূপেই আমি তোমার

---

اِلَيْكَ قُرْاٰنًا عَرَبِيًّا لِّتُنْذِرَ اُمَّ الْقُرٰى وَمَنْ حَوْلَهَا

ইলাইকা কুর্আনান্ আ'রাবিয়্যাল্ লিতুন্জিরা উম্মাল্ কুরা ওয়ামান্ হাউলাহা
প্রতি আরবী ভাষায় কোরআন অবতীর্ণ করিয়াছি, যাহাতে তুমি মক্কাবাসিগণ ও উহার চতুঃপার্শ্বস্থ অধিবাসীদিগকে ভীতি প্রদর্শন করিবে ;

وَتُنْذِرَ يَوْمَ الْجَمْعِ لَا رَيْبَ فِيْهِ ط فَرِيْقٌ فِي الْجَنَّةِ

ওয়া তুন্‌জিরা ইয়াউমাল্ জাম্‌ই লা রাইবা ফীহ্ ; ফারীকুন্ ফিল্ জান্নাতি

আরও তুমি ভীতি প্রদর্শন করিবে একত্রিত হইবার দিবসের, যাহাতে বিন্দুমাত্র সন্দেহ নাই ; একদল বেহেশ্‌তবাসী হইবে,

وَفَرِيْقٌ فِي السَّعِيْرِ ۝٨ - وَلَوْ شَاءَ اللّٰهُ لَجَعَلَهُمْ اُمَّةً

ওয়া ফারীকুন্ ফিছ্‌ছাঈর। ৮। ওয়ালাউশা আল্লাহু লাজ্বাআ'লাহুম্ উম্মাতাঁউ

এবং অপর দল দোজখে নিপতিত হইবে। (৮) এবং আল্লাহ ইচ্ছা করিলে তাহাদিগকে একই দলভুক্ত

وَّاحِدَةً وَّلٰكِنْ يُّدْخِلُ مَنْ يَّشَاءُ فِيْ رَحْمَتِهٖ ط

ওয়া হিদাতাঁউ ওয়ালাকিঁই ইউদ্‌খিলু মাঁই ইয়াশাউ ফী রাহ্‌মাতিহ্ ;

করিতেন কিন্তু আল্লাহ যাহাকে ইচ্ছা, তাহাকে স্বীয় অনুগ্রহের মধ্যে প্রবিষ্ট করান ;

وَالظّٰلِمُوْنَ مَا لَهُمْ مِّنْ وَّلِيٍّ وَّلَا نَصِيْرٍ ۝٩ - اَمِ اتَّخَذُوْا مِنْ دُوْنِهٖٓ

ওয়াজ্‌জালিমুনা মা লাহুম্ মিঁউ ওয়ালীয়িঁউ ওয়ালা নাছীর। ৯। আমিত্তাখাজু মিন্ দুনিহী

এবং পাপীদের জন্য সহানুভূতি ও সাহায্যকারী নাই। (৯) তাহারা তাঁহাকে ছাড়িয়া

اَوْلِيَاءَ ج فَاللّٰهُ هُوَ الْوَلِيُّ وَهُوَ يُحْيِ الْمَوْتٰى ز وَهُوَ

আউলিয়াআ, ফাল্লাহু হুওয়াল্ ওয়ালিয়্যু ওয়া হুওয়া ইউহ্‌ইল্ মাউতা. ওয়া হুওয়া

অন্যান্যকে সাহায্যকারীরূপে গ্রহণ করিয়াছে। বস্তুতঃ আল্লাহই প্রকৃত সাহায্যকারী এবং তিনিই মৃতসমূহকে জীবিত করেন, এবং তিনিই

ع ১ — ১ রুকু

عَلٰى كُلِّ شَيْءٍ قَدِيْرٌ ع ۝١٠ - وَمَا اخْتَلَفْتُمْ فِيْهِ مِنْ شَيْءٍ

আ'লা কুল্লি শাইইন্ ক্বাদীর। ع ১০। ওয়া মাখ্‌তালাফ্‌তুম্ ফীহি মিন্ শাইইন্

প্রত্যেক বস্তুর উপর ক্ষমতাশালী। (১০) এবং যে যে বিষয়ে তোমরা পরস্পর মতবিরোধ করিতেছ,

(৮) হেদায়েত আল্লাহর এক বড় নেয়ামত। এই নেয়ামত যাহার ভাগ্যে ঘটিয়াছে, তাহার মত সৌভাগ্যশালী আর কেহই নাই। হেদায়েত হইল এক প্রকার নূর বা আলো, যাহা মানুষকে অন্ধকার হইতে আলোর দিকে লইয়া যায়। এই নূর ঈমান এবং আমল উভয়ের সংস্পর্শেই প্রজ্জ্বলিত হয়।

( আল্লামা জামী )

فَحُكْمُهٗٓ اِلَى اللّٰهِ ط ذٰلِكُمُ اللّٰهُ رَبِّىْ عَلَيْهِ تَوَكَّلْتُ ق صلے

ফাহুক্মুহু ইলাল্লাহ্; জালিকুমুল্লাহু রাব্বী আ'লাইহি তাওয়াক্কালতু,
উহার নিষ্পত্তি আল্লাহর নিকট ; সেই আল্লাহই আমার প্রতিপালক, তাঁহারই উপর আমি নির্ভর করিয়াছি,

وَاِلَيْهِ اُنِيْبُ ٥ ١١ - فَاطِرُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط جَعَلَ لَكُمْ مِّنْ

ওয়া ইলাইহি উনীব্। ১১। ফাত্বিরুছ্ ছামাওয়াতি ওয়াল্ আর্দ্ব্ ; জ্বাআ'লা লাকুম্ মিন্
এবং তাঁহারই দিকে আমি প্রত্যাবর্তন করিব। (১১) তিনি নভোমণ্ডল ও পৃথিবীর স্রষ্টা ; তিনি তোমাদের

اَنْفُسِكُمْ اَزْوَاجًا وَّمِنَ الْاَنْعَامِ اَزْوَاجًا ج يَذْرَؤُكُمْ فِيْهِ ط

আন্ফুছিকুম্ আয্ওয়াজ্বাউ ওয়া মিনাল্ আন্আ'মি আয্ওয়াজ্বা, ইয়াজ্রায়ুকুম্ ফীহ্ ;
মধ্য হইতে যুগ্ম সৃষ্টি করিয়াছেন এবং পশুদের মধ্য হইতে যুগ্ম সৃষ্টি করিয়াছেন, এইরূপে তিনি উহার মধ্যে তোমাদের সংখ্যাবৃদ্ধি করিয়াছেন ;

لَيْسَ كَمِثْلِهٖ شَىْءٌ ج وَهُوَ السَّمِيْعُ الْبَصِيْرُ ٥ ١٢ - لَهٗ مَقَالِيْدُ

লাইছা কামিছলিহী শাইউন্, ওয়া হুওয়াছ্ ছামীউ'ল্ বাছীর। ১২। লাহু মাক্বালীদুছ্
তাঁহার তুল্য কোন বস্তুই নাই এবং তিনি সর্বশ্রোতা, সর্বদর্শী। (১২) আকাশ ও পৃথিবীর

السَّمٰوٰتِ وَالْاَرْضِ ج يَبْسُطُ الرِّزْقَ لِمَنْ يَّشَاۤءُ وَيَقْدِرُ ط

ছামাওয়াতি ওয়াল্ আর্দ্ব ; ইয়াব্ছুত্বুর্রিয্কা লিমাঁই ইয়াশাউ ওয়া ইয়াক্দির্ ;
চাবিসমূহ তাঁহারই, যাহাকে ইচ্ছা তাহাকে তিনি প্রচুর জীবিকা প্রদান করেন এবং যাহাকে ইচ্ছা তাহাকে পরিমিত প্রদান করেন ;

اِنَّهٗ بِكُلِّ شَىْءٍ عَلِيْمٌ ٥ ١٣ - شَرَعَ لَكُمْ مِّنَ الدِّيْنِ مَا وَصّٰى بِهٖ

ইন্নাহু বিকুল্লি শাইইন্ আ'লীম্। ১৩। শারাআ' লাকুম্ মিনাদ্দীনি মা ওয়াছ্ছা বিহী
নিশ্চয় তিনি সকল বিষয়ে মহাজ্ঞানী। (১৩) তোমাদের জন্য ঐ ধর্ম বিধিবদ্ধ করিয়াছে, যাহাতে নূহ্ আদিষ্ট

نُوْحًا وَّالَّذِىْٓ اَوْحَيْنَآ اِلَيْكَ وَمَا وَصَّيْنَا بِهٖٓ اِبْرٰهِيْمَ وَمُوْسٰى

নূহাঁউ ওয়াল্লাজী আওহাইনা ইলাইকা ওয়ামা ওয়াছ্ছাইনা বিহী ইব্রাহীমা ওয়া মুছা
হইয়াছিল আমি উহা তোমার প্রতি প্রত্যাদেশ করিয়াছি এবং যে সম্বন্ধে আমি ইব্রাহীম, মূসা ও

وَعِيْسٰى اَنْ اَقِيْمُوا الدِّيْنَ وَلَا تَتَفَرَّقُوْا فِيْهِ ؕ كَبُرَ عَلَى

ওয়া ঈ'ছা আন্ আক্বীমুদ্দীনা ওয়ালা তাতাফার্‌রাকূ ফীহ্ ; কাবুরা আ'লাল্

ঈসাকে আদেশ করিয়াছিলাম, তোমরা ঐ ধর্ম প্রতিষ্ঠা করিবে, উহাতে মতবিরোধ আনিও না ; তুমি যে দিকে

الْمُشْرِكِيْنَ مَا تَدْعُوْهُمْ اِلَيْهِ ؕ اَللّٰهُ يَجْتَبِيْٓ اِلَيْهِ مَنْ

মুশ্‌রিকীনা মা তাদ্‌উ'হুম্ ইলাইহ্ ; আল্লাহু ইয়াজ্‌তাবী ইলাইহি মাঁই

তাহাদিগকে আহ্বান করিতেছ, তাহা অংশীবাদিগণের অসহনীয় ; আল্লাহ যাহাকে ইচ্ছা তাহাকে মনোনীত

يَّشَآءُ وَيَهْدِيْٓ اِلَيْهِ مَنْ يُّنِيْبُ ۝۱۴ وَمَا تَفَرَّقُوْٓا

ইয়াশাউ ওয়া ইয়াহ্‌দী ইলাইহি মাঁই ইউনীব্। ১৪। ওয়ামা তাফার্‌রাকূ

করেন এবং যে তাঁহার দিকে প্রত্যাবর্তন করে তিনি তাহাকে পথ প্রদর্শন করেন। (১৪) তাহাদের নিকট

اِلَّا مِنْۢ بَعْدِ مَا جَآءَهُمُ الْعِلْمُ بَغْيًۢا بَيْنَهُمْ ؕ وَلَوْلَا

ইল্লা মিম্ বা'দি মা জ্বাআহুমুল্ ই'ল্‌মু বাগ্‌ইয়াম্ বাইনাহুম্ ; ওয়া লাউলা

জ্ঞান আসিবার পর তাহারা পরস্পর জিদের বশবর্তী হইয়াই বিভিন্ন দলভুক্ত হইয়াছে এবং যদি

كَلِمَةٌ سَبَقَتْ مِنْ رَّبِّكَ اِلٰٓى اَجَلٍ مُّسَمًّى لَّقُضِيَ

কালিমাতুন্ ছাবাক্বাৎ মির্‌রাব্বিকা ইলা আজ্বালিম্ মুছাম্মাল্ লাকু্‌দ্বিইয়া

পূর্ব হইতে এক নির্দিষ্ট সময়ের প্রতিশ্রুতি তোমার প্রতিপালকের তরফ হইতে না থাকিত, তবে তাহাদের

بَيْنَهُمْ ؕ وَاِنَّ الَّذِيْنَ اُوْرِثُوا الْكِتٰبَ مِنْۢ بَعْدِهِمْ لَفِيْ شَكٍّ مِّنْهُ

বাইনাহুম্ ; ওয়া ইন্নাল্লাজীনা উ-রিছুল্ কিতাবা মিম্ বা'দিহিম্ লাফী শাক্‌কিম্ মিন্‌হু

মীমাংসা হইয়া যাইত ; এবং নিশ্চয় তাহাদের পরে যাহারা কিতাবের উত্তরাধিকারী হইয়াছে, তাহারাও

مُرِيْبٍ ۝۱۵ فَلِذٰلِكَ فَادْعُ ۚ وَاسْتَقِمْ كَمَآ اُمِرْتَ ۚ وَلَا تَتَّبِعْ

মুরীব্। ১৫। ফালিজালিকা ফাদ্‌উ', ওয়াছ্‌তাকিম্ কামা উমির্‌তা, ওয়ালা তাত্তাবি'

উহাতে সন্দিহান। (১৫) অনন্তর এই নিমিত্ত তুমি আহ্বান কর এবং যেরূপ আদিষ্ট হইয়াছ তৎপ্রতি দৃঢ়ভাবে থাক এবং তাহাদের

أَهْوَاءَهُمْ ج وَقُلْ اٰمَنْتُ بِمَآ اَنْزَلَ اللّٰهُ مِنْ كِتٰبٍ ج

আহ্ ওয়া আহুম্ ; ওয়া ক্বুল্ আমান্তু বিমা আন্‌যালাল্লাহু মিন্ কিতাব,
কল্পনার অনুসরণ করিও না এবং তুমি বলিয়া দাও আল্লাহ যে কিতাব অবতীর্ণ করিয়াছেন,

وَاُمِرْتُ لِاَعْدِلَ بَيْنَكُمْ ط اَللّٰهُ رَبُّنَا وَرَبُّكُمْ ط

ওয়া উমিরতু লি আ'দিলা বাইনাকুম্ ; আল্লাহু রাব্বুনা ওয়া রাব্বুকুম্ ;
তৎসমূহের প্রতি আমি বিশ্বাস স্থাপন করিয়াছি এবং আমি তোমাদের মধ্যে ন্যায্যভাবে বিচার করিতে আদিষ্ট হইয়াছি, আল্লাহই আমাদের ও তোমাদের প্রতিপালক,

لَنَآ اَعْمَالُنَا وَلَكُمْ اَعْمَالُكُمْ ط لَا حُجَّةَ بَيْنَنَا

লানা আ'মালুনা ওয়া লাকুম্ আ'মালুকুম্ ; লা হুজ্জাতা বাইনানা
আমাদের কৃতকর্মসমূহ আমাদের জন্য এবং তোমাদের কৃতকর্মসমূহ তোমাদের জন্য, তোমাদের ও আমাদের মধ্যে

وَبَيْنَكُمْ ط اَللّٰهُ يَجْمَعُ بَيْنَنَا ج وَاِلَيْهِ الْمَصِيْرُ ٥ ١٦ - وَالَّذِيْنَ

ওয়া বাইনাকুম্ ; আল্লাহু ইয়াজ্‌মাউ' বাইনানা, ওয়া ইলাইহিল্ মাছীর। ১৬। ওয়াল্লাজীনা
কোনই বিরোধ নাই ; আল্লাহ আমাদের সকলকে একত্রিত করিবেন এবং তাঁহারই দিকে গন্তব্যস্থল।
(১৬) এবং যাহারা

يُحَآجُّوْنَ فِى اللّٰهِ مِنْ بَعْدِ مَا اسْتُجِيْبَ لَهٗ حُجَّتُهُمْ دَاحِضَةٌ

ইউহাজ্জুনা ফিল্লাহি মিম্ বা'দি মাছ্‌তুজ্বীবা লাহু হুজ্জাতুহুম্ দা-হিদ্বাতুন্
আল্লাহকে স্বীকার করার ব্যাপারে বিরোধ সৃষ্টি করে, তাহাদের বিরোধিতা

عِنْدَ رَبِّهِمْ وَعَلَيْهِمْ غَضَبٌ وَّلَهُمْ عَذَابٌ شَدِيْدٌ ٥

ইন্‌দা রাব্বিহিম্ ওয়া আ'লাইহিম্ গ্বাদাবু'উ ওয়ালাহুম্ আ'জাবুন্ শাদীদ।
তাহাদের প্রতিপালকের নিকট অমূলক এবং তাহাদের উপর কোপ ও কঠোর শাস্তি।

١٧ - اَللّٰهُ الَّذِىٓ اَنْزَلَ الْكِتٰبَ بِالْحَقِّ وَالْمِيْزَانَ ط وَمَا

১৭। আল্লাহুল্লাজী আন্‌যালাল্ কিতাবা বিল্ হাক্কি ওয়াল্ মীযান্ ; ওয়ামা
(১৭) তিনিই আল্লাহ, যিনি সত্যসহ কিতাব ও পরিমাপযন্ত্র অবতীর্ণ করিয়াছেন ; এবং তুমি

يُدْرِيكَ لَعَلَّ السَّاعَةَ قَرِيبٌ ۝ ١٨- يَسْتَعْجِلُ بِهَا الَّذِينَ لَا

ইউদ্‌রীকা লাআ'ল্লাছ্ ছাআ'তা কারীব। ১৮। ইয়াছ্‌তা'জ্বিলু বিহাল্লাজীনা লা

কি অবগত আছ যে, সম্ভবতঃ সেই সময় নিকটবর্তী। (১৮) যাহারা উহার প্রতি বিশ্বাসী নহে, তাহারাই

يُؤْمِنُونَ بِهَا ج وَالَّذِينَ آمَنُوا مُشْفِقُونَ مِنْهَا وَيَعْلَمُونَ

ইউ'মিনূনা বিহা, ওয়াল্লাজীনা আমানূ মুশ্‌ফিক্বূনা মিন্‌হা ওয়া ইয়া'লামূনা

সত্বর উহার কামনা করে; এবং যাহারা বিশ্বাসী, তাহারা উহাতে আতঙ্কগ্রস্ত এবং তাহারা অবগত আছে যে,

أَنَّهَا الْحَقُّ ط أَلَا إِنَّ الَّذِينَ يُمَارُونَ فِي السَّاعَةِ لَفِي ضَلَٰلٍ

আন্নাহাল্ হাক্ব্‌ক্ব ; আলা-ইন্নাল্লাজীনা ইউমারূনা ফিছ্‌ছাআ'তি লাফী দ্বালালিম্

নিশ্চয় উহা সত্য ; সতর্ক হও, নিশ্চয়ই যাহারা কেয়ামত সম্বন্ধে সন্দেহ করে, তাহারাই চরম পথভ্রান্তিতে

بَعِيدٍ ۝ ١٩- اللَّهُ لَطِيفٌ بِعِبَادِهِ يَرْزُقُ مَن يَشَاءُ ج

বাঈ'দ। ১৯। আল্লাহু লাত্বীফুম্ বিই'বাদিহী ইয়ার্‌যুক্ব্ মাঁই ইয়াশা-উ,

পতিত। (১৯) আল্লাহ্ স্বীয় বান্দাদের প্রতি অনুগ্রহপরায়ণ, যাহাকে ইচ্ছা তাহাকে তিনি জীবিকা প্রদান

ع ২ — ২ রুকু

وَهُوَ الْقَوِيُّ الْعَزِيزُ ع ٢٠- مَن كَانَ يُرِيدُ حَرْثَ الْآخِرَةِ

ওয়া হুওয়াল্ ক্বাবীয়্যুল্ আ'যীয। ع ২০। মান্ কা-না ইউরীদ্ হার্‌ছাল্ আখিরাতি

করেন এবং তিনি শক্তিশালী পরাক্রান্ত। (২০) যে ব্যক্তি পরকালের ফসলের বাসনা রাখে,আমি তাহার ফসল

نَزِدْ لَهُ فِي حَرْثِهِ ج وَمَن كَانَ يُرِيدُ حَرْثَ الدُّنْيَا نُؤْتِهِ مِنْهَا لا

নাযিদ্ লাহু ফী হার্‌ছিহি, ওয়া মান্ কা-না ইউরীহু হার্‌ছাদ্দুন্‌ইয়া নু'তিহী মিন্‌হা,

বৃদ্ধি করিয়া থাকি, এবং যে ব্যক্তি পার্থিব ফসলের বাসনা রাখে তন্মধ্য হইতে আমি তাহাকে দান করি

وَمَا لَهُ فِي الْآخِرَةِ مِن نَّصِيبٍ ط ٢١ أَمْ لَهُمْ شُرَكَاءُ شَرَعُوا

ওয়া মা লাহু ফিল্ আখিরাতি মিন্ নাছীব্। ২ । আম্ লাহুম্ শুরাকা-উ শারাউ'

এবং তাহার জন্য পরকালে কোন অংশ নাই। (২১) তাহাদের উপাস্যগুলি কি তাহাদের জন্য এমন ধর্মীয় বিধান রচনা

لَهُمْ مِّنَ الدِّيْنِ مَا لَمْ يَاْذَنْ بِهِ اللّٰهُ ط وَلَوْلَا كَلِمَةُ الْفَصْلِ

লাহুম্ মিনাদ্দীনি মালাম্ ইয়া'জাম্ বিহীল্লাহ্ ; ওয়া লাউলা কালিমাতুল্ ফাছ্লি
করিয়াছে—আল্লাহ্ যাহার নির্দেশ দেন নাই; এবং যদি নিষ্পত্তির প্রতিশ্রুতি না থাকিত, তাহা হইলে এখনই

لَقُضِيَ بَيْنَهُمْ ط وَاِنَّ الظّٰلِمِيْنَ لَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ٥

লাকুদ্বিইয়া বাইনাহুম্ ; ওয়া ইন্নাজ্জালিমীনা লাহুম্ আ'জাবুন্ আলীম্।
তাহাদের বিচার-মীমাংসা হইয়া যাইত ; এবং নিশ্চয়ই যাহারা পাপাচারী, তাহারা যন্ত্রণাদায়ক শাস্তি ভোগ করিবে।

٢٢- تَرَى الظّٰلِمِيْنَ مُشْفِقِيْنَ مِمَّا كَسَبُوْا وَهُوَ وَاقِعٌ بِهِمْ ط وَالَّذِيْنَ

২২। তারাজ্জালিমীনা মুশ্ফিকীনা মিম্মা কাছাবু ওয়া হুয়া ওয়া ক্বিউ'ম্ বিহিম্ ; ওয়াল্লাজীনা
(২২) তুমি পাপীদিগকে তাহাদের কৃতকর্মের ভয়ে আতঙ্কগ্রস্ত দেখিবে ; বস্তুতঃ উহা তাহাদের উপর সংঘটিত হইবেই ; এবং যাহারা

اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ فِيْ رَوْضٰتِ الْجَنّٰتِ ج لَهُمْ مَّا يَشَاۤءُوْنَ

আমানু ওয়া আ'মিলুছ্ ছালিহাতি ফী রাউদ্বাতিল্ জান্নাত, লাহুম্ মা ইয়াশাউনা
বিশ্বাস স্থাপন করিয়া সৎকার্যসমূহ করিয়াছে, তাহারা বেহেশতে প্রবিষ্ট হইবে, তাহাদের জন্য থাকিবে যাহা তাহারা স্বীয়

عِنْدَ رَبِّهِمْ ط ذٰلِكَ هُوَ الْفَضْلُ الْكَبِيْرُ ٥ ٢٣- ذٰلِكَ الَّذِيْ

ই'ন্দা রাব্বিহিম্ ; জালিকা হুয়াল্ ফাদ্বলুল্ কাবীর। ২৩। জালিকাল্লাজী
প্রতিপালকের নিকট চাহিবে ; ইহাই বিরাট দান। (২৩) আল্লাহ্ যাহার সুসংবাদ

يُبَشِّرُ اللّٰهُ عِبَادَهُ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ ط

ইউবাশ্শিরুল্লাহু ই'বাদাহুল্লাজীনা আমানূ ওয়া আ'মিলুছ্ ছালিহাত্ ;
তাঁহার ধর্মবিশ্বাসী ও সৎকর্মশীল বান্দাগণকে প্রদান করিয়াছেন।

قُلْ لَّاۤ اَسْـَٔلُكُمْ عَلَيْهِ اَجْرًا اِلَّا الْمَوَدَّةَ فِي الْقُرْبٰى ط

কুল্ লা-আছ্আলুকুম্ আ'লাইহি আজ্রান্ ইল্লাল্ মাওয়াদ্দাতা ফিল্কুর্বা ;
বলিয়া দাও—আমি তোমাদের নিকট উহার পারিশ্রমিক প্রার্থনা করি না, কিন্তু নিকট আত্মীয়দের প্রতি সদয় ব্যবহার ;

وَمَنْ يَقْتَرِفْ حَسَنَةً نَّزِدْ لَهٗ فِيْهَا حُسْنًا ط اِنَّ اللّٰهَ غَفُوْرٌ

ওয়া মাঁই ইয়াক্‌তারিফ্‌ হাছানাতান্‌ নাযিদ্‌ লাহূ ফীহা হুছ্‌না ; ইন্নাল্লাহা গ্বাফূরুন্‌

এবং যে ব্যক্তি সদ্ব্যবহার করে, আমি তাহাদের জন্য উহাতে আরও শ্রীবৃদ্ধি সাধন করি ; নিশ্চয়ই আল্লাহ

---

شَكُوْرٌ ٥ ٢٤- اَمْ يَقُوْلُوْنَ افْتَرٰى عَلَى اللّٰهِ كَذِبًا ج فَاِنْ يَّشَاِ اللّٰهُ

শাকুর। ২৪। আম্‌ ইয়াক্বূলূনাফ্‌ তারা আ'লাল্লাহি কাজিবা, ফাই ইয়াশাইল্লাহু

গুণগ্রাহী ও অতীব ক্ষমাশীল। (২৪) তাহারা কি বলে যে, সে আল্লাহর প্রতি মিথ্যা দোষারোপ করিয়াছে, অতঃপর আল্লাহ, ইচ্ছা করিলে

---

يَخْتِمْ عَلٰى قَلْبِكَ ط وَيَمْحُ اللّٰهُ الْبَاطِلَ وَيُحِقُّ

ইয়াখ্‌তিমু আ'লা ক্বাল্‌বিক ; ওয়া ইয়াম্‌ হুল্লাহুল্‌ বাত্বিলা ওয়া ইউহিক্‌কুল্‌

তোমার অন্তরের উপর মোহর অঙ্কিত করিয়া দিতে পারিতেন ; এবং আল্লাহ্‌ স্বীয় বাণী দ্বারা মিথ্যাকে

---

الْحَقَّ بِكَلِمٰتِهٖ ط اِنَّهٗ عَلِيْمٌۢ بِذَاتِ الصُّدُوْرِ ٥ ٢٥- وَهُوَ الَّذِيْ

হাক্‌কা বিকালিমাতিহ ; ইন্নাহু আ'লীমুম্‌ বিজাতিছ্‌ ছুদুর। ২৫। ওয়া হুওয়াল্লাজী

ধ্বংস ও সত্যকে সুপ্রতিষ্ঠিত করেন ; নিশ্চয়ই তিনি অন্তরসমূহের কল্পনাও পরিজ্ঞাত আছেন। (২৫) এবং তিনিই স্বীয়

---

يَقْبَلُ التَّوْبَةَ عَنْ عِبَادِهٖ وَيَعْفُوْا عَنِ السَّيِّاٰتِ وَيَعْلَمُ

ইয়াক্ববালু ত্তাউবাতা আ'ন্‌ ই'বাদিহী ওয়া ইয়া'ফূ আ'নিছ্‌ ছাইয়্যিআতি ওয়া ইয়া'লামু

বান্দাগণের তওবা গ্রহণ করেন এবং পাপসমূহ মাজ'না করেন এবং তোমরা যাহা কর

---

مَا تَفْعَلُوْنَ ٥ ٢٦- وَيَسْتَجِيْبُ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ

মা তাফ্‌আ'লূন। ২৬। ওয়া ইয়াছ্‌ তাজীবুল্লাজীনা আমানূ ওয়া আ'মিলুছ্‌ ছালিহাতি

তিনি তাহা অবগত আছেন। (২৬) এবং তিনি ধর্ম বিশ্বাসী ও সৎকর্মশীলদের প্রার্থনা গ্রহণ করেন

وَيَزِيدُهُم مِّن فَضْلِهِ ط وَالْكَافِرُونَ لَهُمْ عَذَابٌ شَدِيدٌ ٥

ওয়া ইয়াযীদুহুম্ মিন্ ফাদ্ব্লিহ ; ওয়াল্ কাফিরূনা লাহুম্ আ'জাবুন্ শাদীদ।

এবং তাহাদের প্রতি স্বীয় দান বর্ধিত করেন ; এবং ধর্মদ্রোহীদের জন্য কঠোর শাস্তি রহিয়াছে।

---

٢٧- وَلَوْ بَسَطَ اللَّهُ الرِّزْقَ لِعِبَادِهِ لَبَغَوْا فِي الْأَرْضِ وَلَٰكِن

২৭। ওয়া লাউ বাছাত্বাল্লাহুর্ রিয্ক্বা লিই'বাদিহী লাবাগ্বাউ ফিল্ আর্দ্বি ওয়ালা কি'ই

(২৭) এবং যদি আল্লাহ্ তাঁহার বান্দাদের জীবিকা প্রচুর পরিমাণে বৃদ্ধি করেন, তাহা হইলে নিশ্চয় তাহারা পৃথিবীতে অশান্তির সৃষ্টি করিবে,

---

يُنَزِّلُ بِقَدَرٍ مَّا يَشَاءُ ط إِنَّهُ بِعِبَادِهِ خَبِيرٌ

ইউনায্যিলু বিক্বাদারিম্ মা ইয়াশা-উ ; ইন্নাহু বিই'বাদিহী খাবীরুম্

কিন্তু তিনি স্বীয় ইচ্ছানুযায়ী পরিমিত প্রদান করেন ; নিশ্চয়ই তিনি স্বীয় বান্দাদের ব্যাপারে সতর্ক

---

بَصِيرٌ ٥ ٢٨- وَهُوَ الَّذِي يُنَزِّلُ الْغَيْثَ مِن بَعْدِ مَا قَنَطُوا

বাছীর্। ২৮। ওয়া হুওয়াল্লাজী ইউনায্যিলুল্ গ্বাইছা মিম্ বা'দি মা কানাত্বু

ও সর্বদর্শী। (২৮) এবং তাহারা নিরাশ হওয়ার পর তিনি পানি বর্ষণ করেন

---

وَيَنشُرُ رَحْمَتَهُ ط وَهُوَ الْوَلِيُّ الْحَمِيدُ ٥ ٢٩- وَمِنْ آيَاتِهِ

ওয়া ইয়ান্শুরু রাহ্মাতাহ ; ওয়া হুওয়াল্ ওয়ালিয়্যুল্ হামীদ। ২৯। ওয়া মিন্ আইয়াতিহী

এবং স্বীয় অনুগ্রহ প্রসারিত করেন ; এবং তিনিই সর্বনিয়ন্তা প্রশংসাভাজন। (২৯) এবং গগনমণ্ডল, পৃথিবী,

---

(২৭) এই পৃথিবীতে গরীবগণ যেমন ধনীদিগের নিকট কাজ এবং পয়সার ব্যাপারে জীবনের অনেক ক্ষেত্রেই নির্ভরশীল, তদ্রূপ ধনীরাও গরীবদের নিকট কাজ করানোর জন্য একান্তভাবে নির্ভরশীল। বৃহৎ কল-কারখানা ধনীদের পুঁজিতেই প্রতিষ্ঠিত হয়, কিন্তু সেই স্থানে শ্রমজীবি মানুষের সাহায্য ছাড়া উৎপাদন সম্ভব হয় না। অনুরূপভাবে পুঁজিপতিগণও শ্রমিকদিগকে দাবাইয়া রাখিবার জন্য সর্বদাই সচেষ্ট থাকে। পক্ষান্তরে যদি শ্রমিকশ্রেণী একতাবদ্ধ হইতে পারে, তাহা হইলে পুঁজিপতিগণও শ্রমিকদের নিকট নতি স্বীকার করিতে বাধ্য হয়। সুতরাং দেখা যাইতেছে যে, কাজ ও অনুষ্ঠানের ব্যাপারে মানুষ পরস্পর পরস্পরের প্রতি নির্ভরশীল। (বয়ানুল কোরআন)

خَلْقُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ وَمَا بَثَّ فِيْهِمَا مِنْ دَآبَّةٍ ط وَهُوَ

খাল্‌কুছ্‌ ছামাওয়াতি ওয়াল্‌ আর্‌দ্বি ওয়ামা বাছ্‌ছা ফীহিমা মিন্‌ দাব্বা-হ ; ওয়া হুওয়া

ও উহাদের মধ্যবর্তী বিচরণকারী প্রাণী সৃষ্টি করা তাঁহার অন্যতম নিদর্শন ; এবং তিনি

৪ ৩ | ৩ রুকূ

عَلٰى جَمْعِهِمْ اِذَا يَشَآءُ قَدِيْرٌ ع ٣٠- وَمَآ اَصَابَكُمْ مِّنْ

আ'লা জ্বাম্‌ই'হিম্‌ ইজা ইয়াশা-উ ক্বাদীর। ৪ ৩০। ওয়ামা আছাবাকুম্‌ মিম্‌

যখন ইচ্ছা করিবেন তখন উহাদিগকে একত্রিত করিতে সক্ষম। (৩০) এবং তোমাদের উপর যে বিপদ আপতিত হয়,

مُّصِيْبَةٍ فَبِمَا كَسَبَتْ اَيْدِيْكُمْ وَيَعْفُوْا عَنْ كَثِيْرٍ ط ٣١- وَمَآ

মুছীবাতিন্‌ ফাবিমা কাছাবাৎ আইদীকুম্‌ ওয়া ইয়া'ফু আ'ন্‌ কাছীর। ৩১। ওয়ামা-

তাহা তোমাদেরই কৃতকর্মের ফল এবং তিনি বহু সংখ্যক ক্ষমা করেন। (৩১) এবং তোমরা

اَنْتُمْ بِمُعْجِزِيْنَ فِى الْاَرْضِ ج صلے وَمَا لَكُمْ مِّنْ دُوْنِ اللّٰهِ مِنْ وَّلِيٍّ

আন্তুম্‌ বিমু'জ্বিযীনা ফিল্‌ আর্‌দ্ব, ওয়ামা-লাকুম্‌ মিন্‌দুনিল্লাহি মিঁউওয়ালীয়্যিঁউ

পৃথিবীতে জয়ী হইতে পারিবে না, যেহেতু আল্লাহ ব্যতীত তোমাদের কেহই অভিভাবক ও সাহায্যকারী

وَّلَا نَصِيْرٍ ه ٣٢- وَمِنْ اٰيٰتِهِ الْجَوَارِ فِى الْبَحْرِ كَالْاَعْلَامِ ط ه

ওয়ালা নাছীর। ৩২। ওয়া মিন্‌ আইয়াতিহিল্‌ জ্বাওয়ারি ফিল্‌ বাহ্‌রি কাল্‌ আ'লাম।

নাই। (৩২) এবং তাঁহার অন্যতম নিদর্শন হইল সমুদ্রে জাহাজসমূহের যাতায়াত, যাহা পাহাড়ের ন্যায়।

(৩১) এই আয়াতের খেতাব বুদ্ধিমান ও সাবালক লোকদের জন্য ; চাই নেককার হউক কিংবা বদকার হউক। কিন্তু নবী ও রাসূলগণের প্রতি এই খেতাব প্রযোজ্য নহে। কেননা মানুষ এই জগতে ও পর জগতে স্বীয় কর্মের প্রতিফলই ভোগ করিবে। (মোজেহুল কোরআন)

৩৩ اِنْ يَّشَاْ يُسْكِنِ الرِّيْحَ فَيَظْلَلْنَ رَوَاكِدَ عَلٰى ظَهْرِهٖ ط

৩১। ইঁইয়াশা ইউছ্‌কিনির্‌রীহা ফাইয়াজ্‌লাল্‌না রাওয়াকিদা আ'লা জাহ্‌রিহ্‌ ;

(৩৩) এবং তিনি যদি ইচ্ছা করেন, বায়ুকে গতিহীন করিতে পারেন অতঃপর সেগুলি সমুদ্র পৃষ্ঠে গতিহীন দাঁড়াইয়া থাকিবে ;

اِنَّ فِىْ ذٰلِكَ لَاٰيٰتٍ لِّكُلِّ صَبَّارٍ شَكُوْرٍ ﴿۳۳﴾ اَوْ يُوْبِقْهُنَّ

ইন্না ফী জালিকা লা আইয়াতিল্‌ লিকুল্লি ছাব্বারিন্‌ শাকূর। ৩৪। আউ ইউবিক্‌হুন্না

নিশ্চয়ই ইহাতে প্রত্যেক ধৈর্যশীল ও কৃতজ্ঞের জন্য নিদর্শন রহিয়াছে। (৩৪) অথবা তাহাদের কৃতকর্মের

بِمَا كَسَبُوْا وَيَعْفُ عَنْ كَثِيْرٍ ﴿۳۵﴾ وَّيَعْلَمَ الَّذِيْنَ يُجَادِلُوْنَ

বিমা কাছাবূ ওয়া ইয়া'ফু আ'ন্‌ কাছীর্‌। ৩৫। ওয়া ইয়া'লামাল্লাজীনা ইউজাদিলুনা

প্রতিফলে উহাদিগকে নিমজ্জিত করিতে পারেন এবং তিনি বহুসংখ্যক ক্ষমা করেন। (৩৫) এবং তিনি জ্ঞাত আছেন, যাহারা

فِىْ اٰيٰتِنَا ط مَا لَهُمْ مِّنْ مَّحِيْصٍ ﴿۳۶﴾ فَمَآ اُوْتِيْتُمْ مِّنْ شَىْءٍ

ফী-আইয়াতিনা ; মা লাহুম্‌ মিম্‌ মাহীছ। ৩৬। ফামা-উতীতুম্‌ মিন্‌ শাইইন্‌

আমার নির্দেশসমূহে বিবাদ করে ; তাহাদের জন্য কোথাও পলায়নের স্থান নাই। (৩৬) এবং যাহা তোমাদিগকে প্রদত্ত হইয়াছে,

فَمَتَاعُ الْحَيٰوةِ الدُّنْيَا ج وَمَا عِنْدَ اللّٰهِ خَيْرٌ وَّاَبْقٰى لِلَّذِيْنَ

ফামাতাউ'ল্‌ হাইয়াতিদ্দুন্‌ইয়া, ওয়া মা ই'ন্দাল্লাহি খাইরুঁউ ওয়া আব্‌ক্বা লিল্লাজীনা

সেগুলি পার্থিব জীবনের উপাদান এবং যাহা আল্লাহর নিকট আছে, তাহা উৎকৃষ্ট ও চিরস্থায়ী, তাহাদের নিমিত্ত তাহারা ধর্মবিশ্বাসী

اٰمَنُوْا وَعَلٰى رَبِّهِمْ يَتَوَكَّلُوْنَ ج ﴿۳۷﴾ وَالَّذِيْنَ يَجْتَنِبُوْنَ

আমানূ ওয়া আ'লা রাব্বিহিম্‌ ইয়াতাওয়াক্কালূন। ৩৭। ওয়াল্লাজীনা ইয়াজ্‌তানিবুনা

এবং তাহাদের প্রতিপালকের উপর নির্ভরশীল। (৩৭) এবং যাহারা মহাপাপসমূহ ও

كَبٰٓئِرَ الْاِثْمِ وَالْفَوَاحِشَ وَاِذَا مَا غَضِبُوْا هُمْ يَغْفِرُوْنَ ج

কাবা-ইরিল্‌ ইছ্‌মি ওয়াল্‌ ফাওয়াহিশা ওয়া ইজা মা গ্বাদ্বিবুহুম্‌ ইয়াগ্‌ফিরূন।

নির্লজ্জতা পরিহার করে এবং যখন ক্রুদ্ধ হয় তখন মার্জনা করিয়া দেয়।

٣٨- وَالَّذِيْنَ اسْتَجَابُوْا لِرَبِّهِمْ وَاَقَامُوا الصَّلٰوةَ ص وَاَمْرُهُمْ شُوْرٰى بَيْنَهُمْ ص

৩৮। ওয়াল্লাজীনা ছ্তাজ্বাবু লিরাব্বিহিম্ ওয়া আক্বামুছ্ ছালাতা, ওয়া আম্রুহুম্ শূরা বাইনাহুম্,

(৩৮) এবং তাহারা তাহাদের প্রতিপালকের আদেশ মান্য করে এবং নামাজ প্রতিষ্ঠা করে ও পারস্পরিক পরামর্শ করে

وَمِمَّا رَزَقْنٰهُمْ يُنْفِقُوْنَ ج ٣٩- وَالَّذِيْنَ اِذَآ اَصَابَهُمُ الْبَغْىُ

ওয়া মিম্মা রাযাক্নাহুম্ ইউন্ফিকূন। ৩৯। ওয়াল্লাজীনা ইজা-আছাবাহুমুল্ বাগ্ইউ

এবং আমি যাহা তাহাদিগকে দান করিয়াছি, তন্মধ্য হইতে ব্যয় করে। (৩৯) এবং যখন তাহাদের উপর অত্যাচার অনুষ্ঠিত হয়

هُمْ يَنْتَصِرُوْنَ ० ٤٠- وَجَزٰٓؤُا سَيِّئَةٍ سَيِّئَةٌ مِّثْلُهَا ج فَمَنْ

হুম্ ইয়ান্তাছিরূন্। ৪০। ওয়া জ্বাযা-উ ছাইয়্যিআতিন্ ছাইয়্যিআতুম্ মিছ্লুহা, ফামান্

তখন তাহারা ন্যায়সঙ্গত প্রতিশোধ গ্রহণ করে। (৪০) এবং মন্দ কার্যের প্রতিফল উহার অনুরূপ, অতঃপর

عَفَا وَاَصْلَحَ فَاَجْرُهٗ عَلَى اللّٰهِ ط اِنَّهٗ لَا يُحِبُّ الظّٰلِمِيْنَ ०

আ'ফা ওয়া আছ্লাহা ফাআজ্‌রুহূ আ'লাল্লাহ্; ইন্নাহু লা ইউহিব্বুজ্ জালিমীন।

যে ক্ষমা করিল ও সংশোধন করিল, তাহার প্রতিদান আল্লাহর সমীপে; নিশ্চয়ই আল্লাহ পাপীদিগকে পছন্দ করেন না।

٤١- وَلَمَنِ انْتَصَرَ بَعْدَ ظُلْمِهٖ فَاُولٰٓئِكَ مَا عَلَيْهِمْ مِّنْ سَبِيْلٍ ط ०

৪১। ওয়া লামানিন্ তাছারা বা'দা জুল্‌মিহী ফাউলা ইকা মা আ'লাইহিম্ মিন্ ছাবীল।

(৪১) এবং অত্যাচারিত হইবার পর যে উহার প্রতিশোধ গ্রহণ করে, তাহাদের উপর কোন দোষ নাই।

(৪০) যে যেই কাজ বা আমল করিবে, আল্লাহ তাআলা অবশ্যই তাহাকে সেই কাজ বা আমলের প্রতিফল প্রদান করিবেন। কিন্তু কেহ যদি কাহারও দোষ-ত্রুটি কিংবা অপরাধ ক্ষমা করিয়া দেয়, তবে দয়াময় আল্লাহ তাআলা দুনিয়া এবং আখেরাতে তাহার ইজ্জত ও সম্মান বর্ধিত করিয়া দেন। এই ইজ্জত ও সম্মানের মধ্যে ধন-সম্পদ, সন্তান-সন্ততি এবং প্রয়োজনীয় আসবাবপত্রও সামিল রহিয়াছে।

(ইব্‌নে কাছির)

٤٢- اِنَّمَا السَّبِيْلُ عَلَى الَّذِيْنَ يَظْلِمُوْنَ النَّاسَ وَيَبْغُوْنَ فِى الْاَرْضِ

৪২। ইন্নামাছ্ ছাবীলু আ'লাল্লাজীনা ইউজ্লিমূনান্নাছা ওয়া ইয়াব্গূনা ফিল্ আর্দ্বি
(৪২) মূলতঃ তাহাদের প্রতিই দোষারোপ, যাহারা মানুষের উপর অত্যাচার করে এবং পৃথিবীতে অন্যায়ভাবে

بِغَيْرِ الْحَقِّ ط اُولٰۤئِكَ لَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ٥ ٤٣- وَلَمَنْ صَبَرَ

বিগ্বাইরিল্ হাক্ক্; উলা-ইকা লাহুম্ আ'জাবুন্ আলীম্। ৪৩। ওয়া লামান্ ছাবারা
অশান্তি সৃষ্টি করে ; তাহাদেরই জন্য যন্ত্রণাদায়ক শাস্তি। (৪৩) এবং যে ব্যক্তি ধৈর্য ধারণ করিল

وَغَفَرَ اِنَّ ذٰلِكَ لَمِنْ عَزْمِ الْاُمُوْرِ ع ٤٤- وَمَنْ يُّضْلِلِ اللّٰهُ

ওয়া গ্বাফারা ইন্না জালিকা লামিন্ আ'য্মিল্ উমূর। ৪৪। ওয়া মাঁই ইউদ্বলি লিল্লাহু
এবং ক্ষমা করিল, নিশ্চয়ই ইহা সৎসাহসের কার্য। (৪৪) এবং যাহাকে আল্লাহ্ পথভ্রষ্ট করেন

ع ৪ — ৪ রুকূ

فَمَا لَهٗ مِنْ وَّلِيٍّ مِّنْۢ بَعْدِهٖ ط وَتَرَى الظّٰلِمِيْنَ لَمَّا رَاَوُا

ফামা লাহূ মিঁউ ওয়ালিয়্যিম্ বা'দিহ্; ওয়া তারাজ্ জালিমীনা লাম্মা রাআবুল্
অনন্তর পথভ্রষ্টের পর তাহার কেহই রক্ষাকারী নাই ; এবং তুমি পাপীদিগকে দেখিবে যখন তাহারা

الْعَذَابَ يَقُوْلُوْنَ هَلْ اِلٰى مَرَدٍّ مِّنْ سَبِيْلٍ ج ٤٥- وَتَرٰىهُمْ يُعْرَضُوْنَ

আ'জাবা ইয়াকূলুনা হাল্ ইলা মারাদ্দিম্ মিন্ ছাবীল্। ৪৫। ওয়া তারাহুম্ ইউ'রাদ্বূনা
শাস্তি প্রত্যক্ষ করিবে, তখন বলিবে ফিরিয়া যাইবার কি কোন পথ আছে ? (৪৫) এবং তুমি তাহাদিগকে দেখিতে পাইবে

عَلَيْهَا خٰشِعِيْنَ مِنَ الذُّلِّ يَنْظُرُوْنَ مِنْ طَرْفٍ خَفِيٍّ ط

আ'লাইহা খাশিঈ'না মিনাজ্ জুল্লি ইয়ানজুরূনা মিন্ ত্বার্ফিন্ খাফীয়্যি ;
যে, তাহাদিগকে উহাতে উপস্থাপিত করা হইবে লাঞ্ছিতভাবে আতঙ্কগ্রস্ত অবস্থায়—তাহারা আতঙ্কিত হইয়া দৃষ্টিপাত করিবে ;

وَقَالَ الَّذِيْنَ اٰمَنُوْۤا اِنَّ الْخٰسِرِيْنَ الَّذِيْنَ خَسِرُوْۤا اَنْفُسَهُمْ

ওয়া ক্বালাল্লাজীনা আমানূ ইন্নাল্ খাছিরীনাল্লাজীনা খাছিরূ আন্ফুছাহুম্
এবং যাহারা বিশ্বাস স্থাপন করিয়াছে, তাহারা বলিবে—নিশ্চয়ই তাহারা কেয়ামত দিবসে ক্ষতিগ্রস্ত হইবে, যাহারা স্বীয়

وَاَهْلِيْهِمْ يَوْمَ الْقِيٰمَةِ ؕ اَلَآ اِنَّ الظّٰلِمِيْنَ فِىْ عَذَابٍ

ওয়া আহ্‌লীহিম্ ইয়াউমাল্ ক্বিয়ামাহ্, আ-লা ইন্নাজ্‌জালিমীনা ফী আজাবিম্

এবং তাহাদের পরিজনবর্গের ক্ষতি করিয়াছে ; সতর্ক হও, নিশ্চয় পাপীগণ চিরস্থায়ী শাস্তিতে পতিত

مُّقِيْمٍ ۝ ٤٦ - وَمَا كَانَ لَهُمْ مِّنْ اَوْلِيَآءَ يَنْصُرُوْنَهُمْ مِّنْ دُوْنِ اللّٰهِ ؕ

মুক্বীম্। ৪৬। ওয়ামা কা-না লাহুম্ মিন্ আউলিআ ইয়নছুরূনাহুম্ মিন্ দুনিল্লাহ্ ;

হইবে। (৪৬) এবং আল্লাহ ব্যতীত তাহাদের এমন কোন সাহায্যকারী থাকিবে না যাহারা তাহাদিগকে সাহায্য করিবে ;

وَمَنْ يُّضْلِلِ اللّٰهُ فَمَا لَهٗ مِنْ سَبِيْلٍ ؕ ٤٧ - اِسْتَجِيْبُوْا لِرَبِّكُمْ مِّنْ

ওয়া মাঁই ইউদ্ব্‌ লিলিল্লাহু ফামা লাহু মিন্ ছাবীল্। ৪৭। ইছ্‌তাজ্বীবূ লিরাব্বিকুম্ মিন্

এবং আল্লাহ যাহাকে পথভ্রান্ত করেন তাহার কোন পথ নাই। (৪৭) আল্লাহর তরফ হইতে সেই দিবস যাহা কেহই টলাইতে পারিবে না উহা

قَبْلِ اَنْ يَّاْتِىَ يَوْمٌ لَّا مَرَدَّ لَهٗ مِنَ اللّٰهِ ؕ مَا لَكُمْ

ক্বাব্‌লি আঁই ইয়াতিয়া ইয়াউমুল্ লা মারাদ্দা লাহু মিনাল্লাহ্ ; মা-লাকুম

আসিবার পূর্বে তোমরা তোমাদের প্রতিপালকের ডাকে সাড়া দাও ; সেদিন তোমাদের

مِّنْ مَّلْجَاٍ يَّوْمَئِذٍ وَّمَا لَكُمْ مِّنْ نَّكِيْرٍ ۝ ٤٨ - فَاِنْ اَعْرَضُوْا

মিম্ মাল্‌জ্বায়িঁই ইয়াউ মায়িজ্বিঁউ ওয়ামা লাকুম্ মিন্ নাকীর। ৪৮। ফাইন্ আ'রাদু

কোন আশ্রয় থাকিবে না এবং তোমরা কৃতকর্ম অস্বীকার করিতে পারিবে না। (৪৮) অতঃপর তাহারা যদি বিমুখ হয়,

فَمَآ اَرْسَلْنٰكَ عَلَيْهِمْ حَفِيْظًا ؕ اِنْ عَلَيْكَ اِلَّا الْبَلٰغُ ؕ

ফামা আর্‌ছাল্‌নাকা আ'লাইহিম হাফীজ্বা ; ইন্ আ'লাইকা ইল্‌লাল বালাগ্ব্‌ ;

আমি ত তোমাকে তাহাদের রক্ষণাবেক্ষণকারীরূপে প্রেরণ করি নাই ; তোমার উপর ধর্ম প্রচারের দায়িত্ব ;

وَاِنَّآ اِذَآ اَذَقْنَا الْاِنْسَانَ مِنَّا رَحْمَةً فَرِحَ بِهَا ۚ وَاِنْ

ওয়া ইন্না ইজা আজাক্‌নাল্ ইন্‌ছানা মিন্‌না রাহ্‌মাতান্ ফারিহা বিহা, ওয়া ইন্

এবং নিশ্চয় আমি যখন মানবকে আমার অনুগ্রহে অনুগৃহিত করি তখন সে উৎফুল্ল হইয়া উঠে এবং যদি

تُصِبْهُمْ سَيِّئَةٌۢ بِمَا قَدَّمَتْ اَيْدِيْهِمْ فَاِنَّ الْاِنْسَانَ كَفُوْرٌ ○

তুছিব্‌হুম্ ছাইয়্যিআতুম্ বিমা ক্বাদ্দামাৎ আইদীহিম্ ফাইন্নাল্ ইন্‌ছানা ক্বাফুর।
তাহাদের কৃতকর্মসঞ্জাত কোন অকল্যাণে তাহারা পতিত হয়, নিশ্চয় মানব অকৃতজ্ঞ।

٤٩ - لِلّٰهِ مُلْكُ السَّمٰوٰتِ وَالْاَرْضِ ط يَخْلُقُ مَا يَشَآءُ ط

৪৯। লিল্লাহি মুল্‌কুছ্‌ছামাওয়াতি ওয়াল্ আর্‌দ্ব ; ইউখ্‌লুকু মা ইয়াশাউ ;
(৪৯) নভোমণ্ডল ও পৃথিবীর রাজাধিপত্য আল্লাহরই ; তিনি যাহা ইচ্ছা তাহাই সৃজন করেন ;

يَهَبُ لِمَنْ يَّشَآءُ اِنَاثًا وَّيَهَبُ لِمَنْ يَّشَآءُ

ইয়াহাবু লি মাঁইইয়াশাউ ইনাছাঁউ ওয়াইয়াহাবু লিমাঁই ইয়াশাউজ্
তিনি যাহাকে ইচ্ছা তাহাকে কন্যা সন্তান দান করেন এবং যাহাকে ইচ্ছা তাহাকে পুত্র সন্তান দান

الذُّكُوْرَ ٥٠ - اَوْ يُزَوِّجُهُمْ ذُكْرَانًا وَّاِنَاثًا ج وَيَجْعَلُ

জুকূর। ৫০। আউ ইউযাউবিজুহুম্ জুক্‌রানাঁউ ওয়া ইনা-ছা, ওয়া ইয়াজ্‌আলু
করেন। (৫০) অথবা যুক্তভাবে পুত্র-কন্যা উভয় দান করেন এবং তিনি যাহাকে ইচ্ছা

مَنْ يَّشَآءُ عَقِيْمًا ط اِنَّهٗ عَلِيْمٌ قَدِيْرٌ ○ ٥١ - وَمَا كَانَ لِبَشَرٍ

মাঁই ইয়াশাউ আক্বীমা ; ইন্নাহু আলীমুন্ ক্বাদীর। ৫১। ওয়ামা কা-না লিবাশারিন্
তাহাকে বন্ধ্যা করেন, নিশ্চয় তিনি সর্বজ্ঞানী। (৫১) এবং কোন মানবের এমন যোগ্যতা নাই

اَنْ يُّكَلِّمَهُ اللّٰهُ اِلَّا وَحْيًا اَوْ مِنْ وَّرَآئِ حِجَابٍ اَوْ

আঁই ইউকাল্লিমাহুল্লাহু ইল্লা ওয়াহ্‌য়ান্ আউ মিঁউ ওয়ারায়ি হিজ্বাবিন্ আউ
যে আল্লাহ তাহার সহিত কথোপকথন করিবেন, কিন্তু প্রত্যাদেশ দ্বারা অথবা পর্দ্দার অন্তরালে অথবা

يُرْسِلَ رَسُولًا فَيُوحِيَ بِإِذْنِهِ مَا يَشَاءُ ۚ إِنَّهُ

ইউর্ছিলা রাছুলান্ ফা ইউহিয়া বি ইজ্‌নিহী মা ইয়াশাউ ; ইন্নাহু

তিনি স্বীয় আদেশে ফেরেশ্‌তা প্রেরণ করেন, সে তাঁহার ইচ্ছানুযায়ী নির্দেশ উপনীত করে ; নিঃসন্দেহে

عَلِيٌّ حَكِيمٌ ۝٥٢ وَكَذَٰلِكَ أَوْحَيْنَا إِلَيْكَ رُوحًا مِّنْ

আলীয়্যুন্ হাকীম্। ৫২। ওয়াকাজালিকা আওহাইনা ইলাইকা রুহাম্ মিন্

তিনি মহান, সুক্ষ্মজ্ঞানী। (৫২) এবং এইরূপেই আমি তোমার নিকট স্বীয় আদেশে আত্মা অবতীর্ণ

أَمْرِنَا ۚ مَا كُنتَ تَدْرِي مَا الْكِتَابُ وَلَا الْإِيمَانُ وَلَٰكِن جَعَلْنَاهُ

আম্‌রিনা ; মা কুন্তা তাদ্‌রী মাল্‌কিতাবু ওয়া লাল্ ঈমানু ওয়ালা-কিন্ জ্বাআল্‌নাহু

করিয়াছি ; তুমি অবগত ছিলে না যে, কিতাব কি বস্তু অথবা ঈমান কি, কিন্তু আমি উহাকে এক

نُورًا نَّهْدِي بِهِ مَن نَّشَاءُ مِنْ عِبَادِنَا ۚ وَإِنَّكَ لَتَهْدِي إِلَىٰ

নূরান্ নাহ্‌দী বিহী মান্‌নাশাউ মিন্ ইবাদিনা ; ওয়া ইন্নাকা লাতাহ্‌দী ইলা

আলোক করিয়াছি যদ্দ্বারা আমি স্বীয় বান্দাদের যাহাকে ইচ্ছা তাহাকে পথ প্রদর্শন করি এবং নিঃসন্দেহ তুমি

صِرَاطٍ مُّسْتَقِيمٍ ۝٥٣ صِرَاطِ اللَّهِ الَّذِي لَهُ مَا فِي السَّمَاوَاتِ وَمَا

ছিরাত্বিম্ মুছ্‌তাকীম। ৫৩। ছিরাত্বিল্লাহিল্লাজী লাহু মা ফিছ্‌ছামাওয়াতি ওয়ামা

আল্লাহর সোজা পথ প্রদর্শন করিতেছ। (৫৩) যাহার আয়ত্ত্বাধীনে নভোমণ্ডল ও পৃথিবীর

ع ৫ — ৭ রুকু

فِي الْأَرْضِ ۗ أَلَا إِلَى اللَّهِ تَصِيرُ الْأُمُورُ ع

ফিল্ আর্‌দ্ব ; আলা ইলাল্লাহি তাছীরুল্ উমুর। ع

সকল বস্তু, সতর্ক হও, আল্লাহর দিকে সমস্ত ব্যাপার প্রত্যাবর্তিত হইবে।

| ছুরা—যুখ্‌রুফ্‌<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছমিল্লা-হির্ রাহ্‌মানির্ রাহীম<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৮৯ আয়াত<br>এবং ৭ রুকু |
|---|---|---|

١ - حٰمٓ ج - وَالْكِتٰبِ الْمُبِيْنِ لا ٣ - اِنَّا جَعَلْنٰهُ قُرْاٰنًا

১। হা মী-ম্। ২। ওয়াল্ কিতাবিল্ মুবীন্। ৩। ইন্না জ্বাআল্‌নাহু কুর্‌আনান্

(১) আলিফ, লা-ম্ মীম্। (২) সুস্পষ্ট বর্ণনাকারী কিতাবের শপথ। (৩) উহাকে আমি আরবী ভাষায় অবতীর্ণ করিয়াছি

---

عَرَبِيًّا لَّعَلَّكُمْ تَعْقِلُوْنَ ج ٤ - وَاِنَّهٗ فِيْٓ اُمِّ الْكِتٰبِ لَدَيْنَا

আ'রাবীয়্যাল্ লাআ'ল্লাকুম্ তা'কিলুন। ৪। ওয়া ইন্নাহূ ফী উম্মিল্ কিতাবি লাদাইনা

যাহাতে তোমরা বুঝিতে পার। (৪) নিশ্চয় উহা মূল কিতাবের অন্তর্ভুক্ত

---

لَعَلِيٌّ حَكِيْمٌ ط ٥ اَفَنَضْرِبُ عَنْكُمُ الذِّكْرَ صَفْحًا اَنْ كُنْتُمْ

লাআ'লীয়্যুন্ হাকীম। ৫। আফা'নাদ্ব্‌রিবু আ'ন্‌কুমুজ্‌ জ্বিক্‌রা ছাফ্‌হান্ আন্ কুন্তুম্

আমার নিকট সু-উচ্চ মর্যাদা সম্পন্ন, বিজ্ঞানপূর্ণ। (৫) আমি কি এই জন্য তোমাদিগকে উপদেশ প্রদান করিতে

---

قَوْمًا مُّسْرِفِيْنَ ۝ ٦ - وَكَمْ اَرْسَلْنَا مِنْ نَّبِيٍّ فِي الْاَوَّلِيْنَ ۝

কাউমাম্ মুছ্‌রিফীন। ৬। ওয়া কাম্ আর্‌ছাল্‌না মিন্ নাবীয়্যিন্ ফিল্ আউওয়ালীন।

বিরত থাকিব যেহেতু তোমরা চূড়ান্ত পথভ্রান্ত সম্প্রদায়। (৬) এবং আমি পূর্ববর্তীদের মধ্যে বহু নবী প্রেরণ করিয়াছি।

---

٧ - وَمَا يَاْتِيْهِمْ مِّنْ نَّبِيٍّ اِلَّا كَانُوْا بِهٖ يَسْتَهْزِءُوْنَ ۝

৭। ওয়ামা ইয়া'তীহিম্ মিন্ নাবীয়্যিন্ ইল্লা কা-নূ বিহী ইয়াছ্‌তাহ্‌যিউন।

(৭) এবং তাহাদের নিকট এমন কোন নবী আসেন নাই যাহার সহিত তাহারা বিদ্রূপ করে নাই।

---

(২) এই আয়াতের অর্থকে দুই ভাবে প্রকাশ করা যায়। প্রথমতঃ, অর্থাৎ প্রকাশ্য বর্ণনাকারী কিতাবের শপথ! যাহা হেদায়েতের তরীকাসমূহকে প্রকাশকারী ও সবিস্তারে বর্ণনাকারী। দ্বিতীয়তঃ, এই কিতাবের শপথ! যাহার শব্দসমূহ এবং অর্থসমূহ অত্যন্ত উজ্জ্বল ও বিস্তারিত। এই জন্যই পবিত্র কোরআন শরীফ আরবী ভাষায় নাজিল হইয়াছে, যাহা পৃথিবীর অন্যান্য ভাষা হইতে বিশুদ্ধ ও ওজস্বিনী ও অলঙ্কারপূর্ণ। ( ইব্‌নে কাছির ও জ্বামেউল বয়ান )

٨ - فَأَهْلَكْنَا أَشَدَّ مِنْهُم بَطْشًا وَمَضَىٰ مَثَلُ الْأَوَّلِينَ ٥

৮। ফাআহ্‌লাক্‌না আশাদ্দা মিন্‌হুম্ বাত্ব্‌শাউ ওয়া মাদ্বা মাছালুল্ আউওয়ালীন্।

(৮) সুতরাং আমি তাহাদের অপেক্ষা বলবানদিগকে এরূপে বিনষ্ট করিয়াছি যাহা পূর্ববর্তীদের দৃষ্টান্ত হইয়া রহিয়াছে।

٩ - وَلَئِن سَأَلْتَهُم مَّنْ خَلَقَ السَّمٰوٰتِ وَالْأَرْضَ لَيَقُولُنَّ

৯। ওয়ালা ইন্ ছাআল্‌তাহুম্ মান্ খালাক্বাছ্ ছামাওয়াতি ওয়াল্ আর্‌দ্বা লাইয়াকুলুন্না

(৯) এবং তুমি যদি তাহাদিগকে জিজ্ঞাসা কর পৃথিবী ও আকাশ কে সৃষ্টি করিয়াছে, তবে নিশ্চয় তাহারা বলিবে—

خَلَقَهُنَّ الْعَزِيزُ الْعَلِيمُ ۙ ١٠ - الَّذِي جَعَلَ لَكُمُ الْأَرْضَ مَهْدًا

খালাকাহুন্নাল্ আযীযুল্ আলীম্। ১০। আল্লাজী জ্বাআলা লাকুমুল্ আর্‌দ্বা মাহ্‌দাঁউ

পরাক্রান্ত মহাজ্ঞানী আল্লাহই উহাদিগকে সৃষ্টি করিয়াছেন। (১০) যিনি তোমাদের জন্য পৃথিবীকে বিছানা করিয়া দিয়াছেন,

وَجَعَلَ لَكُمْ فِيهَا سُبُلًا لَّعَلَّكُمْ تَهْتَدُونَ ۚ ١١ - وَالَّذِي نَزَّلَ

ওয়া জ্বাআ'লা লাকুম্ ফীহা ছুবুলাল্ লাআ'ল্লাকুম্ তাহ্‌তাদুন। ১১। ওয়াল্‌লাজী নায্‌যালা

এবং তিনি উহাতে তোমাদের জন্য পথসমূহ করিয়া দিয়াছেন যাহাতে তোমরা পথ পাইতে পার। (১১) এবং তিনি আকাশ হইতে

مِنَ السَّمَاءِ مَاءً بِقَدَرٍ ۚ فَأَنشَرْنَا بِهِ بَلْدَةً مَّيْتًا ۚ

মিনাছ্ ছামায়ি মাআম্ বিক্বাদার ; ফাআন্‌শার্‌না বিহী বাল্‌দাতাম্ মাইতা,

পরিমাণ মত পানি বর্ষণ করেন ; অতঃপর আমি উহা দ্বারা শুষ্ক ভূমি জীবিত করিলাম,

كَذَٰلِكَ تُخْرَجُونَ ٥ ١٢ - وَالَّذِي خَلَقَ الْأَزْوَاجَ كُلَّهَا وَجَعَلَ لَكُم

কাজালিকা তুখ্‌রাজুন্। ১২। ওয়াল্লাজী খালাকাল্ আয্‌ওয়াজ্বা কুল্লাহা ওয়া জ্বাআ'লা লাকুম্

এইরূপেই তোমাদিগকে বহির্গত করা হইবে। (১২) এবং তিনি সকল প্রকার বস্তু সৃষ্টি করিয়াছেন এবং তিনি তোমাদের

مِّنَ الْفُلْكِ وَالْأَنْعَامِ مَا تَرْكَبُونَ ۙ ١٣ - لِتَسْتَوُوا عَلَىٰ ظُهُورِهِ

মিনাল্ ফুল্‌কি ওয়াল্‌আন্ আ'মি মা তার্‌কাবুন। ১৩। লিতাছ্‌তাউ আ'লা জুহূরিহী

জন্য জাহাজ ও চতুষ্পদ পশু সৃষ্টি করিয়াছেন। ১৩) যাহাতে তোমরা উহাদের পৃষ্ঠোপরি আরোহণ কর ;

ثُمَّ تَذْكُرُوا نِعْمَةَ رَبِّكُمْ إِذَا اسْتَوَيْتُمْ عَلَيْهِ وَتَقُولُوا

ছুম্মা তাজ্কুরু নি'মাতা রাব্বিকুম্ ইজাছ্ তাওয়াইতুম্ আ'লাইহি ওয়াতাকূলু

পুনরায় তোমাদের প্রতিপালকের দান স্মরণ কর, যখন উহাতে তোমরা দৃঢ়রূপে উপবেশন করিয়া যাও তখন বল—

سُبْحَانَ الَّذِي سَخَّرَ لَنَا هَٰذَا وَمَا كُنَّا لَهُ مُقْرِنِينَ ۝ ١٤ - وَإِنَّا

ছুব্হানাল্লাজী ছাখ্খারা লানা হাজা ওয়ামা কুন্না লাহু মুক্রিনীন। ১৪। ওয়া ইন্না

তাঁহারই পবিত্রতা ঘোষণা করিতেছি যিনি ইহা আমাদের আয়ত্তাধীন করিয়া দিয়াছেন আমরা ত উহা আয়ত্ত্বে আনিতে পারিতাম না। (১৪) এবং নিশ্চয়

إِلَىٰ رَبِّنَا لَمُنْقَلِبُونَ ۝ ١٥ - وَجَعَلُوا لَهُ مِنْ عِبَادِهِ جُزْءًا ط

ইলা রাব্বিনা লামুন্কালিবূন। ১৫। ওয়া জ্বাআলূ লাহু মিন্ ই'বাদিহী জুয্আ;

আমরা আমাদের প্রতিপালকের দিকে প্রত্যাবর্তন করিব। (১৫) এবং তাহারা বান্দাগণের মধ্য হইতে তাঁহার সন্তান নির্দ্ধারিত করিল;

إِنَّ الْإِنْسَانَ لَكَفُورٌ مُبِينٌ ع ١٦ - أَمِ اتَّخَذَ مِمَّا يَخْلُقُ ع ১

ইন্নাল্ ইন্ছানা লাকাফুরুম্ মুবীন। ع ১৬। আমিত্তাখাজা মিম্মা ইয়াখ্লুক্ ১

নিশ্চয় মানবজাতি স্পষ্ট অকৃতজ্ঞ। (১৬) তিনি কি স্বীয় সৃষ্ট হইতে কন্যাসমূহ বাছিয়া লইলেন রুকু

بَنَاتٍ وَأَصْفَاكُمْ بِالْبَنِينَ ۝ ١٧ - وَإِذَا بُشِّرَ أَحَدُهُمْ بِمَا

বানাতিঁউ ওয়া আছ্ফাকুম্ বিল্বানীন। ১৭। ওয়া ইজা বুশ্শিরা আহাদুহুম্ বিমা

এবং তোমাদের জন্য পুত্রসমূহ নির্দ্ধারিত করিয়া দিলেন। (১৭) এবং যখন তাহাদের মধ্যে কাহাকেও এরূপ শুভ

ضَرَبَ لِلرَّحْمَٰنِ مَثَلًا ظَلَّ وَجْهُهُ مُسْوَدًّا وَهُوَ كَظِيمٌ ۝

দ্বারাবা লির্রাহ্মানি মাছালান্ জাল্লা ওয়াজ্হুহূ মুছ্ওয়াদ্দাঁউ ওয়া হুওয়া কাজীম্।

সংবাদ দেওয়া হয় যাহা করুণাময়ের প্রতি সে আরোপ করে তখন সে বিষণ্ণ ও তাহার মুখমণ্ডল কালিমামণ্ডিত হয়।

١٨ - أَوَمَنْ يُنَشَّأُ فِي الْحِلْيَةِ وَهُوَ فِي الْخِصَامِ غَيْرُ مُبِينٍ ۝

১৮। আ-ওয়া মাঁই ইউনাশ্শাউ ফিল্ হিল্য়াতি ওয়া হুওয়া ফিল্ খিছামি গ্বাইরু মুবীন্।

(১৮) অথবা তাহারা কি যাহারা অলঙ্কারে লালিত পালিত হয়? বস্তুতঃ সে বাদানুবাদেও সামর্থহীন।

١٩ - وَجَعَلُوا الْمَلٰٓئِكَةَ الَّذِيْنَ هُمْ عِبٰدُ الرَّحْمٰنِ اِنَاثًا ط اَشَهِدُوْا

১৯। ওয়া জ্বাআলুল্ মালায়িকাতাল্লাজীনা হুম্ ই'বাহুর্ রাহ্মানি ইনাছা ; আশাহিদু

(১৯) এবং তাহারা আল্লাহর দাস ফেরেশ্‌তাগণকে স্ত্রীজাতি নির্দ্ধারিত করিয়াছে, তাহারা কি

خَلْقَهُمْ ط سَتُكْتَبُ شَهَادَتُهُمْ وَيُسْـَٔلُوْنَ ٥ ٢٠ - وَقَالُوْا لَوْ شَآءَ

খাল্কাহুম্ ; ছাতুক্তাবু শাহাদাতুহুম্ ওয়া ইউছ্আলুন। ২০। ওয়াক্বালু লাউ শাআর্

উহাদের সৃজন কালে উপস্থিত ছিল ? শীঘ্রই তাহাদের সাক্ষ্য লিপিবদ্ধ হইবে এবং তাহাদিগকে জিজ্ঞাসা করা হইবে। (২০) এবং তাহারা বলে

الرَّحْمٰنُ مَا عَبَدْنٰهُمْ ط مَا لَهُمْ بِذٰلِكَ مِنْ عِلْمٍ ق اِنْ هُمْ

রাহ্মানু মা আ'বাদ্নাহুম্ ; মালাহুম্ বিজালিকা মিন্ ই'ল্মিন্. ইন্ হুম্

আল্লাহ যদি ইচ্ছা করিতেন তবে আমরা উহাদিগের উপাসনা করিতাম না, এ ব্যাপারে তাহাদের বিন্দুমাত্র জ্ঞান নাই, তাহারা কেবল

اِلَّا يَخْرُصُوْنَ ط ٢١ - اَمْ اٰتَيْنٰهُمْ كِتٰبًا مِّنْ قَبْلِهٖ فَهُمْ بِهٖ

ইল্লা ইয়াখ্রুছুন। ২১। আম্ আতাইনা হুম্ কিতাবাম্ মিন্ ক্বাব্লিহী ফাহুম্ বিহী

মিথ্যা কল্পনা করে। (২১) অথবা আমি তাহাদিগকে ইহার পূর্বে কি কোন কিতাব প্রদান করিয়াছি যে তাহারা উহাকে দৃঢ়রূপে

مُسْتَمْسِكُوْنَ ٥ ٢٢ - بَلْ قَالُوْٓا اِنَّا وَجَدْنَآ اٰبَآءَنَا عَلٰٓى اُمَّةٍ

মুছ্তাম্ছিকুন। ২২। বাল্ ক্বালু ইন্না ওয়াজ্বাদ্না আ-বা আনা আ'লা উম্মাতিঁউ

ধারণ করিয়া আছে। (২২) বরং তাহারা বলে নিশ্চয় আমরা আমাদের পিতৃ-পিতামহদিগকে এইরূপ এক ধর্মমতের উপর পাইয়াছি,

وَّاِنَّا عَلٰٓى اٰثٰرِهِمْ مُّهْتَدُوْنَ ٥ ٢٣ - وَكَذٰلِكَ مَآ اَرْسَلْنَا مِنْ

ওয়া ইন্না আ'লা আছারিহিম্ মুহ্তাহুন্। ২৩। ওয়া কাজালিকা মা আর্ছাল্না মিন্

নিঃসন্দেহে আমারা তাহাদেরই পদাঙ্কানুসরণ করিয়া চলিয়াছি। (২৩) এবং এইরূপেই আমি তোমার পূর্বে এমন কোন লোকালয়ে

قَبْلِكَ فِىْ قَرْيَةٍ مِّنْ نَّذِيْرٍ اِلَّا قَالَ مُتْرَفُوْهَآ لا اِنَّا وَجَدْنَآ

ক্বাব্লিকা ফী ক্বার্য়াতিম্ মিন্ নাজীরিন্ ইল্লা ক্বালা মুৎরাফুহা ইন্না ওয়াজ্বাদ্না

ভীতি প্রদর্শনকারী প্রেরণ করি নাই যেখানকার বিত্তশালীরা বলে নাই

آبَاءَنَا عَلَىٰ أُمَّةٍ وَإِنَّا عَلَىٰ آثَارِهِمْ مُقْتَدُونَ ○

আ-বা আনা আ'লা উম্মাতিঁউ ওয়া ইন্না আ'লা আছারিহিম্ মুক্‌তাদুন্।
নিশ্চয় আমরা আমাদের পিতামহদিগকে এক ধর্মমতের উপর পাইয়াছি নিঃসন্দেহে আমরা তাহাদের পদাঙ্কানুসরণ করিয়া চলিয়াছি।

---

٢٤ - قَالَ أَوَلَوْ جِئْتُكُمْ بِأَهْدَىٰ مِمَّا وَجَدْتُمْ عَلَيْهِ آبَاءَكُمْ ط

২৪। ক্বালা আওয়া লাউ জ্বি'তুকুম্ বি আহ্‌দা মিম্মা ওয়াজ্বাত্তুম্ আ'লাইহি আ-বা আকুম্;
(২৪) তিনি বলিলেন তোমাদের পিতৃ-পিতামহদিগকে যাহার উপর পাইয়াছ আমি যদি তদপেক্ষা উৎকৃষ্ট আনয়ন করি?

---

قَالُوا إِنَّا بِمَا أُرْسِلْتُمْ بِهِ كَافِرُونَ ○ ٢٥ - فَانْتَقَمْنَا مِنْهُمْ فَانْظُرْ

ক্বালূ ইন্না বিমা উর্‌ছিল্‌তুম্ বিহী কাফিরূন্। ২৫। ফান্‌তাকাম্‌না মিন্‌হুম্ ফান্‌জুর্
তাহারা বলিল তোমরা যাহা আনিয়াছ, আমরা তাহা মান্য করি না। (২৫) অতঃপর আমি তাহাদের নিকট হইতে প্রতিশোধ গ্রহণ করিলাম,

---

كَيْفَ كَانَ عَاقِبَةُ الْمُكَذِّبِينَ ع ٢٦ - وَإِذْ قَالَ إِبْرَاهِيمُ

ক্বাইফা কা-না আ'কিবাতুল্ মুকাজ্‌জিবীন। ع ২৬। ওয়া ইজ্‌ ক্বালা ইব্‌রাহীমু  ع ২
তৎপর তুমি লক্ষ্য কর মিথ্যারোপকারীদের শেষ পরিণতি কিরূপ শোচনীয় হইয়াছিল। (২৬) এবং যখন ইব্রাহীম  ২ রুকূ

---

لِأَبِيهِ وَقَوْمِهِ إِنَّنِي بَرَاءٌ مِمَّا تَعْبُدُونَ ○ ٢٧ - إِلَّا الَّذِي

লিআবীহি ওয়া ক্বাউমিহী ইন্নানী বারাউম্ মিম্মা তা'বুদুন। ২৭। ইল্লাল্লাজী
তদীয় পিতা ও তাহার সম্প্রদায়কে বলিলেন তোমরা যাহার উপাসনা করিতেছ তাহা হইতে আমি মুক্ত। (২৭) কিন্তু যিনি আমাকে

---

فَطَرَنِي فَإِنَّهُ سَيَهْدِينِ ○ ٢٨ - وَجَعَلَهَا كَلِمَةً بَاقِيَةً

ফাত্বারানী ফাইন্নাহু ছাইয়াহ্‌দীন্। ২৮। ওয়া জ্বাআ'লাহা কালিমাতাম্ বা-ক্বিয়াতান্
সৃষ্টি করিয়াছেন তিনি সত্বর আমাকে পথ প্রদর্শন করিবেন। ২৮) এবং তিনি তাঁহার পরেও তওহীদ-বাণী স্থায়ী

---

فِي عَقِبِهِ لَعَلَّهُمْ يَرْجِعُونَ ○ ٢٩ - بَلْ مَتَّعْتُ هَٰؤُلَاءِ

ফী আক্বিবিহী লাআ'ল্লাহুম্ ইয়ার্‌জ্বিউ'ন। ২৯। বাল্ মাত্তা'তু হা-উলা-য়ি
রাখিলেন, সম্ভবতঃ তাহারা প্রত্যাবর্তন করিবে। (২৯) বরং আমি তাহাদিগকে ও তাহাদের

وَاٰبَآءَهُمْ حَتّٰى جَآءَهُمُ الْحَقُّ وَرَسُوْلٌ مُّبِيْنٌ ۝ -٣٠- وَلَمَّا

ওয়া আবা-আহুম্ হাত্তা জ্বা-আহুমুল্ হাক্‌কু ওয়া রাছুলুম্ মুবীন। ৩০। ওয়া লাম্মা

পিতৃপিতামহগণকে তাহাদের নিকট সত্যধর্ম ও স্পষ্টবাদী রাসূলের আগমনকাল পর্যন্ত উপভোগ করিবার সুযোগ দিলাম। (৩০) এবং যখন

جَآءَهُمُ الْحَقُّ قَالُوْا هٰذَا سِحْرٌ وَّاِنَّا بِهٖ كٰفِرُوْنَ ۝ -٣١- وَقَالُوْا

জ্বা-আহুমুল্ হাক্‌কু কালু হাজা ছিহ্‌রুঁউ ওয়া ইন্না বিহী কাফিরূন। ৩১। ওয়া ক্বালূ

তাহাদের নিকট সত্যধর্ম আসিল তখন তাহারা বলিল—ইহা ইন্দ্রজাল, আমরা ইহা মান্য করি না। (৩১) আরও তাহারা বলিল

لَوْلَا نُزِّلَ هٰذَا الْقُرْاٰنُ عَلٰى رَجُلٍ مِّنَ الْقَرْيَتَيْنِ

লাউ লা নুয্‌যিলা হাজাল্ কুর্‌আনু আ'লা রাজুলিম্ মিনাল্ ক্বার্‌ইয়াতাইনি

এই কোরআন দুইটি নগরীর কোন বিরাট ব্যক্তির উপর অবতীর্ণ করা

عَظِيْمٍ ۝ -٣٢- اَهُمْ يَقْسِمُوْنَ رَحْمَتَ رَبِّكَ ط نَحْنُ قَسَمْنَا بَيْنَهُمْ

আ'জীম। ৩২। আহুম্ ইয়াক্‌ছিমূনা রাহ্‌মাতা রাব্বিক ; নাহ্‌নু ক্বাছাম্‌না বাইনাহুম্

হইল না কেন। (৩২) তাহারা কি তোমার প্রতিপালকের কল্যাণকে বণ্টন করিতে চাহে? আমিই পার্থিব জীবনে তাহাদের

**(৩১)** মক্কার কাফেরগণ বলিয়াছিল যে, "মক্কার অলীদ বিন মুগিরা এবং তায়েফের উর্‌ওয়া বিন মাছউদের উপর কোরআন শরীফ অবতীর্ণ না হইয়া এতিম এবং নিরক্ষর ও দরিদ্র মুহাম্মদ (দঃ)-এর উপর কেন নাজিল হইল? কেননা মক্কা এবং তায়েফে এই দুই ব্যক্তিই হইল ধনবান এবং সম্মানিত। কোরআন শরীফ নাজিল হইলে, এই দুই ব্যক্তির কোন একজনের উপরই নাজিল হওয়া সঙ্গত ছিল।" আল্লাহ রাব্বুল আলামীন, তাহাদের এই কথার প্রতিবাদে এই আয়াত নাজিল করেন এবং সঙ্গে সঙ্গে জানাইয়া দেন যে, নবুওত ও রেছালত হইল আল্লাহর রহমত স্বরূপ। এই রহমত আল্লাহতাআলা যাহাকে ইচ্ছা করেন প্রদান করিয়া থাকেন। মানুষের অভিরুচি ও অভিপ্রায় অনুসারে হইতে হইবে এমন কোন কথা বা শর্ত নাই। (ইব্‌নে জারীর ও ফত্‌হুল বারী)

**(৩২)** বাস্তব জগতের প্রাচুর্য ও ধন-সম্পদ এবং বিত্ত বিভবের আড়ম্বর শুধু কেবল সাময়িক সুখ ও শান্তি লাভের উপকরণ মাত্র। সম্পদের দ্বারা যে সুখ ও আরাম লাভ করা যায়, তাহাতে নানা দুশ্চিন্তা, দুঃস্বপ্ন ও অবিমৃশ্যকারিতা নিহিত থাকে। ফলে নিরবচ্ছিন্ন শান্তি মানুষ লাভ করিতে সক্ষম হয় না। কিন্তু সম্পদকে একমাত্র লক্ষ্য হিসাবে যাহারা গ্রহণ করে না, তাহারা আল্লাহর রহমতের ঝর্ণাধারায় অবগাহন করিতে সক্ষম হয়। পরিণামে তাহারাই কৃতার্থ হইতে পারে। (তাফ্‌হীম)

مَّعِيشَتَهُمْ فِى الْحَيٰوةِ الدُّنْيَا وَرَفَعْنَا بَعْضَهُمْ فَوْقَ بَعْضٍ

মাঈ'শাতাহুম্ ফিল্ হাইয়াতিদ্ দুন্ইয়া ওয়া রাফা'না বা'দ্বাহুম্ ফাউক্বা বা'দ্বিন্
মধ্যে তাহাদের জীবিকা বণ্টন করিয়া দেই এবং আমি তাহাদের কাহাকেও উন্নত মর্যাদায় উন্নীত

دَرَجٰتٍ لِّيَتَّخِذَ بَعْضُهُمْ بَعْضًا سُخْرِيًّا ط وَرَحْمَتُ رَبِّكَ

দারাজ্বাতিল্ লিইয়াত্তাখিজা বা'দ্বুহুম্ বা'দ্বান ছুখ্রিইয়া ; ওয়া রাহ্মাতু রাব্বিকা
করি এই নিমিত্ত যে, তাহাদের একে অপরকে সেবাকার্যে নিয়োজিত করে ; এবং তোমার প্রতিপালকের

خَيْرٌ مِّمَّا يَجْمَعُوْنَ ٥ ٣٣- وَلَوْلَآ اَنْ يَّكُوْنَ النَّاسُ اُمَّةً

খায়রুম্ মিম্মা ইয়াজ্ব্মাউ'ন। ৩৩। ওয়ালাউ লা আঁই ইয়াকূনান্নাছু উম্মাতাঁউ
অনুগ্রহ তাহাদের ধন-সম্পদ অপেক্ষা অতুৎকৃষ্ট। (৩৩) এবং লোকগণ যদি এক দলভুক্ত

وَّاحِدَةً لَّجَعَلْنَا لِمَنْ يَّكْفُرُ بِالرَّحْمٰنِ لِبُيُوْتِهِمْ

ওয়া হিদাতাল্ লাজ্বাআ'ল্না লিমাঁই ইয়াক্ফুরু বির্রাহ্মানি লি বুইউতিহিম্
না হইয়া যাইত তবে নিশ্চয় আমি আল্লাহকে অমান্যকারীদের গৃহের

سُقُفًا مِّنْ فِضَّةٍ وَّمَعَارِجَ عَلَيْهَا يَظْهَرُوْنَ ٥ لا ٣٤- وَلِبُيُوْتِهِمْ

ছুকুফাম্ মিন্ ফিদ্দাতিঁউ ওয়া মাআ'রিজ্বা আ'লাইহা ইয়াজ্হারূন। ৩৪। ওয়া লি বুইউতিহিম্
ছাদগুলি ও উহাতে উঠা নামার সিঁড়িগুলি। (৩৪) এবং তাহাদের গৃহসমূহের

اَبْوَابًا وَّسُرُرًا عَلَيْهَا يَتَّكِـُٔوْنَ ٥ لا ٣٥- وَزُخْرُفًا ط وَاِنْ كُلُّ

আব্ওয়াবাঁউ ওয়া ছুরুরান্ আ'লাইহা ইয়াত্তাকিউন। ৩৫। ওয়া যুখ্রুফা ; ওয়া ইন্ কুল্লু
দ্বারগুলি ও পালঙ্কগুলি রৌপ্যের করিয়া দিতাম যাহাতে তাহারা ঠেস দিয়া বসিতে পারে। (৩৫) এমন কি
স্বর্ণেরও করিয়া দিতাম ;এবং এই সমস্ত

ذٰلِكَ لَمَّا مَتَاعُ الْحَيٰوةِ الدُّنْيَا ط وَالْاٰخِرَةُ عِنْدَ رَبِّكَ

জালিকা লাম্মা মাতাউ'ল্ হাইয়াতিদ্দুন্ইয়া ; ওয়াল্ আখিরাতু ই'ন্দা রাব্বিকা
কেবল পার্থিব জীবনের উপভোগ্য ; এবং তোমার প্রতিপালকের নিকট খোদা-ভীরুগণের

২
৩
—
৩
রুকু

لِلْمُتَّقِيْنَ ع ٣٦- وَمَنْ يَّعْشُ عَنْ ذِكْرِ الرَّحْمٰنِ نُقَيِّضْ لَهٗ

লিল্‌মুত্তাক্বীন্। ع ৩৬। ওয়া মাঁই ইয়া'শু আ'ন্ জিক্‌রির্ রাহ্‌মানি নুক্বায়্যিদ্ব্ লাহূ
জন্য পরকালে রহিয়াছে। (৩৬) এবং যে ব্যক্তি করুণাময় আল্লাহর স্মরণ হইতে উদাসীন থাকে, আমি তাহার জন্য একজন শয়তান

شَيْطٰنًا فَهُوَ لَهٗ قَرِيْنٌ ٥ ٣٧- وَاِنَّهُمْ لَيَصُدُّوْنَهُمْ عَنِ السَّبِيْلِ

শাইত্বানান্ ফাহুওয়া লাহূ ক্বারীন। ৩৭। ওয়া ইন্নাহুম্ লাইয়াছুদ্দূনাহুম্ আ'নিছ্ ছাবীলি
নিযুক্ত করিয়া দেই, অতঃপর সে তাহার সহচররূপে থাকে। (৩৭) এবং নিশ্চয় তাহারা তাহাদিগকে সৎপথ হইতে দূরে রাখে,

وَيَحْسَبُوْنَ اَنَّهُمْ مُّهْتَدُوْنَ ٥ ٣٨- حَتّٰٓى اِذَا جَآءَنَا قَالَ

ওয়া ইয়াহ্‌ছাবূনা আন্নাহুম্ মুহ্‌তাদুন। ৩৮। হাত্তা ইজা জ্বা-আনা ক্বালা
অথচ তাহারা মনে করে যে, নিশ্চয় তাহারা সৎপথেই আছে। (৩৮) এমনকি যখন সে আমার নিকট আসিবে সে বলিবে—

يٰلَيْتَ بَيْنِىْ وَبَيْنَكَ بُعْدَ الْمَشْرِقَيْنِ فَبِئْسَ الْقَرِيْنُ ٥ ٣٩- وَلَنْ

ইয়ালাইতা বাইনী ওয়া বাইনিকা বু'দাল্ মাশ্‌রিকাইনি ফাবি'ছাল্ ক্বারীন। ৩৯। ওয়া লাঁই
পরিতাপ? তোমার ও আমার মধ্যে আকাশ-পাতাল ব্যবধান, সুতরাং উক্ত সহচর অতিশয় জঘন্য। (৩৯) এবং যখন

يَّنْفَعَكُمُ الْيَوْمَ اِذْ ظَّلَمْتُمْ اَنَّكُمْ فِى الْعَذَابِ مُشْتَرِكُوْنَ ٥

ইয়ান্‌ফাআ'কুমুল্ ইয়াউমা ইজ্ জালাম্‌তুম্ আন্নাকুম্ ফিল্ আ'জাবি মুশ্‌তারিকুন।
তোমরা মিলিতভাবে পাপাচরণ করিয়াছ, তখন সেই দিবস আদৌ ফলপ্রসূ হইবে না, নিশ্চয় তোমরা মিলিতভাবে শাস্তি ভোগ করিবে।

٤٠- اَفَاَنْتَ تُسْمِعُ الصُّمَّ اَوْ تَهْدِى الْعُمْىَ وَمَنْ كَانَ فِىْ ضَلٰلٍ

৪০। আফা আন্তা তুছ্‌মিউ'ছ্ ছুম্মা আউ তাহ্‌দিল্ উ'ম্‌ইয়া ওয়া মান্ কানা ফী দ্বালালিম্
(৪০) অতঃপর তুমি কি বধিরকে শ্রবণ করাইতে, অন্ধকে ও স্পষ্ট পথভ্রান্তিতে যে রহিয়াছে, তাহাকে পথ

مُّبِيْنٍ ○ ٤١ فَاِمَّا نَذْهَبَنَّ بِكَ فَاِنَّا مِنْهُمْ مُّنْتَقِمُوْنَ ۙ ٤٢ اَوْ

মুবীন। ৪১। ফাইম্মা নাজ্হাবান্না বিকা ফাইন্না মিন্হুম্ মুন্তাকিমুন। ৪২। আউ
দেখাইতে পার ? (৪১) অনন্তর আমি যদি তোমাকে তুলিয়াও লই তথাপি নিশ্চয় আমি তাহাদের নিকট প্রতিশোধ গ্রহণ করিব। (৪২) অথবা

نُرِيَنَّكَ الَّذِىْ وَعَدْنٰهُمْ فَاِنَّا عَلَيْهِمْ مُّقْتَدِرُوْنَ ٤٣ فَاسْتَمْسِكْ

নুরিইয়ান্নাকাল্লাজী ওয়াআ'দ্নাহুম্ ফাইন্না আ'লাইহিম্ মুক্তাদিরূন। ৪৩। ফাছ্তাম্ছিক্
আমি তোমাকে উহা প্রদর্শন করাইব তাহাদের সহিত আমি যাহা অঙ্গীকার করিয়াছি, নিশ্চয় তাহাদের উপর আমি শক্তিশালী। (৪৩) অতঃপর তুমি দৃঢ়রূপে উহা ধারণ কর

بِالَّذِىْ اُوْحِىَ اِلَيْكَ ۚ اِنَّكَ عَلٰى صِرَاطٍ مُّسْتَقِيْمٍ ○ ٤٤ وَاِنَّهٗ

বিল্লাজী উহিইয়া ইলাইক, ইন্নাকা আ'লা ছিরাতিম্ মুছ্তাকীম্। ৪৪। ওয়া ইন্নাহু
যাহা তোমার প্রতি প্রত্যাদেশ হয়, নিশ্চয় তুমি সরল পথে আছ। (৪৪) এবং নিশ্চয়ই উহা

لَذِكْرٌ لَّكَ وَلِقَوْمِكَ ۚ وَسَوْفَ تُسْئَلُوْنَ ○ ٤٥ وَسْئَلْ مَنْ

লাজিক্রুল্লাকা ওয়া লিকাউমিক, ওয়া ছাউফা তুছ্আলূন। ৪৫। ওয়াছ্আল্ মান্
তোমার ও তোমার সম্প্রদায়ের জন্য শিক্ষণীয় এবং তোমরা জিজ্ঞাসিত হইবে। (৪৫) এবং আমি

اَرْسَلْنَا مِنْ قَبْلِكَ مِنْ رُّسُلِنَآ اَجَعَلْنَا مِنْ دُوْنِ الرَّحْمٰنِ

আর্ছাল্না মিন্ ক্বাব্লিকা মির্রুছুলিনা আজ্আআ'ল্না মিন্ দুনির্ রাহ্মানি
রাসূলগণকে তোমার পূর্বে প্রেরণ করিয়াছিলাম, তাহাদিগকে জিজ্ঞাসা করিয়া দেখ, আমি আল্লাহ্ ব্যতীত

اٰلِهَةً يُّعْبَدُوْنَ ع ٤٦ وَلَقَدْ اَرْسَلْنَا مُوْسٰى بِاٰيٰتِنَآ ع

আলিহাতাঁই ইয়া'বুদুন। ع ৪৬। ওয়া লাক্বাদ্ আর্ছাল্না মূছা বিআইয়াতিনা ৪
অন্য কাহাকেও কি উপাস্যসমূহ স্থির করিয়াছি যে,তাহাদের উপাসনা করা হইবে ? (৪৬) এবং আমি মুসাকে আমার নিদর্শনাবলীসহ ৪ রুকু

اِلٰى فِرْعَوْنَ وَمَلَا۟ئِهٖ فَقَالَ اِنِّىْ رَسُوْلُ رَبِّ الْعٰلَمِيْنَ ○

ইলা ফির্আ'উন। ওয়া মালাইহী ফাক্বালা ইন্নী রাছূলু রাব্বিল্ আ'লামীন্।
ফেরাউন ও তাহার দলীয় নেতাদের নিকট প্রেরণ করিয়াছিলাম ; অতঃপর তিনি বলিলেন নিশ্চয়ই আমি বিশ্বজগতের প্রতিপালকের প্রেরিত পুরুষ।

৪৭- فَلَمَّا جَآءَهُمْ بِاٰيٰتِنَآ اِذَا هُمْ مِّنْهَا يَضْحَكُوْنَ ○ ৪৮- وَمَا

৪৭। ফালাম্মা জ্বা-আহুম্ বিআইয়াতিনা ইজা হুম্ মিন্হা ইয়াদ্ব্হাকূন। ৪৮। ওয়ামা
(৪৭) অনন্তর তিনি যখন আমার নিদর্শনাবলীসহ তাহাদের সমীপে উপস্থিত হইলেন, তখন তাহারা উহা লইয়া বিদ্রূপ করিতে লাগিল। (৪৮) এবং আমি

نُرِيْهِمْ مِّنْ اٰيَةٍ اِلَّا هِيَ اَكْبَرُ مِنْ اُخْتِهَا ز وَاَخَذْنٰهُمْ

নুরীহিম্ মিন্ আইয়াতিন্ ইল্লা হিইয়া আক্বারু মিন্ উখ্তিহা, ওয়া খাজ্নাহুম্
তাহাদিগকে যে নিদর্শন দেখাইতাম, তাহা অপরটি অপেক্ষা বড় ছিল এবং আমি তাহাদিগকে

بِالْعَذَابِ لَعَلَّهُمْ يَرْجِعُوْنَ ○ ৪৯- وَقَالُوْا يٰٓاَيُّهَ السّٰحِرُ ادْعُ

বিল্ আ'জাবি লাআ'ল্লাহুম্ ইয়ার্জিউ'ন্। ৪৯। ওয়া ক্বালু ইয়া-আইয়্যুহাছ্ ছাহিরুদ্উ'
বিপদে ফেলিলাম, সম্ভবতঃ তাহারা প্রত্যাবর্তন করিতে পারে। (৪৯) এবং তাহারা বলিল—হে ইন্দ্রজালিক! তুমি তোমার

لَنَا رَبَّكَ بِمَا عَهِدَ عِنْدَكَ ج اِنَّنَا لَمُهْتَدُوْنَ ○ ৫০- فَلَمَّا كَشَفْنَا

লানা রাব্বাকা বিমা আ'হিদা ই'ন্দাক্, ইন্নানা লামুহ্তাদুন। ৫০। ফালাম্মা কাশাফ্না
প্রতিপালককে তোমার সহিত প্রতিশ্রুত ব্যাপারে আহ্বান কর, নিশ্চয়ই আমরা সৎপথ অবলম্বন করিব। (৫০) অতঃপর যখন আমি

عَنْهُمُ الْعَذَابَ اِذَا هُمْ يَنْكُثُوْنَ ○ ৫১- وَنَادٰى فِرْعَوْنُ فِيْ

আ'ন্হুমুল্ আ'জাবা ইজা হুম্ ইয়ান্কুছুন। ৫১। ওয়া নাদা ফিরআ'উনু ফী
তাহাদের বিপদ দুরীভূত করিলাম, তখন তাহারা অঙ্গীকার ভঙ্গ করিতে লাগিল। (৫১) এবং ফেরাউন তাহার

قَوْمِهٖ قَالَ يٰقَوْمِ اَلَيْسَ لِيْ مُلْكُ مِصْرَ وَهٰذِهِ

ক্বাউমিহী ক্বালা ইয়া ক্বাউমি আলাইছা লী মুল্কু মিছ্রা ওয়া হাজিহিল্
সম্প্রদায়ের মধ্যে ঘোষণা করিল, হে আমার সম্প্রদায়! মিসরের রাজাধিপত্য ও আমার প্রাসাদের নিম্নে প্রবাহিত

الْاَنْهٰرُ تَجْرِيْ مِنْ تَحْتِيْ ج اَفَلَا تُبْصِرُوْنَ ط ৫২- اَمْ اَنَا خَيْرٌ

আন্হারু তাজ্রী মিন্ তাহ্তী, আফালা তুব্ছিরূন্। ৫২। আম্ আনা খাইরুম্
স্রোতস্বিনীসমূহ কি আমার নহে? তোমরা কি প্রত্যক্ষ করিতেছ না? (৫২) আমি কি তাহার অপেক্ষা

مِنْ هٰذَا الَّذِىْ هُوَ مَهِيْنٌ لا وَّلَا يَكَادُ يُبِيْنُ ۞ ٥٣- فَلَوْلَآ

মিন্ হাজাল্লাজী হুওয়া মাহীনুঁউ; ওয়ালা ইয়াকাদু ইউবীন্। ৫৩। ফালাউলা-
শ্রেষ্ঠ নহি যে ব্যক্তি দরিদ্র, পীড়িত এবং যে স্পষ্টরূপে কথা বলিতে পারে না ? (৫৩) অনন্তর

اُلْقِىَ عَلَيْهِ اَسْوِرَةٌ مِّنْ ذَهَبٍ اَوْجَآءَ مَعَهُ

উল্ক্বিইয়া আ'লাইহি আছ্বিরাতুম্ মিন্ জাহাবিন্ আউ জ্বা-আ মাআ'হুল্
তাহাকে স্বর্ণ-বলয়ে ভুষিত করা হইল না কেন ? অথবা ফেরেশ্তামণ্ডলী

الْمَلٰٓئِكَةُ مُقْتَرِنِيْنَ ۞ ٥٤- فَاسْتَخَفَّ قَوْمَهُ فَاَطَاعُوْهُ

মালা-ইকাতু মুক্তারিনীন। ৫৪। ফাছ্তাখাফ্ফা ক্বাউমাহু ফাআত্বাউহ্ ;
তাহার সহচররূপে আসিত। (৫৪) অতঃপর সে তাহার সম্প্রদায়কে প্ররোচিত করিল সুতরাং তাহারা তাহার কথায় বাধ্য হইল ;

اِنَّهُمْ كَانُوْا قَوْمًا فٰسِقِيْنَ ۞ ٥٥- فَلَمَّآ اٰسَفُوْنَا انْتَقَمْنَا مِنْهُمْ

ইন্নাহুম্ কানূ ক্বাউমান্ ফাছিক্বীন। ৫৫। ফালাম্মা আ-ছাফুনান্ তাক্বাম্না মিন্হুম্
নিশ্চয়ই তাহারা পাপাচারী সম্প্রদায় ছিল। (৫৫) অতঃপর যখন তাহারা আমার কোপ বর্ধিত করিল তখন আমি তাহাদের নিকট হইতে প্রতিশোধ গ্রহণ করিলাম ;

فَاَغْرَقْنٰهُمْ اَجْمَعِيْنَ ۞ لا ٥٦- فَجَعَلْنٰهُمْ سَلَفًا وَّمَثَلًا

ফাআগ্ব্রাক্নাহুম্ আজ্বমাঈ'ন। ৫৬। ফাজ্বাআ'ল্নাহুম্ ছালাফাঁউ ওয়া মাছালাল্
তাহাদিগকে সামগ্রিকভাবে নিমজ্জিত করিলাম। ৫৬) সুতরাং উহা পূর্ববর্তী ও পরবর্তীর জন্য দৃষ্টান্ত

لِّلْاٰخِرِيْنَ ۞ ع ٥٧- وَلَمَّا ضُرِبَ ابْنُ مَرْيَمَ مَثَلًا اِذَا قَوْمُكَ

লিল্ আখিরীন। ع ৫৭। ওয়ালাম্মা দ্বুরিবাব্নু মার্ইয়ামা মাছালান্ ইজা কাউমুকা
স্থাপন করিলাম। ৫৭ এবং যখন মরিয়ম পুত্রের দৃষ্টান্ত বর্ণনা করা হইল তখন তোমার সম্প্রদায়

ع ৫/৫ রুকু

مِنْهُ يَصِدُّوْنَ ۞ ٥٨- وَقَالُوْٓا ءَاٰلِهَتُنَا خَيْرٌ اَمْ هُوَ مَا

মিন্হু ইয়াছিদ্দূন। ৫৮। ওয়া ক্বালূ আ-আলিহাতুনা খাইরুন্ আম্ হুওয়া ; মা
উহাতে আনন্দে চীৎকার করে। (৫৮) এবং তাহারা বলে—আমাদের উপাস্যগুলি শ্রেষ্ঠ অথবা সে ? তাহারা

কেবল

أَظْفَرَكُمْ عَلَيْهِمْ ط وَكَانَ اللّٰهُ بِمَا تَعْمَلُونَ بَصِيرًا ٥ ٢٥- هُمُ الَّذِينَ

আজ্‌ফারাকুম্‌ আ'লাইহিম্‌ ; ওয়া কা-নাল্লাহু বিমা তা'মালূনা বাছীরা। ২৫। হুমুল্লাজীনা

হইতে প্রতিরুদ্ধ করিয়াছেন ; এবং তোমরা যাহা করিতেছ আল্লাহ্‌ তাহা দেখিতেছেন। (২৫) ইহারাই ধর্ম অমান্য

كَفَرُوا وَصَدُّوكُمْ عَنِ الْمَسْجِدِ الْحَرَامِ وَالْهَدْيَ مَعْكُوفًا

কাফারূ ওয়া ছাদ্দুকুম্‌ আ'নিল্‌ মাছ্‌জিদিল্‌ হারামি ওয়াল্‌ হাদ্‌ইয়া মা'কূফান্‌

করিল এবং পবিত্র মসজিদ হইতে তোমাদের গতিরোধ করিল ; আরও কোরবানীর পশুকে

أَنْ يَبْلُغَ مَحِلَّهُ ط وَلَوْلَا رِجَالٌ مُؤْمِنُونَ وَنِسَاءٌ

আঁই ইয়াব্‌লুগা মাহিল্লাহ ; ওয়া লাউলা রিজ্বালুম্‌ মু'মিনূনা ওয়া নিছা-উম্‌

কোরবানীস্থলে উপস্থিত হইতে বাধা প্রদান করিল এবং যদি ধর্ম বিশ্বাসী ও ধর্ম বিশ্বাসীণি মহিলাবৃন্দ

مُؤْمِنَاتٌ لَمْ تَعْلَمُوهُمْ أَنْ تَطَئُوهُمْ فَتُصِيبَكُمْ مِنْهُمْ مَعَرَّةٌ

মু'মিনাতুল্‌ লাম্‌ তা'লামূহুম্‌ আন্‌ তাত্বাউহুম্‌ ফাতুছীবাকুম্‌ মিন্‌হুম্‌ মাআ'র্‌রাতুম্‌

না থাকিত, যাহাদিগকে তোমরা জানিতে না, তাহাদিগকে তোমরা নিষ্পেসিত করিয়া দিতে, অতঃপর অজ্ঞাতসারে তোমাদের উপর

بِغَيْرِ عِلْمٍ ج لِيُدْخِلَ اللّٰهُ فِي رَحْمَتِهِ مَنْ يَشَاءُ ج لَوْ

বিগ্বাইরি ই'ল্‌মিন, লিইউদ্‌খিলাল্লাহু ফী রাহ্‌মাতিহী মাঁই ইয়াশা উ, লাউ

দোষারোপ আসিত, যেন আল্লাহ্‌ যাহাকে ইচ্ছা স্বীয় অনুগ্রহে প্রবিষ্ট করেন, তাহারা

تَزَيَّلُوا لَعَذَّبْنَا الَّذِينَ كَفَرُوا مِنْهُمْ عَذَابًا أَلِيمًا ٥ ٢٦- إِذْ

তাযাইয়্যালু লাআ'জ্জাব্‌নাল্লাজীনা কাফারূ মিন্‌হুম্‌ আ'জাবান্‌ আলীমা। ২৬। ইজ্‌

যদি পৃথকভাবে থাকিত তবে নিশ্চয়ই আমি তাহাদের মধ্যকার ধর্ম অমান্যকারীগণকে যন্ত্রণাদায়ক শাস্তি প্রদান করিতাম। (২৬) যখন

جَعَلَ الَّذِينَ كَفَرُوا فِي قُلُوبِهِمُ الْحَمِيَّةَ حَمِيَّةَ الْجَاهِلِيَّةِ

জ্বাআ'লাল্লাজীনা কাফারূ ফী ক্বুলূবিহিমুল্‌ হামিইয়্যাতা হামিইয়্যাতাল্‌ জ্বাহিলিইয়্যাতি

ধর্ম অমান্যকারীগণ তাহাদের অন্তরসমূহে মূর্খজনোচিত উত্তেজনায় উত্তেজনার সৃষ্টি করিল,

فَاَنْزَلَ اللّٰهُ سَكِيْنَتَهٗ عَلٰى رَسُوْلِهٖ وَعَلَى الْمُؤْمِنِيْنَ وَاَلْزَمَهُمْ

ফাআন্যালাল্লাহু ছাকীনাতাহূ আ'লা রাছূলিহী ওয়া আ'লাল্ মু'মিনীনা ওয়া আল্যামাহুম্
তখন আল্লাহ্ তাঁহার রাসূল ও ধর্ম বিশ্বাসীগণের উপর স্বীয় শান্তি অবতীর্ণ করিলেন এবং তাহাদিগকে

كَلِمَةَ التَّقْوٰى وَكَانُوْٓا اَحَقَّ بِهَا وَاَهْلَهَا ط وَكَانَ اللّٰهُ

কালিমাতাত্তাক্ওয়া ওয়া কা-নূ আহাক্কূ বিহা ওয়া আহ্লাহা ; ওয়া কা-নাল্লাহু
ধর্মবাণীর উপর সুপ্রতিষ্ঠিত করিলেন এবং তাহারাই ইহার একান্ত উপযোগী ও যথোপযুক্ত ছিল এবং আল্লাহ্

بِكُلِّ شَيْءٍ عَلِيْمًا ع ٢٧- لَقَدْ صَدَقَ اللّٰهُ رَسُوْلَهُ الرُّءْيَا بِالْحَقِّ ج

বিকুল্লি শাইইন আ'লীম। ع ২৭। লাক্বাদ্ ছাদাকাল্লাহু রাছুলাহুর্ রুইয়া বিল্হাক্ক্,
সমূহ বিষয়ে মহাজ্ঞানী। (২৭) নিশ্চয়ই আল্লাহ্ তাঁহার রাসূলের সত্য স্বপ্নকে সত্য প্রতিপন্ন করিয়া দেখাইলেন,

ع ৩ | ৩ রুকু

لَتَدْخُلُنَّ الْمَسْجِدَ الْحَرَامَ اِنْ شَآءَ اللّٰهُ اٰمِنِيْنَ لا مُحَلِّقِيْنَ

লাতাদ্খুলুন্নাল্ মাছ্জিদিল্ হারা-মা ইন্শা-আল্লাহু আমিনীন মুহাল্লিকীনা
যদি আল্লাহ্ ইচ্ছা করেন তবে অবশ্যই তোমরা নিরাপদে সুপবিত্র মসজিদে প্রবেশ করিবে তোমাদের স্ব স্ব

رُءُوْسَكُمْ وَمُقَصِّرِيْنَ لا لَا تَخَافُوْنَ ط فَعَلِمَ مَا لَمْ تَعْلَمُوْا

রুউছাকুম্ ওয়া মুক্বাছ্ছিরীন লা তাখা-ফূন ; ফাআ'লিমা মা লাম্ তা'লামূ
মস্তক মুণ্ডিত ও কেশ কাটিয়া ফেলিবে, এবং তোমাদের কোনই আশঙ্কা থাকিবে না, কেননা তোমরা যাহা যান তিনি তাহা অবগত আছেন,

فَجَعَلَ مِنْ دُوْنِ ذٰلِكَ فَتْحًا قَرِيْبًا ٥ ٢٨- هُوَ الَّذِيْٓ اَرْسَلَ رَسُوْلَهُ

ফাজ্আআ'লা মিন্ দুনি জা-লিকা ফাৎহান্ কারীবা। ২৮। হুওয়াল্লাজী-আর্ছালা রাছূলাহূ
সুতরাং তিনি ইহার অগ্রেই আসন্ন বিজয় দান করিলেন। (২৮) এবং তিনি তাঁহার রাসূলকে

(২৮) আল্লাহ তাআ'লা তাঁহার রাসূলের মাধ্যমে যে জীবন ব্যবস্থার সনদ পত্র মানুষকে প্রদান করিয়াছেন, ইহা সত্য ও বরহক। এই সত্য ও সঠিক জীবন ব্যবস্থাই পৃথিবীতে প্রচলিত সমুদয় জীবন ব্যবস্থা হইতে অতিশয় উত্তম ও শ্রেষ্ঠত্বের অধিকারী। কিন্তু মানুষ রাসূলের প্রবর্তিত জীবন ব্যবস্থার প্রতি সর্বদাই উদাসীন ও অমনোযোগী রহিয়াছে। (শেখ শাদী)

بِالْهُدٰى وَدِيْنِ الْحَقِّ لِيُظْهِرَهٗ عَلَى الدِّيْنِ كُلِّهٖ ط وَكَفٰى بِاللّٰهِ

বিল্‌হুদা ওয়া দীনিল্‌ হাক্‌কি লিইউজ্‌হিরাহু আ'লাদ্দীনি কুল্লিহ ; ওয়া কাফা বিল্লাহি

হেদায়েত ও সত্যধর্মসহ প্রেরণ করিলেন, যেন তিনি ইহাকে সকল ধর্মের উপর প্রবল করেন এবং আল্লাহর

شَهِيْدًا ط ۲۹- مُحَمَّدٌ رَّسُوْلُ اللّٰهِ ط وَالَّذِيْنَ مَعَهٗٓ اَشِدَّآءُ عَلَى

শাহীদা। ২৯। মুহাম্মাদুর্‌রাছূলুল্লাহ ; ওয়াল্লাজীনা মাআ'হূ আশিদ্দা-উ আ'লাল্‌

সাক্ষ্যই যথেষ্ট। (২৯) মোহাম্মদ আল্লাহর রাসূল এবং যাহারা তাঁহার সঙ্গে আছেন, তাঁহারা ধর্মদ্রোহী-গণের উপর

الْكُفَّارِ رُحَمَآءُ بَيْنَهُمْ تَرٰىهُمْ رُكَّعًا سُجَّدًا

কুফ্‌ফারি রুহামা-উ বাইনাহুম্‌ তারা-হুম্‌ রুক্কাআ'ন্‌ ছুজ্জাদাঁই

অতি কঠোর, তাহারা পরস্পর কোমল হৃদয়, তুমি তাহাদিগকে আল্লাহর অনুগ্রহ ও সন্তুষ্টি প্রাপ্তির আশায়

ফায়দা ঃ হজরত মুহাম্মদ (দঃ) ও তাঁহার সাহাবাগণের চরিত্রে দুইটি গুণের সুসামঞ্জস প্রাধান্য দেখিতে পাওয়া যায়। (১) নম্রতা, (২) কঠোরতা। বস্তুতঃ নম্রতাই তাঁহাদের স্বভাবের মধ্যে বিশেষভাবে পরিপূর্ণ ছিল। এই নম্রতা তাঁহারা প্রয়োজন অনুসারে সবস্থানেই ব্যববহার করিয়াছেন। এই নম্রতার মাধ্যমেই ঈমানের নুরের জ্যোতি ক্রমশঃ বিকাশ লাভ করিয়াছে। কিন্তু কঠোরতা যাহা তাঁহাদের মধ্যে প্রকাশ পাইয়াছিল তাহা কেবল দ্বীন ও ঈমানের হেফাজতের জন্য। আল্লাহ প্রদত্ত জীবন ব্যবস্থাকে কায়েম করিবার জন্য, বিরুদ্ধ শক্তিকে প্রতিহত করিবার জন্য। কিন্তু এই নম্রতা ও কঠোরতা এবাদতে বদনী অর্থাৎ শারীরিক এবাদত ও রুহানী রিয়াজতের দ্বারা অত্যন্ত সুন্দরভাবে ফুটিয়া উঠিত। কেননা নামাজ সম্পাদনের দ্বারা তাহাদের কপালে এক প্রকার নুর বিকশিত হইয়াছিল। এই নুরের জ্যোতিই হইল তাহাদিগকে চিনিবার একমাত্র পথ। প্রকৃত পক্ষে যাহারা ধর্ম বিশ্বাসী এবং আল্লাহর এবাদতে নিমগ্ন থাকে, তাহাদের কপাল এবং তাহাদের মুখমণ্ডল দেখিলেই বুঝা যায় যে, তাহারা আল্লাহর পিয়ারা বান্দা। ভক্তি এবং শ্রদ্ধায় মস্তক আপন হইতেই তাহাদের সামনে নত হইয়া পড়ে। কখনও তাহাদের নম্রতার দ্বারা মানুষ কৃতার্থ হয় এবং কখনও তাহাদের কঠোরতার ফলে সত্য পথ ও সত্য জীবন ব্যবস্থার প্রতি মানুষ উদ্বুদ্ধ হয়। আল্লাহ তাআ'লার এবাদত ও দ্বীন কায়েম রাখিবার জন্য এই নম্রতা ও কঠোরতার প্রয়োজন রহিয়াছে। যাহারা শুধু নম্রতাকেই জীবনের ভূষণ বলিয়া মানিয়া লইয়াছে, তাহারা যেমন ভুল করিয়াছে, তেমনি যাহারা শুধু কেবল কঠোরতার দ্বারাই নিয়ম শৃঙ্খলা কায়েম করিতে চাহিয়াছে, তাহারাও ভুল পথেই চলিয়াছে। সুতরাং নম্রতা ও কঠোরতার সমঝোতার মাধ্যমেই পথ চলা উচিৎ।

( মোজেহুল কোরআন ও রুহুল বয়ান )

يَبْتَغُوْنَ فَضْلًا مِّنَ اللّٰهِ وَرِضْوَانًا ز سِيْمَاهُمْ فِيْ وُجُوْهِهِمْ

ইয়াব্‌তাগূনা ফাদ্‌লাম্ মিনাল্লাহি ওয়া রিদ্‌ওয়ানান, ছীমা-হুম্ ফী বুজূহিহিম্

রুকু ও সেজ্‌দাকারীরূপে দেখিতে পাইবে, তাহাদের পরিচয় এই যে, তাহাদের মুখমণ্ডলে

مِّنْ اَثَرِ السُّجُوْدِ ط ذٰلِكَ مَثَلُهُمْ فِي التَّوْرٰىةِ ج صلے وَمَثَلُهُمْ فِي الْاِنْجِيْلِ ج قف

মিন্ আছারিছ্ ছুজুদ ; জা-লিকা মাছালুহুম্ ফিত্তাউরাহ্, ওয়া মাছালুহুম্ ফিল্ ইন্‌জীল,

সেজ্‌দার চিহ্ন রহিয়াছে, তাহাদের অনুরূপ গুণাবলী তওরাতে রহিয়াছে এবং ইঞ্জিলেও তাহাদের অনুরূপ গুণাবলী রহিয়াছে

كَزَرْعٍ اَخْرَجَ شَطْـَٔهٗ فَاٰزَرَهٗ فَاسْتَغْلَظَ فَاسْتَوٰى عَلٰى سُوْقِهٖ

কাযার্‌ই'ন আখ্‌রাজা শাত্বআহূ ফাআ-জারাহু ফাছ্‌তাগ্‌লাজা ফাছ্‌তাওয়া আ'লা ছুকিহী

যদ্রূপ শস্যক্ষেত্র উহার অঙ্কুর উদগম করে, অতঃপর উহাকে সবল তারপর পরিপুষ্ট করে, তৎপর উহা স্বীয় কাণ্ডের উপর সোজাভাবে দণ্ডায়মান হইল,

يُعْجِبُ الزُّرَّاعَ لِيَغِيْظَ بِهِمُ الْكُفَّارَ ط وَعَدَ اللّٰهُ الَّذِيْنَ

ইউ'জিবুয্‌যুর্‌রা আ' লিইয়াগীজা বিহিমুল্ কুফ্‌ফার ; ওয়া আ'দাল্লাহুল্লাজীনা

তখন উহা কৃষককে আনন্দোৎফুল্ল করিয়া তোলে তিনি যেন উহাদের দ্বারা ধর্ম অমান্যকারীগণকে ঈর্ষানলে দগ্ধীভূত করিতে পারেন ; এবং তন্মধ্য হইতে যাহারা

اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ مِنْهُمْ مَّغْفِرَةً وَّاَجْرًا عَظِيْمًا ع

আ-মানু ওয়া আ'মিলুছ্ ছা-লিহা-তি মিন্‌হুম্ মাগ্‌ফিরাতাঁউ ওয়া আজ্‌রান আ'জীমা। ৪

ধর্ম বিশ্বাস স্থাপন করিয়া সৎকার্যসমুহ করিয়াছে, আল্লাহ্ তাহাদিগের জন্য ক্ষমা ও বিরাট প্রতিদানের অঙ্গীকার করিয়াছেন।

| | | |
|---|---|---|
| ছুরা—হুজুরাৎ<br>ইহা মদীনায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছমিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ১৮ আয়াত<br>এবং ২ রুকু |

١- يٰۤاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لَا تُقَدِّمُوْا بَيْنَ يَدَيِ اللّٰهِ

১। ইয়া-আয়্যুহাল্লাজীনা আ-মানু লা তুকাদ্দিমু বাইনা ইয়াদাইল্লাহি

(১) হে ধর্ম বিশ্বাসস্থাপনকারীগণ! তোমরা আল্লাহ্ ও তাঁহার রাসূলের অগ্রগামী হইও না

وَرَسُوْلِهٖ وَاتَّقُوا اللّٰهَ ؕ اِنَّ اللّٰهَ سَمِيْعٌ عَلِيْمٌ ۞ ٢ - يٰۤاَيُّهَا الَّذِيْنَ

ওয়া রাছুলিহী ওয়াত্তাকুল্লাহ ; ইন্নাল্লাহা ছামীউন্ আ'লীম্। ২। ইয়া আইয়্যুহাল্লাজীনা

এবং আল্লাহকে ভয় কর ; নিশ্চয় আল্লাহ সর্বশ্রোতা ও মহাজ্ঞানী। ২। হে ধর্মে বিশ্বাস স্থাপনকারিগণ !

اٰمَنُوْا لَا تَرْفَعُوْۤا اَصْوَاتَكُمْ فَوْقَ صَوْتِ النَّبِيِّ وَلَا تَجْهَرُوْا لَهٗ

আ-মানূ লা তার্ফাউ' আছ্ ওয়াতাকুম্ ফাউকা ছাউতিন্নাবিয়্যি ওয়ালা তাজ্হারূ লাহূ

নবীর কণ্ঠস্বরের উপর তোমাদের কণ্ঠস্বর উচ্চতর করিও না এবং তোমরা পরস্পর যেরূপ

بِالْقَوْلِ كَجَهْرِ بَعْضِكُمْ لِبَعْضٍ اَنْ تَحْبَطَ اَعْمَالُكُمْ

বিল্ কাউলি কাজ্বাহ্রি বা'দ্বিকুম্ লিবা'দ্বিন্ আন্ তাহ্বাত্বা আ'মা-লুকুম্

খুব চীৎকার করিয়া কথোপকথন কর, তদ্রূপ চীৎকার করিয়া তাঁহার সহিত কথোপকথন করিও না, ইহাতে আশঙ্কা হয় যে, তোমাদের কৃতকর্মসমূহ বিনষ্ট হইয়া যাইবে এবং তোমরা

وَاَنْتُمْ لَا تَشْعُرُوْنَ ۞ ٣ - اِنَّ الَّذِيْنَ يَغُضُّوْنَ اَصْوَاتَهُمْ عِنْدَ رَسُوْلِ اللّٰهِ

ওয়া আন্তুম্ লা-তাশ উ'রূন। ৩। ইন্নাল্লাজীনা ইউগ্বুদ্দ্বূনা আছ্ ওয়াতাহুম্ ই'ন্দা রাছুলিল্লাহি

উহা হৃদয়ঙ্গম করিতেছ না। (৩) নিশ্চয় যাহারা আল্লাহর রাসূল সমীপে নিজ নিজ কণ্ঠস্বর নিম্ন করে,

(২) কতিপয় লোক মহানবী (দঃ)-এর গৃহের পাশে আসিয়া উচ্চৈঃস্বরে মহানবী (দঃ)-কে ডাকিত। ফলে আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিলেন এবং ইদৃশ কার্যকলাপ হইতে বিরত থাকিবার জন্য তাহাদিগকে নিষেধ করিলেন। ইমাম ইব্নে কাইয়ুম (রাঃ বলিয়াছেন যে, পবিত্র কোরআন, হাদীস শরীফ ও সাহাবাদের আছার হইতে বর্ণিত আছে যে, ইস্লাম ধর্ম বর্জন করিলে যেমন নেক আমল বরবাদ হইয়া যায়, তদ্রূপ বদ আমলের দ্বারাও নেক আমল কমিয়া যায়। এই কমতির দ্বারা নেক আমলের সংখ্যা কমতি বুঝায় না বরং নেক আমল করার ইচ্ছা বা আকাঙ্খা কমিয়া যায়। কিতাবুল ওয়াজ্বিজে আছে যে, এমন কতিপয় গোনাহ রহিয়াছে, যাহার ফলে নেক আমল বরবাদ হইয়া যায়। যেমন জ্বিনা ও কুফুরী। ইহার দরুণ নেক আমলের মর্তবা বিলুপ্ত হইয়া মানুষ ঈমানহারা হইয়া যায়। অধিকন্ত এই আয়াতে আল্লাহ আদব শিক্ষা দিয়াছেন যে, মহানবী দঃ)-এর মজলিসে কখনও বেয়াদবী করিতে নাই। যদি বেয়াদবী করে, তাহা হইলে ঈমান হারানোর আশঙ্কা আছে। অনুরূপভাবে মিলাদ মাহফিলেও বেয়াদবী করা চলিবে না। ( মুজেহুল কোরআন )

أُولَٰئِكَ الَّذِينَ امْتَحَنَ اللَّهُ قُلُوبَهُمْ لِلتَّقْوَىٰ ۚ لَهُم

উলা-ইকাল্লাজীনাম্ তাহানাল্লাহু ক্বুলুবাহুম্ লিত্তাক্ ওয়া ; লাহুম্

আল্লাহ্ তাহাদেরই অন্তরসমূহ ধর্মভীরুতার জন্য পরীক্ষা করিয়া লইয়াছেন ; তাহাদেরই জন্য

مَغْفِرَةٌ وَأَجْرٌ عَظِيمٌ ۝ ٤ - إِنَّ الَّذِينَ يُنَادُونَكَ مِن وَرَاءِ

মাগ্ ফিরাতুঁউ ওয়া আজ্বরুন্ আ'জীম। ৪। ইন্নাল্লাজীনা ইউনাদুনাকা মিঁউ ওয়ারাইল্

ক্ষমা এবং বিরাট প্রতিদান রহিয়াছে। (৪) নিশ্চয় যাহারা তোমাকে প্রকোষ্ঠসমূহের

الْحُجُرَاتِ أَكْثَرُهُمْ لَا يَعْقِلُونَ ۝ ٥ - وَلَوْ أَنَّهُمْ صَبَرُوا

হুজ্বুরাতি আক্ছারুহুম্ লা ইয়া'ক্বিলুন। ৫। ওয়া লাউ আন্নাহুম্ ছাবারূ

বাহির হইতে চীৎকার করিয়া আহ্বান করে, তাহাদের অধিকাংশই নির্বোধ। (৫) এবং তুমি তাহাদের

حَتَّىٰ تَخْرُجَ إِلَيْهِمْ لَكَانَ خَيْرًا لَّهُمْ ۚ وَاللَّهُ غَفُورٌ رَّحِيمٌ ۝

হাত্তা তাখ্ রুজা ইলাইহিম্ লাকানা খাইরাল্লাহুম্ ; ওয়াল্লাহু গ্বাফুরুর্ রাহীম্।

নিকট বাহির হইয়া আসা পর্যন্ত যদি তাহারা ধৈর্যসহ প্রতীক্ষা করিত, তবে তাহাদের জন্য অত্যুত্তম হইত ; এবং আল্লাহ্ অতিশয় ক্ষমাকারী করুণাময়।

(৪) বণী-তামিম গোত্রের কতিপয় লোক মহানবী দঃ-এর দরবারে আগমন করিয়া উচ্চৈঃস্বরে মহানবী (দঃ)-কে নাম ধরিয়া ডাকিতে লাগিল। এই সময় নবী করিম (দঃ) ঘরের মধ্যে ছিলেন। অতঃপর তিনি এই শোরগোল শুনিয়া বাহিরে আসিলেন এবং তাহাদের সহিত প্রয়োজনীয় আলাপ-আলোচনা করিলেন। এই ঘটনার পরিপ্রেক্ষিতে আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করেন। বস্তুতঃ তাহারা আদব এবং শিষ্টাচার সম্পর্কে সম্পূর্ণ উদাসীন ছিল। আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিয়া তাহাদিগকে আদব ও শিষ্টাচার শিক্ষা দিলেন। নবী ও রাসূলগণের দরবারে ধৈর্য এবং সংযম অবলম্বন করা উচিৎ। তাহাদের দরবারে কখনও আল্লাহর ইচ্ছার বিরুদ্ধে কোন জিনিসের আকাঙ্খা করিতে নাই। ইহাতে নবী ও রাসূলগণের শান্তির ব্যাঘাত সৃষ্টি হয়। তাহাদের নিয়ম-শৃংখলার ব্যত্যয় ঘটিয়া থাকে।

(কবীর)

٦ - يَـٰٓأَيُّهَا الَّذِينَ ءَامَنُوٓا إِن جَآءَكُمْ فَاسِقٌۢ بِنَبَإٍ

৬। ইয়া আইয়ু্য হাল্লাজীনা আ-মানূ ইন্ জ্বা-আকুম্ ফা-ছিকুম্ বিনাবাইম্

(৬) হে ধর্মে বিশ্বাস স্থাপনকারিগণ! যদি তোমাদের নিকট কোন দুষ্কৃতিকারী কোন সংবাদ লইয়া আসে,

فَتَبَيَّنُوٓا أَن تُصِيبُوا قَوْمًۢا بِجَهَـٰلَةٍ فَتُصْبِحُوا عَلَىٰ مَا

ফাতাবাইয়্যানূ আন্‌তুছীবূ ক্বাউমাম্ বিজ্বাহালাতিন্ ফাতুছ্‌বিহূ আ'লা-মা

তবে উহার তথ্য অনুসন্ধান কর—যেন না হয় যে, তোমরা না জানিয়া কোন সম্প্রদায়কে বিপন্ন কর, অতঃপর তোমাদের

فَعَلْتُمْ نَـٰدِمِينَ ٧ - وَاعْلَمُوٓا أَنَّ فِيكُمْ رَسُولَ اللَّهِ ۚ لَوْ يُطِيعُكُمْ

ফাআ'ল্‌তুম্ নাদিমীন। ৭। ওয়া'লামু আন্না ফীকুম্ রাছূল্লাহ্; লাউ ইউত্বীউ'কুম্

কৃতকর্মের জন্য অনুতপ্ত হও। (৭) তোমরা অবগত হও যে, তোমাদের মধ্যে আল্লাহর রাসূল রহিয়াছেন; যদি তিনি

فِى كَثِيرٍ مِّنَ الْأَمْرِ لَعَنِتُّمْ وَلَـٰكِنَّ اللَّهَ حَبَّبَ إِلَيْكُمُ

ফী কাছীরিম্ মিনাল্ আম্‌রি লা আনিৎতুম্ ওয়ালা কিন্নাল্লাহা হাব্বাবা ইলাইকুমুল্

অধিকাংশ ব্যাপারে তোমাদের কথা মত চলেন, তাহা হইলে নিশ্চয়ই তোমরা বিপদের সম্মুখীন হইবে, কিন্তু আল্লাহ তোমাদের নিকট

الْإِيمَـٰنَ وَزَيَّنَهُۥ فِى قُلُوبِكُمْ وَكَرَّهَ إِلَيْكُمُ الْكُفْرَ وَالْفُسُوقَ

ঈমানা ওয়া যাইয়্যানাহূ ফী ক্বুলুবিকুম্ ওয়া কার্‌রাহা ইলাইকুমুল্ কুফ্‌রা ওয়াল্ ফুছূক্বা

ধর্ম বিশ্বাসকে প্রিয় বস্তু করিয়াছেন এবং তিনি উহাকে তোমাদের অন্তরসমূহে মনোরম করিয়া দিয়াছেন এবং তোমাদের প্রতি ধর্ম অমান্য দুষ্কৃতি ও অবাধ্যতা

وَالْعِصْيَانَ ۚ أُولَـٰٓئِكَ هُمُ الرَّٰشِدُونَ ٨ - فَضْلًا مِّنَ اللَّهِ وَنِعْمَةً ۚ

ওয়াল্ ই'ছ্‌য়ান্; উলা-ইকা হুমুর্ রাশিদুন। ৮। ফাদ্ব্‌লাম্ মিনাল্লাহি ওয়া নি'মাহ্;

ঘৃণা করিয়া দিয়াছেন; ইহারাই সত্য পথের পথিক। (৮) আল্লাহর অনুগ্রহ ও দানের কল্যাণে;

(৬) মহানবী (দঃ) এক ব্যক্তিকে কোন এক কওমের নিকট হইতে যাকাত আদায় করিবার জন্য প্রেরণ করিলেন। সেই কওমের লোকেরা তাহাকে অভ্যর্থনা করিবার জন্য বাহির হইল। ফলে সে মনে করিল যে, হয়ত তাহারা তাহাকে মারিবার জন্যই এই ব্যবস্থা করিয়াছে। অতঃপর সে প্রত্যাবর্তন করিয়া রটাইয়া দিল যে, উমুক কওম ধর্মত্যাগ করিয়াছে। অতঃপর এই আয়াত নাজিল হয়। (খোজেন)

وَاللّٰهُ عَلِيْمٌ حَكِيْمٌ ۝ ٩ - وَاِنْ طَآئِفَتٰنِ مِنَ الْمُؤْمِنِيْنَ اقْتَتَلُوْا

ওয়াল্লাহু আ'লীমুন্ হাকীম। ৯। ওয়া ইন্ ত্বা-ইফাতানি মিনাল্ মু'মিনীনাক্ তাতালু

এবং আল্লাহ মহাজ্ঞানী বিজ্ঞানময়। (৯) এবং যদি ধর্ম বিশ্বাস স্থাপনকারীদের মধ্যে পরস্পর দুই দল যুদ্ধে লিপ্ত হইয়া পড়ে,

فَاَصْلِحُوْا بَيْنَهُمَا ج فَاِنْۢ بَغَتْ اِحْدٰىهُمَا عَلَى الْاُخْرٰى فَقَاتِلُوا الَّتِىْ

ফা আছ্লিহু বাইনাহুমা, ফাইম্ বাগ্বাৎ ইহ্দাহুমা আ'লাল্ উখ্রা ফাক্বাতিলুল্লাতী

তবে তাহাদের উভয়ের মধ্যে সন্ধি স্থাপন করিয়া দাও ; ইহার পরেও যদি তদুভয় মধ্যে একে অপরের উপর অন্যায় করে, তবে আল্লাহর আদেশের দিকে

تَبْغِىْ حَتّٰى تَفِىْٓءَ اِلٰٓى اَمْرِ اللّٰهِ ج فَاِنْ فَآءَتْ فَاَصْلِحُوْا بَيْنَهُمَا

তাব্গ্বী হাত্তা তাফীয়া ইলা আম্‌রিল্লাহ্; ফাইন্ ফা-আৎ ফা আছ্লিহু বাইনাহুমা

ফিরিয়া না আসা পর্যন্ত সেই অন্যায়কারীর সহিত যুদ্ধ কর ; তৎপরে সে যদি ফিরিয়া আসে তখন তদুভয় মধ্যে ন্যায্যভাবে

بِالْعَدْلِ وَاَقْسِطُوْا ط اِنَّ اللّٰهَ يُحِبُّ الْمُقْسِطِيْنَ ۝ ١٠ - اِنَّمَا

বিল্ আ'দ্‌লি ওয়া আক্ছিত্বু; ইন্নাল্লাহা ইউহিব্বুল্ মুক্ছিত্বীন। ১০। ইন্নামাল্

সন্ধি স্থাপন করিয়া দাও এবং বিচার কর ; নিশ্চয় আল্লাহ সুবিচারকারীদের ভালবাসেন। (১০) এতদ্ব্যতীত নিশ্চয়ই

الْمُؤْمِنُوْنَ اِخْوَةٌ فَاَصْلِحُوْا بَيْنَ اَخَوَيْكُمْ وَاتَّقُوا اللّٰهَ لَعَلَّكُمْ

মু'মিনূনা ইখ্ওয়াতুন্ ফাআছ্লিহূ বাইনা আখা ওয়াইকুম্ ওয়াত্তাক্বুল্লাহা লাআ'ল্লাকুম্

ধর্ম বিশ্বাসীগণ পরস্পর ভ্রাতা, এই নিমিত্ত তোমাদের ভ্রাতৃদ্বয়েয় মধ্যে সন্ধি স্থাপন করিয়া দাও ; এবং তোমরা আল্লাহকে ভয় কর - সম্ভবঃত তোমরা অনুগৃহীত

(১০) এক মুসলমান অপর মুসলমানের ভাই। ধর্মীয় যোগসূত্রের মাধ্যমেই এই অবিচ্ছেদ্য ভ্রাতৃত্ব বন্ধন সংস্থাপিত হইয়াছে। এই বন্ধন শুধু কেবল দুনিয়ার জিন্দেগানীতেই নয় বরং আখেরাতের জিন্দেগানীতেও অটুট থাকিবে। হাদীস শরীফে আসিয়াছে যে, কিয়ামতের ময়দানে বদকারগণকে সারিবদ্ধ-ভাবে দাড় করানো হইবে। তাহাদের সম্মুখ দিয়া একজন নেককার ব্যক্তিকে বেহেশ্তে যাইবার নির্দেশ দেওয়া হইবে। তখন নেককার ব্যক্তি যাইতে শুরু করিবে ও পরিচিত গোনাহগার ব্যক্তি তাহাকে দেখিয়া আবেদন করিবে যে, হে ভাই ! আমি গোনাহগার ! আমি দুনিয়ার জিন্দেগীতে উমুক সময় আপনাকে এক পেয়ালা পানি পান করাইয়াছিলাম। আজ আমার এই সঙ্কট মুহূর্তে আপনি আমার জন্য সুপারিশ করুন। অতঃপর সেই নেককার ব্যক্তি উক্ত বদকার ব্যক্তির জন্য সুপারিশ করিবেন এবং আল্লাহ তাআলা তাহাকে ক্ষমা করিবেন। ( ইবনে মাজা )

ع
১
—
১
রুকু

تُرْحَمُوْنَ ع ١١ - يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لَا يَسْخَرْ قَوْمٌ مِّنْ

তুর্‌হামূন। ع ১১। ইয়া আইয়্যুহাল্লাজীনা আ-মানূ্ লা ইয়াছ্‌খার্‌ ক্বাউমুম্‌ মিন্‌

হইতে পারিবে। (১১) হে ধর্ম বিশ্বাসিগণ! এক সম্প্রদায় অপর সম্প্রদায়কে বিদ্রূপ করিবে না,

قَوْمٍ عَسٰٓى اَنْ يَّكُوْنُوْا خَيْرًا مِّنْهُمْ وَلَا نِسَآءٌ مِّنْ نِّسَآءٍ عَسٰٓى

ক্বাউমিন্‌ আ'ছা আঁই ইয়াকূনূ্ খাইরাম্‌ মিন্‌হুম্‌ ওয়ালা নিছাউম্‌ মিন্‌ নিছাইন্‌ আ'ছা

ইহা বিচিত্র নহে যে, উহাদের অপেক্ষা তাহারা উত্তম হইতে পারে এবং নারীগণ কোন নারীগণকেও,

اَنْ يَّكُنَّ خَيْرًا مِّنْهُنَّ ج وَلَا تَلْمِزُوْٓا اَنْفُسَكُمْ وَلَا تَنَابَزُوْا

আঁই ইয়াকুন্না খাইরাম্‌ মিন্‌হুন্না, ওয়ালা তাল্‌মিযু আন্‌ফুছাকুম্‌ ওয়ালা তানাবাযূ

ইহাও বিচিত্র নহে যে, উহাদের অপেক্ষা তাহারা উত্তম হইতে পারে এবং তোমরা পরস্পর নিজেদের মধ্যে নিন্দাবাদ করিও না এবং তোমরা কাহাকেও মন্দ পদবী-সহকারে

بِالْاَلْقَابِ ط بِئْسَ الِاسْمُ الْفُسُوْقُ بَعْدَ الْاِيْمَانِ ج وَمَنْ لَّمْ يَتُبْ

বিল্‌ আল্‌ক্বা'ব্‌ ; বি'ছাল্‌ ইছ্‌মুল্‌ ফুছূকু্‌ বা'দাল্‌ ঈমান্‌, ওয়ামাল্লাম্‌ ইয়াতুব্‌

আহ্বান করিও না ; ধর্ম বিশ্বাস স্থাপনের পর মন্দ নামে আহ্বান করা গর্হিত কার্য এবং যে ফিরিয়া আসিবে না

فَاُولٰٓئِكَ هُمُ الظّٰلِمُوْنَ ١٢ - يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوا اجْتَنِبُوْا

ফা উলা-ইকা হুমুজ্‌ জা-লিমূন। ১২। ইয়া আইয়্যুহাল্লাজীনা আ-মানুজ্‌ তানিবূ

প্রকৃতপক্ষে তাহারাই দুষ্কৃতিপরায়ণ। (১২) হে ধর্ম বিশ্বাসিগণ! তোমরা অতিরিক্ত কুধারণা পোষণ পরিহার কর।

(১১) বিদ্রূপ করা একটি বড় দোষ। এই বিদ্রূপ ও উপহাস মানুষের অন্তরে হিংসা, বিদ্বেষ ও শত্রুতার সৃষ্টি করে। এই শত্রুতার ফলে পারস্পরিক দ্বন্দ্ব, ঝগড়া বিবাদ ও কোন্দল ঘটিয়া থাকে। সুতরাং নারী ও পুরুষের মধ্যে কাহারও পক্ষে বিদ্রূপ ও উপহাসকে মনে স্থান দেওয়া উচিৎ নহে। অধিকাংশ ক্ষেত্রে এই বিদ্রূপের ফলে আপন মিত্রও শত্রু হইয়া পড়ে এবং এমনকি অনেক সময় প্রাণ নাশেরও কারণ হইয়া দাঁড়ায়। সুতরাং এই আয়াতের নির্দেশের প্রতি প্রত্যেক স্ত্রী এবং পুরুষের লক্ষ্য করা উচিৎ। অন্যথায় যে কোন সময়, যে কোন দুর্ঘটনা বা অনর্থ ঘটিতে পারে। ( মাদারেক )

كَثِيْرًا مِّنَ الظَّنِّ ز اِنَّ بَعْضَ الظَّنِّ اِثْمٌ وَّ لَا تَجَسَّسُوْا وَ لَا يَغْتَبْ

কাছীরাম্ মিনাজ্‌জান্নি, ইন্না বা'দ্বাজ্‌জান্নি ইছ্‌মুঁউ ওয়ালা তাজ্বাছ্‌ছাছু ওয়ালা ইয়াগ্‌তাব্

নিশ্চয় কোন কোন কুধারণা পাপকার্য এবং অসাক্ষাতে

بَّعْضُكُمْ بَعْضًا ط اَيُحِبُّ اَحَدُكُمْ اَنْ يَّاْكُلَ لَحْمَ اَخِيْهِ

বা'দ্বুকুম্ বা'দ্বা ; আইউহিব্বু আহাদুকুম্ আঁই ইয়া'কুলা লাহ্‌মা আখীহি

একে অপরের দুর্ণাম রটাইও না ; তোমাদের মধ্যে কেহ কি স্বীয় মৃত ভ্রাতার গোশ্‌ত ভক্ষণ করিতে ভালবাস ?

مَيْتًا فَكَرِهْتُمُوْهُ ط وَ اتَّقُوا اللّٰهَ ط اِنَّ اللّٰهَ تَوَّابٌ رَّحِيْمٌ ٥

মাইতান্ ফাকারিহ্‌তুমূহ্ ; ওয়াত্তাকুল্লাহ্ ; ইন্নাল্লাহা তাউ ওয়াবুর্ রাহীম।

উহা ত তোমরা ঘৃণা করিয়া থাক এবং তোমরা আল্লাহকে ভয় কর ; নিশ্চয় আল্লাহ অতিশয় তওবা গ্রহণকারী দয়ালু।

١٣ - يٰۤاَيُّهَا النَّاسُ اِنَّا خَلَقْنٰكُمْ مِّنْ ذَكَرٍ وَّ اُنْثٰى وَ جَعَلْنٰكُمْ

১৩। ইয়া আইয়্যুহান্নাছু ইন্না খালাক্‌নাকুম্ মিন্ জাকারিঁউ ওয়া উন্‌ছা ওয়াজ্বাআ'ল্ না-কুম্

(১৩) হে মানবগণ ! আমি তোমাদিগকে একই পুরুষ ও একই নারী হইতে সৃষ্টি করিয়াছি এবং তোমাদিগকে

شُعُوْبًا وَّ قَبَآئِلَ لِتَعَارَفُوْا ط اِنَّ اَكْرَمَكُمْ عِنْدَ اللّٰهِ اَتْقٰكُمْ ط

শুয়ূ'বাঁউ ওয়া ক্বাবা-ইলা লিত‚আ'রাফূ ; ইন্না আক্‌রামাকুম্ ই'ন্দাল্লাহি আত্‌ক্বাকুম্ ;

বিভিন্ন সম্প্রদায় ও বিভিন্ন গোত্রভুক্ত করিয়াছি—যেন তোমরা পরস্পর পরিচয় লাভ করিতে পার, নিশ্চয় আল্লাহর নিকট তোমাদের মধ্যে সেই ব্যক্তি সর্বাপেক্ষা সম্মানিত, যে তোমাদের মধ্যে সর্বাপেক্ষা ধর্মভীরু ;

(১৩) মানুষকে আল্লাহ তাআলা নারী এবং পুরুষ এবং বিভিন্ন সম্প্রদায় ও গোত্রে বিভক্ত করিয়া পৃথিবীতে প্রেরণ করিয়াছেন। এই বিভিন্নতার সৃষ্টি আল্লাহ তাআলা কেন করিয়াছেন, সেই রহস্যও তিনি পরিষ্কারভাবে বলিয়া দিয়াছেন। এই রহস্য হইল পরস্পর পরস্পরকে চিনিবার এবং জানিবার এক সুযোগ মাত্র। কেননা মানুষ এইভাবে গোত্র ও সম্প্রদায় ভুক্ত না হইলে কেহ কাহাকেও চিনিতে বা পরিচয় জানিতে সক্ষম হইত না। চিনিবার ও জানিবার এই ব্যবস্থা কতটুকু ফলদায়ক, তাহা প্রত্যেক জ্ঞানবানই বুঝিতে সক্ষম হইবেন। ( আজিজী )

إِنَّ اللَّهَ عَلِيمٌ خَبِيرٌ ۝ ١٤ - قَالَتِ الْأَعْرَابُ آمَنَّا ط قُلْ لَمْ

ইন্নাল্লাহা আ'লীমুন্ খাবীর। ১৪। ক্বালাতিল্ অ'রাবু আ-মান্না ; ক্বুল্লাম্

নিশ্চয় আল্লাহ অতিশয় জ্ঞানী সর্বজ্ঞ। (১৪) অসভ্য মরুবাসী আরবেরা বলে যে, আমরা ধর্মে বিশ্বাস স্থাপন করিয়াছি ; তুমি

تُؤْمِنُوا وَلَٰكِنْ قُولُوا أَسْلَمْنَا وَلَمَّا يَدْخُلِ الْإِيمَانُ

তু'মিনূ ওয়ালাকিন্ ক্বূলূ আছ্লাম্না ওয়া লাম্মা ইয়াদ্খুলিল্ ঈমানু

বল তোমরা ধর্মে বিশ্বাস স্থাপন কর নাই, বরং তোমরা বল যে, আমরা অনুগত হইয়াছি এবং প্রকৃত অবস্থা এই যে, এখনও তোমাদের অন্তরসমূহে ধর্ম বিশ্বাস

فِي قُلُوبِكُمْ ط وَإِنْ تُطِيعُوا اللَّهَ وَرَسُولَهُ لَا يَلِتْكُمْ مِنْ

ফী ক্বুলূবিকুম; ওয়া ইন্ তুত্বীয়ু'ল্লাহা ওয়া রাছূলাহূ লা-ইয়ালিৎকুম্ মিন্

প্রবেশ করে নাই এবং তোমরা আল্লাহ ও তাঁহার রাসূলের আজ্ঞাবহ হও, তবে তিনি তোমাদের কৃতকর্মসমূহ

أَعْمَالِكُمْ شَيْئًا ط إِنَّ اللَّهَ غَفُورٌ رَحِيمٌ ۝ ١٥ - إِنَّمَا الْمُؤْمِنُونَ الَّذِينَ

আ'মালিকুম্ শাইয়া ; ইন্নাল্লাহা গ্বাফূরুর্ রাহীম। ১৫। ইন্নামাল্ মু'মিনূনাল্লাজীনা

বিন্দুমাত্র হ্রাস করিবেন না ; নিশ্চয় আল্লাহ ক্ষমাশীল করুণাময়। (১৫ প্রকৃত ধর্ম বিশ্বাসী তাহারাই—যাহারা

آمَنُوا بِاللَّهِ وَرَسُولِهِ ثُمَّ لَمْ يَرْتَابُوا وَجَاهَدُوا بِأَمْوَالِهِمْ

আ-মানূ বিল্লাহি ওয়া রাছূলিহী ছুম্মা লাম্ইয়ার্তা-বূ ওয়াজা হাদূ বিআম্ ওয়ালিহিম্

আল্লাহ ও তাঁহার রাসূলের প্রতি বিশ্বাস স্থাপন করিয়াছে, অতঃপর সন্দেহ করে নাই এবং তাহারা আল্লাহর পথে স্বীয়

(১৫) প্রকৃত মু'মিনদিগের লক্ষণ হইল এই যে, তাঁহারা কখনও আল্লাহ তাআলার কোন নির্দেশের প্রতি সন্দেহ পোষণ করেন না বা জান-মাল দ্বারা আল্লাহর পথে জেহাদ করিতে কখনও কুণ্ঠিত হন না। তাঁহাদের মধ্যে আল্লাহ তাআলা ঈমানের নূরের জ্যোতি পয়দা করিয়া দিয়াছেন। এই জ্যোতির বলেই তাহারা সত্য এবং মিথ্যাকে চিহ্নিত করিতে পারেন। এই জ্যোতিই তাঁহাদিগকে অন্ধকার হইতে আলোকের দিকে ধাবিত করে। আল্লাহ আমাদিগকে ঈমানের নূরের জ্যোতি প্রদান করুন, আমিন!

(মানাফেউল কোরআন)

وَأَنْفُسِهِمْ فِي سَبِيلِ اللَّهِ ط أُولَٰئِكَ هُمُ الصَّادِقُونَ ۝١٥ - قُلْ

ওয়া আন্‌ফুছিহিম্ ফী ছাবীলিল্লাহ্; উলা-ইকা হুমুছ্ ছা-দিক্বূন। ১৬। ক্বুল্

ধন-সম্পদ ও স্বীয় প্রাণ দ্বারা ধর্ম যুদ্ধ করে; ইহারাই সত্যবাদী। (১৬) তুমি বলিয়া দাও—

---

أَتُعَلِّمُونَ اللَّهَ بِدِينِكُمْ ط وَاللَّهُ يَعْلَمُ مَا فِي السَّمَاوَاتِ

আতুআ'ল্লিমুনাল্লাহা বিদীনিকুম্; ওয়াল্লাহু ইয়া'লামু মাফিছ্ ছামাওয়াতি

তোমরা কি আল্লাহকে তোমাদের ধর্মপরায়ণতা জ্ঞাপন করিতেছ? বস্তুতঃ আল্লাহ গগনমণ্ডল ও পৃথিবীতে যাহা আছে,

---

وَمَا فِي الْأَرْضِ ط وَاللَّهُ بِكُلِّ شَيْءٍ عَلِيمٌ ۝١٦ - يَمُنُّونَ

ওয়ামা ফিল্ আরদ্ব; ওয়াল্লাহু বিকুল্লি শাইইন্ আ'লীম। ১৭। ইয়ামুন্নূনা

তাহা ভালরূপে জ্ঞাত আছেন এবং আল্লাহ সকল বিষয়ে মহাজ্ঞানী। (১৭) তাহারা

---

عَلَيْكَ أَنْ أَسْلَمُوا ط قُلْ لَا تَمُنُّوا عَلَيَّ إِسْلَامَكُمْ ج بَلِ اللَّهُ

আ'লাইকা আন্ আছ্‌লামূ; ক্বুল্ লা তামুন্নূ আ'লাইয়্যা ইছ্‌লামাকুম্, বালিল্লাহু

ইস্‌লাম গ্রহণ করিয়াছে বলিয়া তোমাকে অনুগৃহীত মনে করে; তুমি বলিয়া দাও—তোমাদের ইস্‌লাম গ্রহণকে আমার প্রতি অনুগ্রহ বলিয়া মনে করিও না;

---

يَمُنُّ عَلَيْكُمْ أَنْ هَدَاكُمْ لِلْإِيمَانِ إِنْ كُنْتُمْ صَادِقِينَ ۝

ইয়ামুন্নু আ'লাইকুম্ আন্ হাদাকুম্ লিল্ ঈমানি ইন্ কুন্তুম্ ছা-দিক্বীন।

বরং আল্লাহই তোমাদের প্রতি অনুগ্রহ করিয়া থাকেন—যেহেতু তিনি তোমাদিগকে ধর্মবিশ্বাসের পথ দেখাইয়াছেন, যদি তোমরা সত্যবাদী হও।

---

١٨ - إِنَّ اللَّهَ يَعْلَمُ غَيْبَ السَّمَاوَاتِ وَالْأَرْضِ ط وَاللَّهُ بَصِيرٌ بِمَا تَعْمَلُونَ ع

১৮। ইন্নাল্লাহা ইয়া'লামু গ্বাইবাছ্ ছামাওয়াতি ওয়াল্ আরদ্ব; ওয়াল্লাহু বাছীরুম্ বিমা তা'মালূন। ع

ع ২/২ রুকু

(১৮) নিশ্চয় আল্লাহ গগনমণ্ডল ও পৃথিবীর সকল অদৃশ্য বিষয় জ্ঞাত আছেন এবং তোমরা যাহা করিতেছ, আল্লাহ তাহা দেখিতেছেন।

---

(১৬) বাহ্যিক আচার-আচরণ ও অনুষ্ঠানের দ্বারা যাহারা নিজদিগকে ধার্মিক ও নেককার বলিয়া পরিচয় দিতে কুণ্ঠা বোধ করে না, তাহারা নিতান্তই গোনাহগার ও বদকার। কেননা বাহিরের আচরণ একটা খোলস মাত্র। এই খোলসের দ্বারা অভ্যন্তর ভাগের ভাল-মন্দ যাচাই করা যায় না।

(মানাফেউল কোরআন)

| ছুরা—ক্বাফ্ ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥ বিছ্মিল্লা-হির্ রাহ্মানির্ রাহীম্। অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৪৫ আয়াত এবং ৩ রুকু। |
|---|---|---|

١- قٓ قف وَالْقُرْاٰنِ الْمَجِيْدِ ج ٢- بَلْ عَجِبُوْا اَنْ جَاءَهُمْ مُنْذِرٌ

১। ক্বা-ফ্; ওয়াল ক্বুরআনিল মাজ্বীদ্। ২। বাল্ আ'জ্বীবু আন্ জ্বা-আহুম্ মুন্জিরুম্

(১) ক্বা-ফ, সম্মানিত কোরআনের শপথ। (২) বরং তাহারা বিস্ময়বোধ করিল যে, তাহাদের মধ্য হইতেই তাহাদের নিকট একজন

مِنْهُمْ فَقَالَ الْكٰفِرُوْنَ هٰذَا شَیْءٌ عَجِيْبٌ ج ٣- ءَاِذَا مِتْنَا

মিন্হুম্ ফা-ক্বালাল্ কা ফিরূনা হা-জা শাইয়ূন্ আ'জ্বীব্। ৩। আ ইজা-মিৎনা

ভীতিপ্রদর্শক আসিয়াছে; সুতরাং ধর্ম অমান্যকারীগণ বলিতে লাগিল যে, ইহা ত অদ্ভুত ব্যাপার।

(৩) আমরা যখন মৃত্যুমুখে পতিত

وَكُنَّا تُرَابًا ج ذٰلِكَ رَجْعٌ بَعِيْدٌ ٥ ٤- قَدْ عَلِمْنَا مَا تَنْقُصُ

ওয়া কুন্না তুরা-বান্, জা-লিকা রাজ্ব্উ'ম্ বায়ী'দ্। ক্বাদ আ'লিম্না মা তাম্কুছুল্

হইব এবং মৃত্তিকায় পরিণত হইব, তখন এইরূপ প্রত্যাবর্তন একান্তই সুদূর।

(৪) অবশ্যই আমি অবগত আছি—উহাদের মধ্যে হইতে মৃত্তিকা

الْاَرْضُ مِنْهُمْ ج وَعِنْدَنَا كِتٰبٌ حَفِيْظٌ ٥ ٥- بَلْ كَذَّبُوْا بِالْحَقِّ

আরদ্বু মিন্হুম্, ওয়া ই'ন্দানা কিতা-বুন হাফীজ্। ৫। বাল্ কাজ্জাবু বিল্হাক্কি

যাহা হ্রাস করিয়া দিতেন, এবং আমার নিকট সুরক্ষিত কিতাব বিদ্যমান।

(৫) বরং সত্য তাহাদের নিকট উপনীত

لَمَّا جَاءَهُمْ فَهُمْ فِیْ اَمْرٍ مَّرِيْجٍ ٥ ٦- اَفَلَمْ يَنْظُرُوْا اِلَى

লাম্মা জ্বা-আ হুম্ ফাহুম্ ফী আম্রিম্ মারীজ্ব। ৬। আফালাম্ ইয়ান্জুরূ ইলাছ্

হওয়ার পর তাহারা উহার প্রতি মিথ্যারোপ করিয়াছিল, বস্তুতঃ তাহারা এক মহা জটিল সমস্যায় পতিত রহিয়াছে। (৬) তাহারা কি আকাশের দিকে

(৬) এই আয়াতে আল্লাহ্ তা'আলা সতর্ক করিয়াছেন যে, তোমরা কি দেখ নাই যে, তোমাদের মাথার উপরের এই বিশাল সুনীল আকাশ কেমন করিয়া রহিয়াছে। আমিই উহাকে সৃষ্টি করিয়াছি এবং উহাকে তারকারাজি দ্বারা সুন্দর ও সুসজ্জিত করিয়াছি এমন কি উহাতে কোন রকম ছিদ্র বা ফাটল নাই। ইহা কি তোমাদের নজরে আসে না? (মানাফে')

السماء فوقهم كيف بنينها وزينها وما لها من

ছামা-ই ফাউক্বাহুম্ কাইফা বানাইনা হা ওয়া যাইয়্যান্নাহা ওয়ামা লাহা মিন্

দৃষ্টিপাত করে নাই যে, আমি কিরূপে উহা নির্মাণ করিয়াছি এবং উহাকে সুসজ্জিত করিয়াছি এবং উহাতে কোনও

فروج ۝٧ والارض مددنها والقينا فيها رواسي وانبتنا

ফুরূজ্ব। ৭। ওয়াল আরদ্বা মাদাদ্না হা ওয়া আল্‌কাইনা ফীহা রাওয়াছিয়া ওয়া আম্‌বাৎনা

ছিদ্র নাই। (৭) এবং পৃথিবী—আমি উহাতে পর্বতমালা স্থাপন করিয়াছি, এবং উহাতে সর্বপ্রকার

فيها من كل زوج بهيج ۝٨ تبصرة وذكرى لكل عبد

ফীহা মিন্ কুল্লি যাউজ্বিম্ বাহীজ্ব। ৮। তাব্‌ছিরাতাঁউ ওয়া জিক্‌রা লিকুল্লি আ'ব্‌দিম্

মনোরম বস্তু উদ্‌গত করিয়াছি। (৮) প্রত্যেক প্রত্যাবর্তনকারী বান্দার জন্য প্রদর্শন করিতে এবং

منيب ۝٩ ونزلنا من السماء ماء مبركا فانبتنا

মুনীব। ৯। ওয়া নায্‌যালনা মিনাছ্ ছামাই মা-আম্ মুবা-রাকান্ ফাআম্‌বাৎনা

শিক্ষা গ্রহণ করিতে। (৯) এবং আমি আকাশ হইতে প্রচুর কল্যাণপ্রদ পানি বর্ষণ করি, তারপর আমি তদ্দ্বারা

به جنت وحب الحصيد ۝١٠ والنخل بسقت لها طلع

বিহী জান্নাতি্ঁউ ওয়া হাব্বাল্ হাছীদ্। ১০। ওয়ান্নাখ্‌লা বা-ছিকা-তিল লাহা ত্বাল্‌উ'ন্

উদ্যানসমূহ ও ক্ষেত্রের শস্য উৎপন্ন করি। (১০) এবং সমুন্নত খেজুর বৃক্ষসমূহও—যাহার গুচ্ছসমূহ

نضيد ۝١١ رزقا للعباد واحيينا به بلدة ميتا

নাদীদ। ১১। রিজকাল্ লিল্‌ই'বাদ। ওয়া আহ্‌ইয়াইনা বিহী বালদাতাম্ মাইতা।

স্তরে স্তরে রহিয়াছে। (১১) বান্দাগণের জীবিকার জন্য। এবং আমি তদ্দ্বারা মৃত দেশকে সঞ্জীবিত করি;

(৭) আল্লাহ তাআ'লা পৃথিবীকে সুসমতল ও বাসোপযোগী করিয়া তৈয়ার করিয়াছেন। অধিকন্তু এই জমীনের এন্তেজাম ও স্থিতিস্থাপকতার জন্য বিরাট বিরাট পাহাড় পর্বত তিনি সৃষ্টি করিয়াছেন। এই পাহাড় পর্বতের দ্বারা পৃথিবী যেমন আপন কেন্দ্র বিন্দুতে সঠিক ও সুস্থির রহিয়াছে তদ্রূপ উহাতে নানা রকম ফলমূল, উদ্ভিদ ও চারা গাছও জন্মিয়া থাকে। ইহা আল্লাহ তাআ'লার এক বিরাট রহমত। এই রহমত চোখে দেখিবার পরও যাহারা আল্লাহর নাফরমানী করে ও গোনাহের কাজে লিপ্ত থাকে তাহারা যথার্থই হতভাগ্য। (মানাকে')

كَذٰلِكَ الْخُرُوجُ ○ ١٢ - كَذَّبَتْ قَبْلَهُمْ قَوْمُ نُوحٍ وَّاَصْحٰبُ الرَّسِّ

কাজা-লিকাল্ খুরূজ্। ১২। কাজ্জাবাৎ ক্বাব্লাহুম ক্বাউমু নুহি ঁউ ওয়া আছ্হাবুর্ রাছ্ছি

এইরূপেই পুনরুত্থান হইবে। (১২) ইহাদের পূর্বে নূহের সম্প্রদায়, কূপের মালিকগণ ও সমুদগোত্র মিথ্যারোপ

وَثَمُودُ ○ ١٣ - وَعَادٌ وَّفِرْعَوْنُ وَاِخْوَانُ لُوطٍ ○ ١٤ - وَاَصْحٰبُ

ওয়া ছামূছ্। ১৩। ওয়া আ'হুঁউ ওয়া ফিরআ'উনু ওয়া ইখ্ওয়ানু লুত। ১৪। ওয়া আছহাবুল্

করিয়াছিল; (১৩) এবং আ'দ, ফেরাউন ও লূতের ভ্রাতৃগণ। (১৪) এবং অরণ্যের অধিবাসী

الْاَيْكَةِ وَقَوْمُ تُبَّعٍ ط كُلٌّ كَذَّبَ الرُّسُلَ فَحَقَّ وَعِيدِ ○

আইকাতি ক্বাউমু তুব্বাই'; কুল্লুন্ কাজ্জাবারুছুলা ফাহাক্ক্বা ওয়াঈ'দ্।

ও তোব্বা সম্প্রদায়, তাহারা সকলেই রাসূলগণের প্রতি মিথ্যারোপ করিয়াছিল, সেই হেতু আমার অঙ্গীকৃত শাস্তি সত্য প্রতিপন্ন হইয়াছিল।

١٥ - اَفَعَيِيْنَا بِالْخَلْقِ الْاَوَّلِ ط بَلْ هُمْ فِيْ لَبْسٍ مِّنْ خَلْقٍ

১৫। আফা আ'ইনা বিল্খাল্কিল্ আউওয়্যাল; বাল্হুম্ ফী লাব্ছিম্ মিন্ খাল্ক্কিন্

(১৫) আমি কি প্রথমবার সৃষ্টি করিতে ক্লান্ত হইয়াছি— যাহাতে তাহারা নূতন সৃষ্টিতে

جَدِيدٍ ع ١٦ - وَلَقَدْ خَلَقْنَا الْاِنْسَانَ وَنَعْلَمُ مَا تُوَسْوِسُ بِهٖ

ع ১ — ১ রুকু

জাদীদ্। ১৬। ওয়ালাক্বাদ্ খালাক্বনাল্ ইন্ছা-না ওয়ানা'লামু মা-তুওয়াছ্বিছু বিহী

সন্দেহ পোষণ করিতেছে? (১৬) এবং নিশ্চয় আমিই মানবকে সৃষ্টি করিয়াছি এবং তাহার অন্তঃকরণ তাহাকে যে বিষয়ে

(১৬) আল্লাহ তাআ'লা মানুষকে সৃষ্টি করিয়াছেন। তিনি মানুষের অন্তঃকরণসমূহের বিষয়াবলী সম্পর্কে অবগত আছেন। কোন কিছুই আল্লাহ তাআ'লার এলেম হইতে লুক্কায়িত নাই। এই সর্বজ্ঞান ও প্রজ্ঞার অধিকারী আল্লাহু রাব্বুল ইজ্জতের সামনে যারা মাথা নত করিতে চায় না, তাহাদের সহিত কোন মুসলমানের দোস্তি ও বন্ধুত্ব হইতে পারে না। অধিকন্তু আল্লাহই হইলেন সকলের চেয়ে নিকটতম বন্ধু। দুনিয়াতে আমরা অনেককেই আপন বলিয়া ভাবিয়া থাকি। কিন্তু শেষ ফলে কেহই আমাদের আপন বলিতে থাকে না। থাকেন শুধু দয়াময় আল্লাহ তাআ'লা। (মানাফে')

نَفْسُهٗ ۚ وَنَحْنُ اَقْرَبُ اِلَيْهِ مِنْ حَبْلِ الْوَرِيْدِ ○ ١٧ - اِذْ

নাফ্ছুহূ ওয়া নাহ্নু আক্ব্রাবু ইলাইহি মিন্ হাব্লিল্ ওয়ারীদ্। ১৭। ইজ্

প্ররোচিত করে তাহাও আমি অবগত আছি; এবং আমি তাহার কণ্ঠশিরা অপেক্ষাও অধিকতর নিকটবর্তী। (১৭) যখন

---

يَتَلَقَّى الْمُتَلَقِّيٰنِ عَنِ الْيَمِيْنِ وَعَنِ الشِّمَالِ قَعِيْدٌ ○

ইয়াতালাক্ব্কাল মুতালাক্ব্কিয়ানি আ'নীল্ ইয়ামীনি ওয়া আ'নিশ শিমা-লি ক্বাঈ'দ্।

গ্রহণকারীদ্বয় গ্রহণ করে, তখন তাহার ডান দিকে ও বামদিকে আসিয়া উপবেশন করে।

---

١٨ - مَا يَلْفِظُ مِنْ قَوْلٍ اِلَّا لَدَيْهِ رَقِيْبٌ عَتِيْدٌ ○ ١٩ - وَجَاءَتْ

১৮। মা ইয়াল্ফিজু মিন্ ক্বাউলিন্ ইল্লা লাদাইহি রাক্বী বুন্ আ'তীদ্। ১৯। ওয়াজ্বাআৎ

(১৮) সে যে কথা উচ্চারণ করে, বস্তুতঃ তাহার সন্নিকটে সতর্ক রক্ষক উদ্যত রহিয়াছে। (১৯) এবং মৃত্যুর

---

سَكْرَةُ الْمَوْتِ بِالْحَقِّ ط ذٰلِكَ مَا كُنْتَ مِنْهُ تَحِيْدُ ○

ছাক্রাতুল্ মাউতি বিল্ হাক্ক্ব; জা-লিকা মা কুন্তা মিন্হু তাহীদ্।

সংজ্ঞাশূন্যতা সত্যভাবেই উপস্থিত হইবে; ইহাই তাহা যাহা হইতে তুমি পলায়ন করিতেছিলে।

---

٢٠ - وَنُفِخَ فِى الصُّوْرِ ط ذٰلِكَ يَوْمُ الْوَعِيْدِ ○ ٢١ - وَجَاءَتْ

২০। ওয়া নুফিখা ফিছ্ছূর্; জা লিকা ইয়াউমুল্ ওয়ায়ী'দ্। ২১। ওয়াজ্বা আৎ

(২০) এবং 'ছূর' ফুৎকার করা হইবে; ইহাই অঙ্গীকারের দিবস।

---

(১৯) মৃত্যুর হিম শীতল স্পর্শ হইতে কেহই বাঁচিতে পারে না। জরা-মৃত্যু প্রতিটি জীবের নিত্য সহচর। প্রতিটি সৃষ্ট জীবকে মৃত্যু বরণ করিতেই হইবে। অজর, অমর হইয়া কোন পদার্থই পৃথিবীতে আসে নাই। সুতরাং মৃত্যুর কথা খেয়াল করিয়া সর্বদাই আমাদের সন্ত্রস্ত থাকা উচিৎ। যাহারা—ফখর ও গরুরী করিয়া থাকে তাহাদের জানা উচিৎ যে, শেষকালের জন্য তাহাদের কি সম্বল রহিয়াছে। সম্বলহীন মানুষের অহঙ্কার করা সাজে না। (তাফ্‌ হীম)

كُلُّ نَفْسٍ مَّعَهَا سَآئِقٌ وَّشَهِيْدٌ ٥ ٢١ - لَقَدْ كُنْتَ فِيْ

কুল্লু নাফ্‌ছিম্‌ মাআ'হা ছাইকুঁউ ওয়া-শাহীদ্‌। ২১। লাক্বাদ্‌ কুন্‌তা ফি

(২১) এবং প্রত্যেক ব্যক্তি তাহার একজন চালক ও সাক্ষী সহকারে উপনীত হইবে।

---

غَفْلَةٍ مِّنْ هٰذَا فَكَشَفْنَا عَنْكَ غِطَآءَكَ فَبَصَرُكَ الْيَوْمَ

গ্বাফ্‌লাতিম্‌ মিন্‌ হা জা ফাকাশাফ্‌না আ'ন্‌কা গ্বিতা আকা ফাবাছারুকাল্‌ ইয়াউমা

(২২) নিশ্চয়ই তুমি এবিষয়ে উদাসীন ছিলে, সুতরাং তোমা হইতে তোমার আবরণ উন্মোচন করিয়াছি; অতএব অদ্য তোমার দৃষ্টি

---

حَدِيْدٌ ٥ ٢٣ - وَقَالَ قَرِيْنُهٗ هٰذَا مَا لَدَيَّ عَتِيْدٌ ط ٢٤ - اَلْقِيَا فِيْ

হাদীদ্‌। ২৩। ওয়া ক্বা লা কারীনুহু হা জা মা লাদাইয়্যা আ'তীদ্‌। ২৪। আল্‌ক্বিয়া ফী

অতীব প্রখর হইয়াছে। (২৩) এবং তাহার রক্ষক সহচর বলিবে, ইহাই তাহা যাহা আমার নিকট প্রস্তুত রহিয়াছে। (২৪) প্রত্যেক অবাধ্য

---

جَهَنَّمَ كُلَّ كَفَّارٍ عَنِيْدٍ لا مَّنَّاعٍ لِّلْخَيْرِ مُعْتَدٍ مُّرِيْبٍ لا

জ্বাহান্নামা কুল্লা কাফ্‌ফা-রিন আ'নীদ। ২৫। মান্নায়ি'ল লিল্‌ খাইরি মু'তাদিম মুরীব।

অমান্যকারীকে অবশ্য অবশ্যই দোজখে নিক্ষেপ কর; (২৫) সৎকার্যে বাধা প্রদানকারী, সীমা লঙ্ঘনকারী সন্দেহ পোষণকারীকেও।

---

(২২) মানুষকে আল্লাহ তাআ'লা যতক্ষণ পর্যন্ত সত্য জ্ঞান ও সত্য উপলব্ধির প্রজ্ঞার অধিকারী না করেন ততক্ষণ পর্যন্ত মানুষ ভাল এবং মন্দ কোন কিছু সম্পর্কে অনুধাবন ও উপলব্ধি করিতে সক্ষম হয় না। যখন আল্লাহ-প্রদত্ত জ্ঞান ও মনীষার অধিকারী হইতে সক্ষম হয়, তখনই মানুষ প্রকৃত মত ও পথের সন্ধান লাভে কৃতার্থ হয় এবং সত্য জ্ঞানের আলোকে পরম ও পবিত্র জীবনযাত্রাকে বাছিয়া নেয়। সুতরাং আল্লাহ-প্রদত্ত সত্য জ্ঞানের প্রতি সর্বদা মানুষের শ্রদ্ধা ও যত্ন থাকা উচিৎ। কেননা আল্লাহ তাআ'লা যদি গোমরাহীর নির্মম অন্ধকার হইতে মানুষকে আলোকের দিকে লইয়া না আসেন, তাহা হইলে এমন কোন শক্তি বা সত্ত্বা নাই, যাহার ফলে সে প্রকৃত জীবন ব্যবস্থার পথ খুঁজিয়া বাহির করিতে সক্ষম হয়। সুতরাং সত্য জ্ঞানের আলোকের জন্য মানুষকে আল্লাহর দরবারে কাকুতি মিনতি জ্ঞাপন করা উচিৎ। (তাফ্‌হীম)

۲٦ - نِ الَّذِىْ جَعَلَ مَعَ اللّٰهِ اِلٰهًا اٰخَرَ فَاَلْقِيٰهُ فِى الْعَذَابِ

২৬। নিল্লাজী জ্বা'আ'লা মা'আল্লাহি ইলাহান্ আ-খারা ফাআল ক্বিয়াহু ফিল আ'জাবিশ্

(২৬) যে আল্লাহ'র সহিত অন্যকে উপাস্য নির্দিষ্ট করিয়াছে। এই হেতু উহাকে শাস্তিতে

الشَّدِيْدِ ○ ۲۷ - قَالَ قَرِيْنُهٗ رَبَّنَا مَا اَطْغَيْتُهٗ وَلٰكِنْ كَانَ فِىْ

শাদীদ। ২৭। ক্বা-লা ক্বারীনুহূ রাব্বানা মা আত্ব্গ্বাইতুহূ ওয়ালা-কিন কা-ন৷ ফী

নিক্ষেপ কর। (২৭) এবং তাহার শয়তান সঙ্গী বলিবে—হে আমাদের প্রতিপালক! আমি ত তাহাকে পথভ্রান্ত করি নাই, কিন্তু সে নিজেই

ضَلٰلٍ بَعِيْدٍ ○ ۲۸ - قَالَ لَا تَخْتَصِمُوْا لَدَىَّ وَقَدْ قَدَّمْتُ اِلَيْكُمْ

দ্বালালিম্ বায়ী'দ। ২৮। ক্বা-ল৷ লা তাখ্তাছিমূ লাদাইয়্যা ওয়াক্বাদ ক্বাদ্দাম্তু ইলাইকুম

ভ্রান্তিতে পতিত ছিল। (২৮) তিনি বলিলেন—তোমরা আমার সমীপে বিবাদ করিও না এবং আমি ত পূর্বে'ই তোমাদের নিকট

بِالْوَعِيْدِ ○ ۲۹ - مَا يُبَدَّلُ الْقَوْلُ لَدَىَّ وَمَا اَنَا بِظَلَّامٍ

বিল ওয়ায়ীদ। ২৯। মা ইউবাদ্দালুল ক্বাউলু লাদাইয়্যা ওয়ামা আনা বিজাল্লামিল্

শাস্তির প্রতিশ্রুতি দিয়াছিলাম। (২৯) আমার নিকট কথার কোন পরিবর্তন হয় না এবং আমি বান্দাগণের প্রতি

لِّلْعَبِيْدِ ع ۳۰ - يَوْمَ نَقُوْلُ لِجَهَنَّمَ هَلِ امْتَلَاْتِ وَتَقُوْلُ هَلْ مِنْ ع

লিল্ আ'বীদ্। ৩০। ইয়াউমা নাকূলু লিজাহান্নামা হালিম্তালা'তি ওয়াতাকূলু হাল্ মিম্ ২

আদৌ অত্যাচার করি না। (৩০) সেদিন আমি দোযখকে বলিব, তুমি কি পরিপূর্ণ হইয়াছ? এবং উহা বলিবে—আরও বেশী ২ রুকু

مَّزِيْدٍ ○ ۳۱ - وَاُزْلِفَتِ الْجَنَّةُ لِلْمُتَّقِيْنَ غَيْرَ بَعِيْدٍ ○

মাযীদ্। ৩১। ওয়া উয্লিফাতিল্ জান্নাতু লিল্ মুত্তাক্বীনা গ্বাইরা বায়ী'দ।

আছে কি? (৩১ এবং ধর্মভীরুগণের জন্য বেহেশ্ত উদ্যান নিকটতম করা হইবে—কোন ব্যবধান থাকিবে না।

هٰذَا مَا تُوْعَدُوْنَ لِكُلِّ اَوَّابٍ حَفِيْظٍ ج ٣٣ - مَنْ خَشِىَ الرَّحْمٰنَ - ٣٢

৩২। হা-জা মা'তুআ'দুনা লিকুল্লি আউওয়্যাবিন হাফীজ.। ৩৩। মান্ খাশিয়ার রাহ.মা না

(৩২) ইহা তাহাই যাহা তোমাদের মধ্য হইতে প্রত্যেক প্রত্যাবর্তনশীল তত্ত্বাবধানকারীর জন্য প্রতিশ্রুতি প্রদান করা হইত। (৩৩) যে না দেখিয়া করুণাময় আল্লা'হকে

بِالْغَيْبِ وَجَاءَ بِقَلْبٍ مُّنِيْبٍ لا ٣٤ - نِ ادْخُلُوْهَا بِسَلٰمٍ ط ذٰلِكَ

বিল্ গ্বাইবি ওয়া জ্বা আ বিক্বাল্বিম মুনীব.। ৩৪। নিদ্ খুলুহা বিছালা-ম। জা-লিকা

ভয় করে এবং প্রত্যাবর্তনশীল অন্তর লইয়া উপস্থিত হয়। (৩৪) উহাতে শান্তির সহিত প্রবেশ কর;

يَوْمُ الْخُلُوْدِ ٥ ٣٥ - لَهُمْ مَّا يَشَاءُوْنَ فِيْهَا وَلَدَيْنَا مَزِيْدٌ ٥ ٣٦ - وَكَمْ

ইয়াউমুল খুলূদ.। ৩৫। লাহুম্ মা ইয়াশায়ূনা ফীহা ওয়া লাদাইনা মাযীদ.। ৩৬। ওয়া কাম

এই দিবসই হইতেছে চিরস্থায়ী বাসের দিবস। (৩৫) তাহাদের জন্য তথায় যাহা তাহারা চাহিবে তাহাই রহিয়াছে এবং আমার নিকট আরও অধিকতর রহিয়াছে। (৩৬) এবং আমি

اَهْلَكْنَا قَبْلَهُمْ مِّنْ قَرْنٍ هُمْ اَشَدُّ مِنْهُمْ بَطْشًا فَنَقَّبُوْا

আহ্লাক্না ক্বাব্লাহুম মিন্ ক্বারনিন্ হুম্ আশাদ্দু মিন্হুম্ বাত্শান্ ফানাক্ক্বাবু

তাহাদের পূর্বে যুগে যুগে কত সম্প্রদায়কে বিধ্বস্ত করিয়াছি—যাহারা তাহাদের অপেক্ষা অধিকতর শক্তিশালী ছিল; অতঃপর তাহারা নগরে নগরে

فِى الْبِلَادِ ط هَلْ مِنْ مَّحِيْصٍ ٥ ٣٧ - اِنَّ فِىْ ذٰلِكَ لَذِكْرٰى لِمَنْ كَانَ لَهٗ

ফিল্ বিলাদ্; হাল্ মিম্ মাহীছ্। ৩৭। ইন্না ফী জা লিকা লাজিক্রা লিমান্ কা-না লাহু

ছুটিয়াছিল যে, কোন আশ্রয়স্থল আছে কি? (৩৭) নিশ্চয় ইহাতে তাহার জন্য সদুপদেশ রহিয়াছে—

قَلْبٌ اَوْ اَلْقَى السَّمْعَ وَهُوَ شَهِيْدٌ ٥ ٣٨ وَلَقَدْ خَلَقْنَا السَّمٰوٰتِ

ক্বালবুন্ আউ আল্ক্বাছ্ছাম্য়া' ওয়া হুওয়া শাহীদ্। ৩৮। ওয়া লাকাদ্ খালাক্নাছ্ ছামা-ওয়া তি

যাহার হৃদয় আছে অথবা যেন মনোযোগসহকারে কর্ণপাত করে। ৩৮। নিশ্চয় আমি গগনমণ্ডল

وَالْاَرْضَ وَمَا بَيْنَهُمَا فِىْ سِتَّةِ اَيَّامٍ وَّمَا مَسَّنَا مِنْ

ওয়াল্ আর্দ্বা ওয়ামা বাইনাহুমা ফী ছিত্তাতি আইয়্যামিঁউ ওয়ামা মাছ্ছানা মিল্

পৃথিবী এবং তদুভয়মধ্যস্থ সমুহকে ছয় দিবসে সৃষ্টি করিয়াছি এবং ক্লান্তি আমাকে আদৌ স্পর্শ

لغوب ○ ٣٩ - فاصبر على ما يقولون وسبح بحمد ربك قبل

লুগূব্। ৩৯। ফাছ্‌বির আ'লা মা-ইয়াকূলুনা ওয়া ছাব্বিহ্‌ বিহাম্‌দি রাব্বিকা ক্বাব্‌লা
করিতে পার নাই। (৩৯) অতএব তাহারা যাহা বলে উহাতে তুমি ধৈর্যধারণ কর এবং সূর্য
উদয়ের ও উহা অস্তমিত হওয়ার পূর্বে তোমার প্রতিপালকের

طلوع الشمس وقبل الغروب ج ٤٠ - ومن اليل فسبحه وادبار

তুলূ'ইশ শাম্‌ছি ওয়া ক্বাবলাল গুরূব। ৪০। ওয়া মিনাল্লাইলি ফাছাব্বিহ্‌হু ওয়া আদ্‌বারাছ্‌
সুখ্যাতিসহ পবিত্রতা ঘোষণা কর। (৪০) এবং রাত্রিতে, তাঁহার পবিত্রতা বর্ণনা কর এবং সেজ্‌দা

السجود ○ ٤١ - واستمع يوم يناد المناد من مكان قريب لا ○

ছুজুদ্। ৪১। ওয়াছ্‌তামি' ইয়াউমা ইউনা-দিল মুনা-দি মিম্ মাকা নিন ক্বারীব।
সমূহের পরেও। (৪১) এবং উৎকর্ণ হইয়া শ্রবণ কর,—যে দিবস নিকট স্থান হইতে আহ্বানকারী
আহ্বান করিবে।

٤٢ - يوم يسمعون الصيحة بالحق ط ذلك يوم الخروج ○ ٤٣ - انا نحن

৪। ইয়াউমা ইয়াছ্‌মাউ'নাছ্‌ ছাইহাতা বিল্ হাক্‌ক্বি ; জা-লিকা ইয়াউম্‌ল্ খুরূজ। ইন্না নাহ্‌নু
(৪২) সেদিন তাহারা যথাযথভাবে নিকট শব্দ শ্রবণ করিবে ; ইহাই পুনঃ বহির্গমনের দিবস।
(৪৩) নিশ্চয় আমিই জীবিত করি।

نحى ونميت والينا المصير لا ٤٤ - يوم تشقق الارض

নুহ্‌ঈ ওয়া নুমীতু ওয়া ইলাইনাল্ মাছীর। ৪৪। ইয়াউমা তাশাক্কাক্বুল্ আর্‌দু
ও মৃত্যু ঘটাই এবং আমারই নিকট প্রত্যাবর্তন করিবে। (৪৪) যে দিবস পৃথিবী তাহাদিগের হইতে

(৪৩) দুনিয়াতে অনেকেই আবিষ্কারক হিসাবে যশঃ গৌরব অর্জন করিয়াছেন এবং সুনাম ও সুখ্যাতির চরমশীর্ষে আরোহণ করিয়াছেন। কিন্তু তাহাদিগকে মনে রাখিতে হইবে আল্লাহ তাআ'লার সৃষ্ট পদার্থকে ব্যবহার করিয়াই তাহারা আজ আবিষ্কারক ও গবেষক সাজিয়াছেন। পদার্থ ছাড়া তাহাদের গবেষণা কাজ কিছুতেই চলিত না। সুতরাং যে আল্লাহ এই সকল পদার্থ সৃষ্টি করিয়াছেন তাঁহার প্রতি নম্রতা প্রকাশ করা আমাদের উচিৎ। (মানাফে)

عَنْهُمْ سِرَاعًا ط ذٰلِكَ حَشْرٌ عَلَيْنَا يَسِيْرٌ ٥ ٤٥- نَحْنُ اَعْلَمُ

আ'নহুম্ ছিরাআ' ; জা-লিকা হাশ্রুন আ'লাইনা ইয়াছীর। ৪৫। নাহ্নু আ'লামু

বিদীর্ণ হইবে, তাহারা ত্বরান্বিত করিতে থাকিবে, এইরূপে একত্রিত করা আমার পক্ষে অতি সহজ। (৪৫) তাহারা যাহা বলে,

بِمَا يَقُوْلُوْنَ وَمَا اَنْتَ عَلَيْهِمْ بِجَبَّارٍ قف فَذَكِّرْ

বিমা ইয়াকূলূনা ওয়ামা আন্তা আ'লাইহিম্ বিজ্বাববার ; ফাজাক্কির্

আমি তাহা ভালরূপে জ্ঞাত আছি এবং তুমি তাহাদের উপর প্রতাপ প্রয়োগকারী নয় ; অতএব যে ব্যক্তি

بِالْقُرْاٰنِ مَنْ يَّخَافُ وَعِيْدِ ع ٥

বিল্ কুরআ-নি মাঁই ইয়াখাফু ওয়ায়ী'দ্। ع

আমার অঙ্গীকৃত শাস্তিতে ভয় করে, তুমি তাহাকে কোরআনের মধ্য দিয়া সৎশিক্ষা দাও।

ع ৩ / ৩ রুকু

| ছুরা—জ্বারিয়তি<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম্।<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৬০ আয়াত<br>এবং ৩ রুকু। |
|---|---|---|

١- وَالذّٰرِيٰتِ ذَرْوًا لا ٥ ٢- فَالْحٰمِلٰتِ وِقْرًا لا ٥ ٣- فَالْجٰرِيٰتِ يُسْرًا لا ٥

১। ওয়াজ্জা-রিইয়া-তি জার্ওয়া। ২। ফাল্ হা-মিলা-তি বিক্রা। ৩। ফাল্ জ্বা-রিইয়া-তি ইউছ্রা।

(১) সেই নিক্ষেপণকারী বায়ুরাশির শপথ। (২) তারপর সেই ভার বহনকারীবৃন্দের। (৩) তারপর সেই মৃদু প্রবাহমানদিগের।

(৪৫) এই আয়াতে আল্লাহ তাআলা নির্দেশ দিয়াছেন যে, যে ব্যক্তি আমার সহিত কৃত অঙ্গীকারকে ভয় করিয়া চলে এবং এমনকি সে আমার আজাবকেও ভয় করে, তবে তাহাকে পবিত্র কোরআনের মাধ্যমে নছিহত কর। কেননা এই নছিহত তাহার কাজে আসিবে ও সে হেদায়েত প্রাপ্ত হইবে। কিন্তু যে আমার আজাবকে ভয় করে না বা যে সর্বদা আমার নাফরমানীতে গা ভাসাইয়া দেয়, তাহার জন্য এই হেদায়েত কোন কাজে আসিবে না। কেননা সে নিতান্তই আজাবে ভুগিবে। (ফত্হুল কাদীর)

٤- فَالْمُقَسِّمٰتِ اَمْرًا ۙ ٥- اِنَّمَا تُوْعَدُوْنَ لَصَادِقٌ ۙ ٦- وَّاِنَّ الدِّيْنَ

৪। ফাল্ মুক্বাছ্ছিমা-তি আম্‌রা। ৫। ইন্নামা তূ'আ'দুনা লা-ছা-দিক্। ৬। ওয়া ইন্নাদ্দীনা

(৪) তারপর সেই বস্তু বণ্টনকারীসমূহের। (৫) নিশ্চয় তোমাদের সহিত যে অঙ্গীকার করা হইতেছে, তাহা সত্য। (৬) এবং নিশ্চয় প্রতিদান ও

لَوَاقِعٌ ط ٧- وَالسَّمَآءِ ذَاتِ الْحُبُكِ ۙ ٨- اِنَّكُمْ لَفِيْ قَوْلٍ

লাওয়াক্বি'। ৭। ওয়াছ্ছামা-ই জা-তিল্ হুবুক্। ৮। ইন্নাকুম্ লাফী ক্বাউলিম্

প্রতিফল সংঘটিত হইবেই। (৭) শপথ সেই কক্ষপথসমূহযুক্ত গগনের। (৮) নিশ্চয় তোমরা পরস্পর-বিরোধী কথার মধ্যে

مُّخْتَلِفٍ ۙ ٩- يُّؤْفَكُ عَنْهُ مَنْ اُفِكَ ط ١٠- قُتِلَ الْخَرّٰصُوْنَ ۙ ١١- الَّذِيْنَ هُمْ فِيْ

মুখ্‌তালিফ্। ৯। ইউ'ফাকু আন্‌হু মান্ উফিক্। ১০। ক্বুতিলাল্ খার্‌রা-ছূন। ১১। আল্লাজীনা হুম্ ফী

পতিত রহিয়াছ। (৯) যে বিমুখ সেই উহা হইতে বিমুখ হয়। (১০) মিথ্যা আরোপকারীরা বিনষ্ট হউক।

غَمْرَةٍ سَاهُوْنَ ۙ ١٢- يَسْئَلُوْنَ اَيَّانَ يَوْمُ الدِّيْنِ ط ١٣- يَوْمَ هُمْ عَلَى النَّارِ

গ্বাম্‌রাতিন্ ছাহূন। ১২। ইয়াছ্ আলূনা আইয়্যানা ইয়াউমুদ্দীন। ১৩। ইয়াউমাহুম্ আ'লান্নারি

(১১) যাহারা উদাসীনতার মধ্যে ভুলিয়া রহিয়াছে। (১২) তাহারাই জিজ্ঞাসা করে যে প্রতিদান ও প্রতিফলের দিবস কবে হইবে? ১৩) যে দিবস তাহারা দোযখানলের উপর

يُفْتَنُوْنَ ○ ١٤- ذُوْقُوْا فِتْنَتَكُمْ ط هٰذَا الَّذِيْ كُنْتُمْ بِهٖ تَسْتَعْجِلُوْنَ ○ ١٥- اِنَّ

ইউফ্‌তানুন। ১৪। জূকূ ফিৎনাতাকুম; হা-জাল্লাজী কুন্তুম্ বিহী তাছ্‌তা'জ্বিলুন। ১৫ ইন্নাল্

শাস্তিপ্রাপ্ত হইবে। (১৪) তোমরা নিজেদের দুষ্কৃতির স্বাদ গ্রহণ কর; ইহা তাহাই, যাহার সম্বন্ধে তোমরা ত্বরান্বিত করিতেছিলে। (১৫) নিশ্চয়

الْمُتَّقِيْنَ فِيْ جَنّٰتٍ وَّعُيُوْنٍ ۙ ١٦- اٰخِذِيْنَ مَآ اٰتٰهُمْ رَبُّهُمْ ط اِنَّهُمْ

মুত্তাকীনা ফী জ্বান্নাতিঁউ ওয়া উ'ইউন্। ১৬। আ-খিজীনা মা-আ-তা-হুম্ রাব্বুহুম্; ইন্নাহুম্

ধর্মভীরুগণ বেহেশত উদ্যান ও প্রস্রবণসমূহ মধ্যে অবস্থান করিবে। (১৬) তাহাদের প্রতিপালক যাহা তাহাদিগকে দিবেন তাহা গ্রহণ করিবে; কেননা

كَانُوْا قَبْلَ ذٰلِكَ مُحْسِنِيْنَ ط ١٧- كَانُوْا قَلِيْلًا مِّنَ الَّيْلِ مَا يَهْجَعُوْنَ ○

কা-নূ ক্বাব্‌লা জা-লিকা মুহ্‌ছিনীন। ১৭। কা নূ ক্বালীলাম্ মিনাল্ লাইলি মা ইয়াহ্‌জ্বাউ'ন্।

ইতঃপূর্বে তাহারা সৎকর্মশীল ছিল। (১৭) তাহারা রাত্রিতে অত্যল্পই ঘুমাইত।

١٨- وَبِالْأَسْحَارِ هُمْ يَسْتَغْفِرُونَ ٥ ١٩- وَفِي أَمْوَالِهِمْ حَقٌّ

১৮। ওয়া বিল্ আছ্‌হারিহুম্ ইয়াছ্‌তাগ্‌ফিরূন। ১৯। ওয়া ফী-আম্‌ওয়ালিহিম্ হাক্‌কুল্

(১৮) এবং অতি প্রত্যুষেই তাহারা ক্ষমা প্রার্থনা করিত। (১৯) এবং তাহাদের ধন-সম্পত্তির একাংশ প্রার্থী ও অভাবগ্রস্তের

لِّلسَّائِلِ وَالْمَحْرُومِ ٥ ٢٠- وَفِي الْأَرْضِ آيَاتٌ لِّلْمُوقِنِينَ لا ٢١- وَفِي

লিছ্‌ছা-ইলি ওয়াল্ মাহ্‌রূম। ২০। ওয়া ফিল্ আর্‌দ্বি আ-ইয়া-তুল্ লিল্ মু'ক্বিনীন। ২১। ওয়া ফী

জন্য নির্ধারিত ছিল। (২০) এবং দৃঢ় বিশ্বাসীদের জন্য পৃথিবীতে নিদর্শনসমূহ রহিয়াছে। (২১) তোমাদের

أَنفُسِكُمْ ط أَفَلَا تُبْصِرُونَ ٥ ٢٢- وَفِي السَّمَاءِ رِزْقُكُمْ وَمَا تُوعَدُونَ ٥

আন্‌ফুছিকুম্; আফালা তুব্‌ছিরূন। ২২। ওয়া ফিছ্‌ছামা-ই রিয্‌ক্বুকুম্ ওয়ামা তূআ'দূন।

নিজেদের মধ্যেও রহিয়াছে; তবু কেন তোমরা লক্ষ্য করিতেছ না? (২২) এবং আকাশে তোমাদের জীবিকা রহিয়াছে এবং উহাও রহিয়াছে, যাহার সম্বন্ধে তোমাদের সহিত অঙ্গীকার করা হইতেছে।

٢٣- فَوَرَبِّ السَّمَاءِ وَالْأَرْضِ إِنَّهُ لَحَقٌّ مِّثْلَ مَا أَنَّكُمْ

২৩। ফাওয়া রাব্বিছ্ ছামা-ই ওয়াল্ আর্‌দ্বি ইন্নাহূ লাহাক্‌কুম্ মিছ্‌লা মা-আন্নাকুম্

(২৩) অতএব আকাশ ও পৃথিবীর প্রতিপালকের শপথ, নিশ্চয়ই উহা তোমাদের কথা-বার্তার ন্যায়

تَنطِقُونَ ع ٢٤- هَلْ أَتَاكَ حَدِيثُ ضَيْفِ إِبْرَاهِيمَ الْمُكْرَمِينَ م ٢٥- إِذْ

তান্‌ত্বিক্বূন। ع ২৪। হাল্ আতা-কা হাদীছু দ্বাইফি ইব্‌রাহীমাল্ মুক্‌রামীন? ২৫। ইজ্

নিরঙ্কুশ সত্য। (২৪) তোমার নিকটে কি ইব্রাহীমের সমাদৃত অতিথিগণের বৃত্তান্ত উপনীত হইয়াছে? (২৫) যখন

ওয়াক্‌ফি লাজিম ع ১ ১ রুকু

(২২) আকাশে রিজিক থাকার অর্থ হইল এই যে, আল্লাহ তাআলা জমীনকে তরুতাজা ও সজীব রাখিবার জন্য আকাশ হইতে পৃথিবীতে বৃষ্টির পানি পতিত করেন। উক্ত বৃষ্টির ফলে গাছপালা, তরুলতা জন্মে এবং ফল ও ফসলের সমারোহ দেখা দেয়, যাহা দুনিয়ায় বসবাসকারী সকল জীবই ভক্ষণ করিয়া থাকে। সুতরাং আকাশে আল্লাহ তাআলা রিজিকের উপকরণ রাখিয়াছেন। যাহা দ্বারা তিনি মানুষ এবং বিভিন্ন সৃষ্ট জীবকে রিজিক দান করিয়া থাকেন। (বায়জাবী)

دَخَلُوا عَلَيْهِ فَقَالُوا سَلَامًا ط قَالَ سَلَامٌ ج قَوْمٌ مُّنكَرُونَ o

দাখালু আ'লাইহি ফাক্বা-লূ ছালা-মা ; ক্বা-লা ছালা-মুন, ক্বাউমুম্ মুন্কারূন।
তাহারা তাঁহার সমীপে প্রবিষ্ট হইল তখন তাহারা বলিল, সালাম, তিনিও সালাম বলিলেন, ইহারাই অপরিচিত সম্প্রদায়।

---

٢٦- فَرَاغَ إِلَىٰ أَهْلِهِ فَجَاءَ بِعِجْلٍ سَمِينٍ لا ٢٧- فَقَرَّبَهُ إِلَيْهِمْ

২৬। ফারা-গ্বা ইলা-আহ্লিহী ফাজ্বা-আ বিই'জ্ব্লিন্ ছামীন। ২৭। ফাকার্‌রাবাহূ-ইলাইহিম্
(২৬) অতঃপর তিনি স্বীয় লোকজনের দিকে মনোনিবেশ করিলেন, তৎপর তিনি একটি ঘৃততর্জিত গোবৎস আনয়ন করিলেন। (২৭) তৎপর তিনি উহাদের সমীপে রাখিয়া

---

قَالَ أَلَا تَأْكُلُونَ ز ٢٨- فَأَوْجَسَ مِنْهُمْ خِيفَةً ط قَالُوا لَا تَخَفْ ط

ক্বা-লা আলা তা'কুলুন। ২৮। ফাআউজ্বাছা মিন্হুম্ খীফাহ্ ; ক্বা-লূ লা তাখাফ ;
বলিলেন, তোমরা ভক্ষণ করিতেছ না কেন ? (২৮) অতঃপর তিনি তাহাদিগের হইতে অন্তরে অন্তরে ভয় অনুভব করিলেন ; তাহারা বলিল, তুমি ভয় করিও না

---

وَبَشَّرُوهُ بِغُلَامٍ عَلِيمٍ o ٢٩- فَأَقْبَلَتِ امْرَأَتُهُ فِي صَرَّةٍ

ওয়া বাশ্‌শারূহু বিগ্বূলা-মিন্ আ'লীম। ২৯। ফাআক্ববালাতিম্ রাআতুহূ ফী ছার্‌রাতিন্
এবং তাহারা তাঁহাকে একটি জ্ঞানী বালকের সুসংবাদ দান করিল। (২৯) অতঃপর তাঁহার স্ত্রী চীৎকার করিতে করিতে অগ্রসর হইল,

---

فَصَكَّتْ وَجْهَهَا وَقَالَتْ عَجُوزٌ عَقِيمٌ o ٣٠- قَالُوا كَذَٰلِكِ لا قَالَ

ফাছাক্কাৎ ওয়াজ্ব্হাহা ওয়া ক্বা-লাৎ আ'জ্বূযুন্ আ'কীম। ৩০। ক্বা-লু কাজা-লিকি ক্বা-লা
তৎপর সে স্বীয় কপালে করাঘাত করিল এবং বলিল একজন বৃদ্ধা, বন্ধ্যাও। (৩০) তাহারা বলিল, তোমার

---

رَبُّكِ ط إِنَّهُ هُوَ الْحَكِيمُ الْعَلِيمُ o

রাব্বুক্ ; ইন্নাহু হুওয়াল্ হাকীমুল্ আ'লীম্।
প্রতিপালক এইরূপই বলিয়াছেন ; নিশ্চয় তিনি বিজ্ঞানময় মহাজ্ঞানী ;

٣١- قَالَ فَمَا خَطْبُكُمْ اَيُّهَا الْمُرْسَلُوْنَ ٥ ٣٢- قَالُوْٓا اِنَّآ اُرْسِلْنَآ

৩১। ক্বা-লা ফামা খাৎবুকুম্ আইয়্যুহাল্ মুর্ছালুন। ৩২। ক্বা-লূ ইন্না-উর্ছিল্না-

(৩১) তিনি বলিলেন, হে প্রেরিতগণ! তোমাদের অভিপ্রায় কি? (৩২) তাহারা বলিয়াছিল, আমরা এক স্বভাব দুর্বৃত্ত

اِلٰى قَوْمٍ مُّجْرِمِيْنَ ٥ لا ٣٣- لِنُرْسِلَ عَلَيْهِمْ حِجَارَةً مِّنْ طِيْنٍ ٥ لا

ইলা ক্বাউমিম্ মুজ্‌রিমীন। ৩৩। লিনুর্ছিলা আ'লাইহিম্ হিজ্বারাতাম্ মিন্ ত্বীন।

সম্প্রদায়ের প্রতি প্রেরিত হইয়াছি। (৩৩) যেন আমরা তাহাদের উপর মৃত্তিকাজাত কঙ্করসমূহ বর্ষণ করি।

٣٤- مُّسَوَّمَةً عِنْدَ رَبِّكَ لِلْمُسْرِفِيْنَ ٥ ٣٥- فَاَخْرَجْنَا مَنْ كَانَ

৩৪। মুছাউওয়ামাতান্ ই'ন্দা রাব্বিকা লিল্ মুছ্‌রিফীন। ৩৫। ফাআখ্‌রাজ্‌না মান্ কা-না

(৩৪) যাহা আপনার প্রতিপালকের পক্ষ হইতে সীমা অতিক্রমকারীদের জন্য নিরূপিত হইয়াছে। (৩৫) সুতরাং আমরা উহা হইতে

فِيْهَا مِنَ الْمُؤْمِنِيْنَ ج ٣٦- فَمَا وَجَدْنَا فِيْهَا غَيْرَ بَيْتٍ مِّنَ

ফীহা মিনাল্ মু'মীনিন। ৩৬। ফামা ওয়াজ্বাদ্‌না ফীহা গ্বাইরা বাইতিম্ মিনাল্

ধর্ম বিশ্বাসীদিগকে বাহির করিয়া দিলাম। (৩৬) কিন্তু আমরা উহাতে অনুগতদের একটি গৃহ ব্যতীত

الْمُسْلِمِيْنَ ج ٣٧- وَتَرَكْنَا فِيْهَا اٰيَةً لِّلَّذِيْنَ يَخَافُوْنَ الْعَذَابَ

মুছ্‌লিমীন। ৩৭। ওয়া তারাক্‌না ফীহা আ-ইয়াতাল্ লিল্লাজীনা ইয়াখাফুনাল্ আ'জাবাল্

পাইলাম না। (৩৭) এবং আমরা তন্মধ্যে, যাহারা যন্ত্রণাদায়ক শাস্তির ভয়ে ভীত, তাহাদের জন্য কোন কোন

الْاَلِيْمَ ط ٣٨- وَفِيْ مُوْسٰٓى اِذْ اَرْسَلْنٰهُ اِلٰى فِرْعَوْنَ بِسُلْطٰنٍ مُّبِيْنٍ ٥

আলীম। ৩৮। ওয়া ফী মূছা ইজ্ আর্ছাল্‌না-হু ইলা ফির্‌আ'উনা বিছুল্‌ত্বা-নিম্ মুবীন।

নিদর্শন রাখিয়া দিলাম। (৩৮) এবং মূসার ব্যাপারে, সে সময় আমি তাঁহাকে প্রকাশ্য প্রমাণসহ ফেরাউনের দিকে প্রেরণ করিয়াছিলাম।

(৩৭) আল্লাহ তাআলা প্রতিটি আজাব প্রাপ্ত বস্তুর বর্ণনা প্রদান করিয়া মানুষকে সতর্ক করিতেছেন যে, পূর্বতন লোকেরা এই অপরাধের জন্য এইরূপ শাস্তি ভোগ করিয়াছিল। সুতরাং তোমরাও যদি নাফরমানী কর, তাহা হইলে তোমাদের জন্যও অনুরূপ শাস্তি অবশ্যই আসিবে। (বয়ানুল কোরআন)

٣٩- فَتَوَلّٰى بِرُكْنِهٖ وَقَالَ سٰحِرٌ اَوْ مَجْنُوْنٌ ○ ٤٠- فَاَخَذْنٰهُ

৩৯। ফাতাওয়াল্লা বিরুক্‌নিহী ওয়া ক্বা-লা ছা-হিরুন্ আউ মাজ্‌নূন। ৪০। ফাআখাজ্‌না-হু

(৩৯) কিন্তু সে স্বীয় শক্তিগর্বে মুখ ফিরাইল এবং বলিল, এ-ত যাদুকর অথবা উন্মাদ। (৪০) অতঃপর আমি তাহাকে ও তাহার

وَجُنُوْدَهٗ فَنَبَذْنٰهُمْ فِى الْيَمِّ وَهُوَ مُلِيْمٌ ط ٤١- وَفِىْ عَادٍ اِذْ

ওয়া জ্বুনূদাহূ ফানাবাজ্‌না-হুম্ ফিল্ ইয়াম্মি ওয়া হুওয়া মুলীম্। ৪১। ওয়া ফী আ'দিন্ ইজ্

সৈন্যদলকে পাকড়াও করিলাম, তারপর তাহাদিগকে সমুদ্রের মধ্যে নিক্ষেপ করিলাম এবং সে লাঞ্ছনা ভোগ করিয়াছিল। (৪১) এবং তাদের ব্যাপারেও যখন

اَرْسَلْنَا عَلَيْهِمُ الرِّيْحَ الْعَقِيْمَ ج ٤٢- مَا تَذَرُ مِنْ شَىْءٍ اَتَتْ

আর্‌ছাল্‌না আ'লাইহিমুর্ রীহাল্ আ'ক্বীম। ৪২। মা তাজারু মিন্ শাইইন্ আতাৎ

আমি তাহাদের প্রতিকূলে ধ্বংসের ঝঞ্ঝাবায়ু প্রেরণ করিয়াছিলাম। (৪২) কিন্তু উহা যাহা করিতে আপতিত

عَلَيْهِ اِلَّا جَعَلَتْهُ كَالرَّمِيْمِ ط ٤٣- وَفِىْ ثَمُوْدَ اِذْ قِيْلَ لَهُمْ تَمَتَّعُوْا

আ'লাইহি ইল্লা জ্বাআ'লাৎহু কার্‌রামীম্। ৪৩। ওয়া ফী ছামূদা ইজ্ ক্বীলা লাহুম্ তামাত্তাউ'

হইয়াছিল, তাহাকে চুর্ণ-বিচুর্ণ না করিয়া ছাড়ে নাই। (৪৩) এবং সামুদের ব্যাপারেও তৎকালীন তাহাদিগকে বলা হইয়াছিল যে, তোমরা এক নিরূপিত সময় পর্যন্তই

حَتّٰى حِيْنٍ ○ ٤٤- فَعَتَوْا عَنْ اَمْرِ رَبِّهِمْ فَاَخَذَتْهُمُ الصّٰعِقَةُ

হাত্তা হীন। ৪৪। ফাআ'ত্বাউ আ'ন্ আম্‌রি রাব্বিহিম্ ফাআখাজাৎহুমুছ্ ছা-ই'ক্বাতু

উপভোগ করিয়া লও। (৪৪) কিন্তু তাহারা স্বীয় প্রতিপালকের আদেশের প্রতিকূল আচরণ করিয়াছিল কাজেই বজ্র তাহাদিগকে পাক্‌ড়াও করিয়াছিল

وَهُمْ يَنْظُرُوْنَ ○ ٤٥- فَمَا اسْتَطَاعُوْا مِنْ قِيَامٍ وَّمَا كَانُوْا مُنْتَصِرِيْنَ لا

ওয়াহুম্ ইয়ান্‌জুরূন। ৪৫। ফামাছ্‌তাত্বাউ' মিন্ ক্বিইয়ামি'উ ওয়ামা কা-নূ মুন্‌তাছিরীন।

এবং তাহারা দেখিতেছিল। (৪৫) কিন্তু তাহারা দাঁড়াইতে পারে নাই বা প্রতিশোধ লইতে পারে নাই।

٤٦- وَقَوْمَ نُوْحٍ مِّنْ قَبْلُ ط اِنَّهُمْ كَانُوْا قَوْمًا فٰسِقِيْنَ ع ○ ٤٧- وَالسَّمَآءَ ع ২

৪৬। ওয়া ক্বাউমা নুহিম্ মিন্ কাব্‌ল্; ইন্নাহুম্ কা-নু কাউমান্ ফা-ছিক্বীন। ৪৭। ওয়াছ্‌ছামা-আ ২

(৪৬) এবং ইহার পূর্বে নূহের সম্প্রদায়; নিশ্চয়ই তাহারা দুষ্কৃতিকারী সম্প্রদায় ছিল! (৪৭) এবং গগনমণ্ডল রুকু

(৪৬ নূহের কওমের লোকেরা ছিল ফাছেক; এই ফাছেক শব্দের অর্থ হইল তাহারা বেশরা কাজে গা ভাসাইয়া দিয়াছিল। তাহাদের মধ্যে হক ও বাতিলের কোন পার্থক্য ছিল না। ইব্‌নে জারীর)

بَنَيْنٰهَا بِاَيْدٍ وَّاِنَّا لَمُوْسِعُوْنَ ○ ٤٨- وَالْاَرْضَ فَرَشْنٰهَا فَنِعْمَ

বানাইনা-হা বিআইদি'উ ওয়া ইন্না লামূছিউ'ন। ৪৮। ওয়াল্ আর্দ্বা ফারাশ্‌না-হা ফানি'মাল্

আমি উহাকে শক্তি-বলে সৃষ্টি করিয়াছি, নিশ্চয় আমি শক্তি সম্প্রদায়কারী। (৪৮ এবং পৃথিবী, আমি উহাকে শয্যারূপে রচিত করিয়াছি, সুতরাং

الْمٰهِدُوْنَ ○ ٤٩- وَمِنْ كُلِّ شَيْءٍ خَلَقْنَا زَوْجَيْنِ لَعَلَّكُمْ تَذَكَّرُوْنَ ○

মা-হিদুন। ৪৯। ওয়া মিন্ কুল্লি শাইইন খালাক্‌না যাউজ্বাইনি লাআ'ল্লাকুম্ তাজাক্কারূন।

আমি কেমন উত্তম শয্যা রচনাকারী। (৪৯) এবং আমি প্রত্যেক বস্তুকে যুগ্মরূপে সৃষ্টি করিয়াছি, যাহাতে তোমরা অনুধাবন কর।

٥٠- فَفِرُّوْآ اِلَى اللّٰهِ ط اِنِّيْ لَكُمْ مِّنْهُ نَذِيْرٌ مُّبِيْنٌ ج ○ ٥١- وَلَا تَجْعَلُوْا

৫০। ফাফিরূ ইলা-ল্লাহ ; ইন্নী লাকুম্ মিন্‌হু নাজীরুম্ মুবীন। ৫১। ওয়ালা তাজ্‌আ'লু

(৫০) অতএব তোমরা আল্লাহর দিকে দ্রুত গমন কর, নিশ্চয়ই আমি তাহার পক্ষ হইতে তোমাদের জন্য ভিতি-প্রদর্শক। (৫১) এবং তোমরা

مَعَ اللّٰهِ اِلٰهًا اٰخَرَ ط اِنِّيْ لَكُمْ مِّنْهُ نَذِيْرٌ مُّبِيْنٌ ○ ٥٢- كَذٰلِكَ

মাআ'ল্লাহি ইলা-হান্ আ-খার ; ইন্নী লাকুম্ মিন্‌হু নাজীরুম্ মুবীন। ৫২। কাজা-লিকা

আল্লাহর সহিত অন্য উপাস্য স্থির করিও না ; নিশ্চয় আমি তাঁহার পক্ষ হইতে তোমাদের জন্য ভীতি প্রদর্শক। (৫২) এইরূপে

مَآ اَتَى الَّذِيْنَ مِنْ قَبْلِهِمْ مِّنْ رَّسُوْلٍ اِلَّا قَالُوْا سَاحِرٌ اَوْ

মা-আতাল্লাজীনা মিন্ ক্বাব্‌লিহিম্ মির্ রাছূলিন ইল্লা ক্বা-লু ছাহিরুন আউ

তাহাদের পূর্বে যে কোন রাসূল আসিত, তাহারা তাঁহাদিগকে যাদুকর অথবা উন্মাদ

مَجْنُوْنٌ ج ٥٣- اَتَوَاصَوْا بِهٖ ج بَلْ هُمْ قَوْمٌ طَاغُوْنَ ج ٥٤- فَتَوَلَّ عَنْهُمْ فَمَآ

মাজ্বনূন্। ৫৩। আতাওয়া ছাউবিহ্‌, বাল্ হুম্ ক্বাউমুন্ তা-গ্বূন। ৫৪। ফাতাওয়াল্লা আ'ন্‌হুম্ ফামা-

ব্যতীত বলিত না। (৫৩) তাহারা কি পরস্পর এইরূপই অছিয়ত করিয়া গিয়াছে ? বরং তাহারা বিরুদ্ধচারী সম্প্রদায় ছিল। (৫৪) অতএব তুমি উহাদিগের হইতে বিমুখ হও, তোমার

(৫১) এই আয়াতে আল্লাহ তাআলা নিষেধ করিয়াছেন যে, তোমরা আল্লাহ তাআলার সঙ্গে অংশী স্থাপন করিও না। কেননা আল্লাহর নাফরমানীর মধ্যে তাঁহার সহিত অংশী স্থাপন করাই হইল শ্রেষ্ঠতম নাফরমানী। এই অংশীবাদীর গোনাহ তওবার দ্বারাও আল্লাহ ক্ষমা করিবেন না। কেননা ইহাতে আল্লাহর ইলাহিয়াতের মধ্যে দোষ চাপানো হইয়া থাকে। (ছুররে মানছুর)

نَاجَيْتُمُ الرَّسُوْلَ فَقَدِّمُوْا بَيْنَ يَدَيْ نَجْوٰكُمْ صَدَقَةً ۭ ذٰلِكَ

না-জ্বাইতুমুর্ রাছুলা ফাক্বাদ্দিমূ বাইনা ইয়াদাই নাজ্ব্ওয়া-কুম্ ছাদাক্বাহ্; জ্বা-লিকা
তোমরা রাসূলের সহিত গোপনে আলাপের সঙ্কল্প কর, তবে তার আগে মিস্কিন্দিগকে কিছু ছদ্কা দান কর; উহা

خَيْرٌ لَّكُمْ وَاَطْهَرُ ۭ فَاِنْ لَّمْ تَجِدُوْا فَاِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ ۝

খাইরুল্ লাকুম্ ওয়া আত্ব্হার্; ফাইল্ লাম্ তাজ্বিদু ফাইন্নাল্লাহা গ্বাফুরুর্ রাহীম।
তোমাদের পক্ষে ছওয়াব লাভের জন্য উত্তম ও গোনাহ হইতে পবিত্রকারক, তবে যদি তোমরা কেহ তা না পাও, তবে আল্লাহ মাফ ও রহমত করিবেন।

١٣ - ءَاَشْفَقْتُمْ اَنْ تُقَدِّمُوْا بَيْنَ يَدَيْ نَجْوٰكُمْ صَدَقٰتٍ ۭ

১৩। আ আশ্ফাক্তুম্ আন্ তুক্বাদ্দিমু বাইনা ইয়াদাই নাজ্ব্ওয়াকুম্ ছাদাক্বা-ত;
(১৩) ওহে! তোমরা আলাপের আগে সদ্কা দিতে ভয় পাইয়াছ?

فَاِذْ لَمْ تَفْعَلُوْا وَتَابَ اللّٰهُ عَلَيْكُمْ فَاَقِيْمُوا الصَّلٰوةَ وَ

ফাইজ্লাম্ তাফ্আ'লু ওয়া তা-বাল্লাহু আ'লাইকুম্ ফাআক্বীমুছ্ ছালা-তা ওয়া
যখন তোমরা তা পারিলে না এবং আল্লাহ তোমাদের উপর অনুগ্রহ করিলেন তখন নামাজ আদায় কর,

اٰتُوا الزَّكٰوةَ وَاَطِيْعُوا اللّٰهَ وَرَسُوْلَهٗ ۭ وَاللّٰهُ خَبِيْرٌۢ بِمَا تَعْمَلُوْنَ ع ۝ ع ২/২ রুকূ

আ-তুয্ যাকাতা ওয়া আত্বীউ'ল্লাহা ওয়া রাছুলাহু, ওয়াল্লাহু খাবীরুম্ বিমা তা'মালুন। ع
জাকাত প্রদান কর এবং আল্লাহ ও রাসূলের কথা মানিয়া চল, তোমরা যা কিছু কর আল্লাহ তৎসম্বন্ধে জ্ঞাত আছেন।

١٤ - اَلَمْ تَرَ اِلَى الَّذِيْنَ تَوَلَّوْا قَوْمًا غَضِبَ اللّٰهُ عَلَيْهِمْ ۭ

১৪। আলাম্ তারা ইলাল্ লাজীনা তাওয়াল্লাউ ক্বাউমান্ গ্বাদ্বিবাল্লাহু আ'লাইহিম্;
(১৪) ওহে! তুমি কি ঐসব লোকের প্রতি লক্ষ্য কর নাই, যারা এমন কওমের সহিত বন্ধুত্ব করে, আল্লাহ যাদের উপর অভিশাপ দিয়াছেন;

مَا هُمْ مِّنْكُمْ وَلَا مِنْهُمْ ۙ وَيَحْلِفُوْنَ عَلَى الْكَذِبِ وَهُمْ يَعْلَمُوْنَ ج ۝

মা হুম্ মিন্কুম্ ওয়ালা মিন্হুম্ ওয়া ইয়াহ্লিফুনা আ'লাল্ কাজিবি ওয়া হুম্ ইয়া'লামুন।
তারা না তোমাদের শামিল, না তাদের শামিল; তারা মিথ্যার উপর কসম করে, অথচ তারা জানে।

١٥ - اَعَدَّ اللّٰهُ لَهُمْ عَذَابًا شَدِيْدًا ط اِنَّهُمْ سَاۤءَ مَا كَانُوْا يَعْمَلُوْنَ ٥

১৫। আ আ'দ্দাল্লাহু লাহুম্ আজাবান্ শাদীদা ; ইন্নাহুম্ ছা-আ মা-কানু ইয়া'মালুন।

(১৫) আল্লাহ তাদের জন্য কঠোর সাজা প্রস্তুত রাখিয়াছেন, নিয়শ্চই তাদের কার্যকলাপ জঘন্য ছিল।

١٦ - اِتَّخَذُوْۤا اَيْمَانَهُمْ جُنَّةً فَصَدُّوْا عَنْ سَبِيْلِ اللّٰهِ فَلَهُمْ عَذَابٌ

১৬। ইত্তাখাজু আইমানাহুম্ জুন্নাতান্ ফাছাদ্দু আ'ন্ ছাবীলিল্লাহি ফালাহুম্ আজা-বুম্

(১৬) তাদের মিথ্যা কসমসমূকে তারা ঢালরূপে গ্রহণ করিয়াছে এবং অপর লোকগণকে আল্লাহর রাস্তা হইতে ফিরাইয়া রাখিয়াছে তাই তাদের জন্য

مُّهِيْنٌ ٥ ١٧ - لَنْ تُغْنِيَ عَنْهُمْ اَمْوَالُهُمْ وَلَاۤ اَوْلَادُهُمْ

মুহীন। ১৭। লান্ তুগ্‌নিয়া আন্‌হুম্ আম্‌ওয়া লুহুম্ ওয়ালা আউলা-দুহুম্

ঘৃণ্য শাস্তি। (১৭) তখন তাদের মাল-আওলাদ তাহাদিগকে রক্ষা করিতে পারিবে না

مِّنَ اللّٰهِ شَيْئًا ط اُولٰۤئِكَ اَصْحٰبُ النَّارِ ط هُمْ فِيْهَا خٰلِدُوْنَ ٥

মিনাল্লাহি শাইয়া ; উলা-ইকা আছ্‌হাবুন্নার্, হুম্ ফীহা খা-লিদুন।

আল্লাহ হইতে কিছুমাত্রও, তারা দোজখের অধিবাসী, তারা তন্মধ্যে চিরস্থায়ী।

١٨ - يَوْمَ يَبْعَثُهُمُ اللّٰهُ جَمِيْعًا فَيَحْلِفُوْنَ لَهٗ كَمَا يَحْلِفُوْنَ

১৮। ইয়াউমা ইয়াব্ আ'ছুহুমুল্লাহু জ্বামীয়া'ন্ ফা ইয়াহ্‌লিফুনা লাহু কামা ইয়াহ্‌লিফুনা

(১৮) যেদিন আল্লাহ তাদের সকলকে পুনরায় উত্থাপন করিবেন, তখন তাঁর কাছেও তারা হলফ করিবে, যেমন মিথ্যা হলফ করিয়া থাকে

لَكُمْ وَيَحْسَبُوْنَ اَنَّهُمْ عَلٰى شَيْءٍ ط اَلَاۤ اِنَّهُمْ هُمُ

লাকুম্ ওয়া ইয়াহ্‌ছাবুনা আন্নাহুম্ আ'লা শাইইন্, আলা ইন্নাহুম্ হুমুল্

তোমাদের কাছে ; আর তারা ধারণা করিবে যে তারা কোন ভাল অবস্থায় আছে, সাবধান নিশ্চয়ই ইহারা—ইহারাই

الْكٰذِبُوْنَ ٥ ١٩ - اِسْتَحْوَذَ عَلَيْهِمُ الشَّيْطٰنُ فَاَنْسٰهُمْ ذِكْرَ اللّٰهِ ط

কা-জিবুন। ১৯। ইছ্‌তাহ্‌ ওয়াজা আ'লাইহিমুশ্ শাইত্বানু ফা আন্ ছাহুম্ জিক্‌রাল্লাহ্ ;

মিথ্যাবাদী। (১৯) তাদের উপর শয়তান পুর্ণ কর্তৃত্ব স্থাপন করিয়াছে এবং ফলে আল্লাহর জিকির হইতে তাহাদিগকে ভুলাইয়া রাখিয়াছে।

أُولَٰئِكَ حِزْبُ الشَّيْطَانِ ۚ أَلَا إِنَّ حِزْبَ الشَّيْطَانِ هُمُ

উলা-ইকা হিয্‌বুশ্‌ শাইত্বান্‌, আলা ইন্না হিয্‌বাশ্‌ শাইত্বানি হুমুল্

তাহারা শয়তানের দল ; ওহে ! নিশ্চয় শয়তানের দল—উহারাই ক্ষতিগ্রস্ত।

الْخَاسِرُونَ ۝ ٢٠ - إِنَّ الَّذِينَ يُحَادُّونَ اللَّهَ وَرَسُولَهُ أُولَٰئِكَ فِي

খা-ছিরূন। ২০। ইন্নাল্লাজীনা ইউহাদ্দুনাল্লাহা ওয়া রাছুলাহু উলা-ইকা ফিল্

(২০) কেননা যাহারা আল্লাহ ও রাসূলের বিরোধিতা করে, তাহারা হীনাতি হীনদের অন্তর্ভুক্ত।

الْأَذَلِّينَ ۝ ٢١ - كَتَبَ اللَّهُ لَأَغْلِبَنَّ أَنَا وَرُسُلِي ۚ إِنَّ اللَّهَ

আজাল্লীন। ২১। কাতাবাল্লাহু লাআগ্‌লিবান্না আনা ওয়া রুছুলী ; ইন্নাল্লাহা

(২১) আল্লাহ লিখিয়া রাখিয়াছেন যে, নিশ্চয় আমি ও আমার রাসূলগণ প্রবল থাকিব—নিশ্চয় আল্লাহ

قَوِيٌّ عَزِيزٌ ۝ ٢٢ - لَا تَجِدُ قَوْمًا يُؤْمِنُونَ بِاللَّهِ وَالْيَوْمِ

ক্বাবীয়্যুন্ আযীয। ২২। লা তাজিদু ক্বাউমাঁই ইউমিনুনা বিল্লাহি ওয়াল্ ইয়াউমিল্

শক্তিশালী ও প্রবল। (২২) যাহারা আল্লাহ ও পরকালের উপর আস্থা রাখে, তুমি তাহাদিগকে পাইবে না।

الْآخِرِ يُوَادُّونَ مَنْ حَادَّ اللَّهَ وَرَسُولَهُ وَلَوْ كَانُوا آبَاءَهُمْ

আ-খিরি ইউওয়াদ্দুনা মান্ হা-দ্দাল্লাহা ওয়া রাছুলাহু ওয়া লাউ কা-নু আ-বা আহুম্

আল্লাহ ও তাঁর রাসূলের অবাধ্যগণের প্রতি বন্ধুত্বশীল—যদিও হয় তাদের পিতা,

أَوْ أَبْنَاءَهُمْ أَوْ إِخْوَانَهُمْ أَوْ عَشِيرَتَهُمْ ۚ أُولَٰئِكَ

আউ আব্‌না আহুম্ আউ ইখ্‌ওয়া নাহুম্ আউ আশীরাতাহুম্, উল-ইকা

তাদের সন্তান, তাদের ভ্রাতা অথবা তাদের পরিবার ; তাদেরই—

كَتَبَ فِي قُلُوبِهِمُ الْإِيمَانَ وَأَيَّدَهُمْ بِرُوحٍ مِنْهُ ۖ

কাতাবা ফী ক্বুলুবিহিমুল্ ঈমানা ওয়া আইয়্যাদাহুম্ বিরূহিম্ মিন্‌হু ;

দিলের মধ্যে আল্লাহ ঈমান লিপিবদ্ধ করিয়া দিয়াছেন আর তাহাদিকে আপন ফায়েজ দ্বারা শক্তিশালী করিয়াছেন ;

وَيُدْخِلُهُمْ جَنّٰتٍ تَجْرِىْ مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ خٰلِدِيْنَ

ওয়া ইউদ্‌খিলুহুম্ জান্না-তিন্ তাজ্‌রী মিন্ তাহ্‌তিহাল্ আন্‌হারু খা-লিদীনা।

এবং তাহাদিগকে প্রবেশ করাইবেন এমন বেহেশ্‌তে যাহার তলদেশ দিয়া ঝরণাসমূহ প্রবাহিত হয়, তাহারা তন্মধ্যে স্থায়ীভাবে বাস করিবে ;

فِيْهَا ط رَضِىَ اللّٰهُ عَنْهُمْ وَرَضُوْا عَنْهُ ط اُولٰٓئِكَ حِزْبُ اللّٰهِ ط

ফীহা ; রাদ্বিইয়াল্লাহু আ'ন্‌হুম্ ওয়া রাদ্বূ আ'ন্‌হু ; উলা-ইকা হিয্‌বুলাহ ;

আল্লাহ তাহাদের উপর সন্তুষ্ট হইবেন এবং তাহারাও আল্লাহর উপর সন্তুষ্ট হইবে ; ইহারা আল্লাহর ভক্ত ;

اَلَآ اِنَّ حِزْبَ اللّٰهِ هُمُ الْمُفْلِحُوْنَ ع

আলা-ইন্না হিয্‌বাল্লাহি হুমুল্ মুফ্‌লিহূন। ع

দল ওহে ! নিশ্চয়ই আল্লাহর দল, উহারাই উদ্ধারপ্রাপ্ত

ع ৩ — ৩ রুকু

| ছুরা হাশ্‌র<br>ইহা মদীনায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছ্‌মিল্লা-হির রাহ্‌মা-নির্ রাহীম্।<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ২৪ আয়াত<br>এবং ৩ রুকু |
|---|---|---|

١- سَبَّحَ لِلّٰهِ مَا فِى السَّمٰوٰتِ وَمَا فِى الْاَرْضِ ج وَهُوَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ٥

১। ছাব্বাহা লিল্লাহি মা ফিছ্‌ছামা-ওয়া-তি ওয়ামা ফিল্ আর্‌দ্বি, ওয়া হুওয়াল্ আ'যীযুল্ হাকীম।

(১) আসমান ও জমীনস্থ সকলেই আল্লাহ্‌র পবিত্রতা ঘোষণা করে এবং তিনি জবরদস্ত ও সুকৌশলী।

٢- هُوَ الَّذِىْٓ اَخْرَجَ الَّذِيْنَ كَفَرُوْا مِنْ اَهْلِ الْكِتٰبِ مِنْ دِيَارِهِمْ

২। হুওয়াল্লাজী আখ্‌রাজাল্লাজীনা কাফারূ মিন্ আহ্‌লিল্ কিতাবি মিন্ দিইয়া-রিহিম্

(২) তিনিই যিনি কিতাবী কাফেরগণকে বহিষ্কৃত করিয়াছেন তাহাদের আপন গৃহ হইতে প্রথম

(২) মদীনার চার-পাঁচ ক্রোশ দূরে বনী নজীর নামে ইহুদীদের এক শক্তিশালী গোত্র ছিল। প্রথমতঃ তাহাদের সহিত মহানবী (সঃ) সন্ধী সূত্রে আবদ্ধ ছিলেন। কিন্তু তাহারা পরবর্তী কালে মক্কার কাফেরদের সহিত যোগসাজস করিতে লাগিল। একদা মহানবী (সঃ) একটি দেওয়ালের নীচে কতিপয় মুসলমানসহ বসিয়াছিলেন। এমন সময় মহানবী (সঃ)-কে হত্যা করিবার জন্য তাহারা ভারী পাথর ফেলিয়া ছিল। আল্লাহর রহমতে মহানবী সঃ) রক্ষা পাইলেন। কিন্তু একজন নিরীহ মুসলমান শহীদ হইলেন। অতঃপর মহানবী (সঃ) সেখান হইতে ফিরিয়া আসিলেন এবং তাহাদিগকে মদীনা হইতে তাড়াইয়া দিলেন। অতঃপর আল্লাহ তাআলা সেই ভূখণ্ডকে 'ফাই' হিসাবে প্রদান করিলেন। ( মোছেহুল কোরআন )

لِاَوَّلِ الْحَشْرِ ط مَا ظَنَنْتُمْ اَنْ يَّخْرُجُوْا وَظَنُّوْا اَنَّهُمْ

লি আউওয়ালিল্ হাশ্‌রি ; মা জানান্‌তুম্ আঁই ইয়াখ্‌রুজু ওয়া জান্নূ আন্নাহুম্

হাশরে ; তোমরা ধারণা করিতে পার নাই যে, তাহারা বহিষ্কৃত হইবে আর তাহারাও ভাবিতে ছিল

مَّانِعَتُهُمْ حُصُوْنُهُمْ مِّنَ اللّٰهِ فَاَتٰهُمُ اللّٰهُ مِنْ حَيْثُ لَمْ

মা নিআ'তুহুম্ হুছূনুহুম্ মিনাল্লাহি ফাআতা-হুমুল্লাহু মিন্ হাইছু লাম্

তাদের দুর্গ তাহাদিগকে আল্লাহর শাস্তি হইতে রক্ষা করিবে ; ফলে তাহাদের কল্পনাতীত স্থান হইতে তাহাদের উপর আল্লাহর আজাব আসিল।

يَحْتَسِبُوْا وَقَذَفَ فِىْ قُلُوْبِهِمُ الرُّعْبَ يُخْرِبُوْنَ بُيُوْتَهُمْ

ইয়াহ্‌তাছিবূ ওয়া ক্বাজাফা ফী ক্বুলূবিহিমুর্ রু'বা ইউখ্‌রিবূনা বুইউতাহুম্

আল্লাহ্, তাহাদের অন্তরে আতঙ্ক সৃষ্টি করিয়া দিলেন, ফলে তাহারা নিজেদের গৃহসমূহ বিনষ্ট করিল

بِاَيْدِيْهِمْ وَاَيْدِى الْمُؤْمِنِيْنَ ق فَاعْتَبِرُوْا يٰاُولِى الْاَبْصَارِ ০

বিআইদীহিম্ ওয়া আইদিল্ মু'মিনীনা ফা'তাবিরূ ইয়া-উলিল্ আব্‌ছা-র।

আপন হাতে ও মুসলমানদের হাতে, অতএব হে চক্ষুষ্মানগণ ! ইহা হইতে শিক্ষা গ্রহণ কর।

٣- وَلَوْلَآ اَنْ كَتَبَ اللّٰهُ عَلَيْهِمُ الْجَلَآءَ لَعَذَّبَهُمْ

৩। ওয়া লাউ লা আন্ কাতাবাল্লাহু আ'লাইহিমুল্ জ্বালা-আ লাআ'জ্জাবাহুম্

(৩) এবং যদি আল্লাহ্ তাহাদের উপর বহিষ্কার আদেশ নির্ধারিত না রাখিতেন, নিশ্চয় তাহাদের প্রতি শাস্তি প্রদান করিতেন

فِى الدُّنْيَا ط وَلَهُمْ فِى الْاٰخِرَةِ عَذَابُ النَّارِ ০ ٤- ذٰلِكَ بِاَنَّهُمْ

ফিদ্দুন্‌ইয়া ; ওয়ালাহুম্ ফিল্ আ-খিরাতি আ'জা-বুন্না-র। ৪। জা-লিকা বিআন্নাহুম্

তবে তাহাদের জন্য আখেরাতে দোজখের শাস্তি নির্ধারিত আছে। (৪) এই শাস্তি এই জন্য যে, তাহারা

(৪) ইহুদী গোত্র বনী নাজীরের উপর এই শাস্তি এই জন্য হইয়াছিল যে, তাহারা আল্লাহ ও তাঁহার রাসূলের সহিত নাফরমানী করিয়াছিল। সুতরাং যাহারা আল্লাহ ও তাঁহার রাসূলের সহিত নাফরমানী করে, তাহার উপর আল্লাহ এই ধরনের আজাব অবশ্যই নাজিল করিয়া থাকেন। (কবীর)

شَاقُّوا اللّٰهَ وَرَسُوْلَهٗ ج وَمَنْ يُّشَاقِّ اللّٰهَ فَاِنَّ اللّٰهَ شَدِيْدُ

শা-ক্ক্লাহা ওয়া রাছুলাহ, ওয়া মাঁই ইউশা-ক্কিল্লাহা ফাইন্নাল্লাহা শাদীছুল্

আল্লাহ ও তাঁহার রাসূলের বিরোধিতা করিয়াছে, আর যে আল্লাহর বিরোধিতা করে, তাহাকে আল্লাহ কঠোর শাস্তি প্রদান করেন।

الْعِقَابِ ٥ ‏-٥ مَا قَطَعْتُمْ مِّنْ لِّيْنَةٍ اَوْ تَرَكْتُمُوْهَا قَائِمَةً عَلٰٓى

ই'কা-ব। ৫। মা কাত্বা'তুম্ মিল্ লীনাতিন্ আউ তারাক্‌তুমুহা কা-ইমাতান্ আ'লা

(৫) হে মু'মিনগণ! তোমরা যে খোরমা গাছসমূহ কাটিয়াছ বা উহাদিগকে দণ্ডায়মান অবস্থায় রাখিয়াছ

اُصُوْلِهَا فَبِاِذْنِ اللّٰهِ وَلِيُخْزِيَ الْفٰسِقِيْنَ ٥ ‏-٦ وَمَآ

উছুলিহা ফাবি ইজ্নিল্লাহি ওয়ালি ইউখ্‌যিইয়াল্ ফা-ছিক্বীন। ৬। ওয়ামা

উহার মূলের উপর, আল্লাহর সম্মতিতেই ও কাফেরগণকে অপমানিত করার জন্য।

اَفَآءَ اللّٰهُ عَلٰى رَسُوْلِهٖ مِنْهُمْ فَمَآ اَوْجَفْتُمْ عَلَيْهِ مِنْ

আফা-আল্লাহু আ'লা রাছুলিহী মিন্‌হুম্ ফামা আউ জ্বাফ্‌তুম্ আ'লাইহি মিন্

(৬) আর আল্লাহ ফাইরূপে আপন রাসূলকে তাহাদের নিকট হইতে যাহা কিছু দান করিয়াছেন, তোমাদিগকে অর্জনে আরোহণ করিতে হয় নাই

خَيْلٍ وَّلَا رِكَابٍ وَّلٰكِنَّ اللّٰهَ يُسَلِّطُ رُسُلَهٗ عَلٰى مَنْ

খাইলিঁউ ওয়া লা রিকাবিঁউ ওয়ালা-কিন্নাল্লাহা ইউছাল্লিত্বু রুছুলাহূ আ'লা মাঁই

অশ্ব বা উটে অর্থাৎ সফর বা যুদ্ধ করিতে হয় নাই কিন্তু আল্লাহ স্বীয় রাসূলগণকে জয়ী করেন, যার উপর

يَّشَآءُ ط وَاللّٰهُ عَلٰى كُلِّ شَيْءٍ قَدِيْرٌ ٥ ‏-٧ مَآ اَفَآءَ اللّٰهُ

ইয়াশা-উ ; ওয়াল্লাহু আ'লা কুল্লি শাইইন্ কাদীর। ৭। মা আফা-আল্লাহু

তিনি জয়ী করিতে চাহেন ; তিনি সব কিছুর উপরই ক্ষমতাবান। (৭) সুতরাং আল্লাহ ফাইরূপে যদি প্রদান

عَلٰى رَسُوْلِهٖ مِنْ اَهْلِ الْقُرٰى فَلِلّٰهِ وَلِلرَّسُوْلِ وَلِذِي الْقُرْبٰى

আ'লা রাছুলিহী মিন্ আহ্‌লিল্ কুরা ফালিল্লাহি ওয়া লির্‌রাছুলি ওয়া লিজিল্ কুর্‌বা

করেন স্বীয় রাসূলকে কোন গ্রামের কাফের বাসিন্দা হইতে, তবে উহা আল্লাহর রাসূলের, তাঁর আত্মীয়-

وَالْيَتٰمٰى وَالْمَسٰكِيْنِ وَابْنِ السَّبِيْلِ لا كَىْ لَا يَكُوْنَ دُوْلَةًۢ بَيْنَ

ওয়াল্ ইয়াতা-মা ওয়াল্ মাছা-কীনি ওয়াব্‌নিছ্ ছাবীলি কাই লা ইয়াকূনা দুলাতুম্ বাইনা

স্বজনের এতীমগণের, নিঃস্বগণের ও ভ্রমণরত লোকদের হক ; যেন ফাই অধিকার ভুক্ত না হয়

الْاَغْنِيَآءِ مِنْكُمْ ط وَمَآ اٰتٰكُمُ الرَّسُوْلُ فَخُذُوْهُ ط وَمَا

আগ্ব্‌নিয়া-ই মিন্‌কুম ; ওয়ামা-আ-তা-কুমুর্ রাছুলু ফাখুজুহু ; ওয়ামা

তোমাদের মধ্যস্থ ধনীগণের। আর রাসূল তোমাদিগকে যাহা প্রদান করেন, তাহা গ্রহণ কর এবং যাহা

نَهٰكُمْ عَنْهُ فَانْتَهُوْا ج وَاتَّقُوا اللّٰهَ اِنَّ اللّٰهَ شَدِيْدُ الْعِقَابِ ق

নাহা-কুম্ আ'ন্‌হু ফান্‌তাহূ, ওয়াত্তাক্বুল্লাহ ; ইন্নাল্লাহ্ শাদীদুল্ ইকাব।

নিষেধ করেন, তাহা হইতে বিরত থাক ; আল্লাহকে ভয় কর, নিশ্চয় আল্লাহ্ কঠোর শাস্তি দাতা।

٨- لِلْفُقَرَآءِ الْمُهٰجِرِيْنَ الَّذِيْنَ اُخْرِجُوْا مِنْ دِيَارِهِمْ وَ

৮। লিল্ ফুক্বারা-ইল্ মুহা-জ্বিরীনাল্ লাজীনা উখ্‌রিজু মিন্ দিইয়া-রিহিম্ ওয়া

(৮) ফাই বিশেষভাবে সেই সব দরিদ্র মহাজেরদের জন্য, যাহারা বহিষ্কৃত হইয়াছে স্বীয় বাসস্থান ও

اَمْوَالِهِمْ يَبْتَغُوْنَ فَضْلًا مِّنَ اللّٰهِ وَرِضْوَانًا وَّيَنْصُرُوْنَ اللّٰهَ

আম্‌ওয়া-লিহিম্ ইয়াব্‌তাগ্বূনা ফাদ্বলাম্ মিনাল্লাহি ওয়া রিদ্ব্‌ওয়া-না'উ ওয়া ইয়ান্‌ছুরূনাল্লাহা

ধন-সম্পত্তি হইতে আল্লাহর অনুগ্রহ ও সন্তুষ্টি চাহিয়া এবং আল্লাহ ও তাঁহার রাসূলের সাহায্য কামনা করিয়া,

وَرَسُوْلَهٗ ط اُولٰٓئِكَ هُمُ الصّٰدِقُوْنَ ج ٩- وَالَّذِيْنَ تَبَوَّؤُ الدَّارَ

ওয়া রাছুলাহু ; উলা-ইকা হুমুছ্ ছা-দিকূন। ৯। ওয়াল্লাজীনা তাবাউ ওয়া উদ্দারা

ইহারাই খাঁটি ঈমানদার। (৯) এবং যাহারা অবস্থিত রহিয়াছে, দারুল ইস্‌লামে এবং

وَالْاِيْمَانَ مِنْ قَبْلِهِمْ يُحِبُّوْنَ مَنْ هَاجَرَ اِلَيْهِمْ وَلَا

ওয়াল্ ঈমা-না মিন্ ক্বাব্‌লিহিম্ ইউহিব্বূনা মান্ হা-জ্বারা ইলাইহিম্ ওয়ালা

ঈমানে উহাদের আগে হইতে, তাহারা ভালবাসে তাহাদের দিকে হিজরতকারীগণকে এবং

يَجِدُونَ فِي صُدُورِهِمْ حَاجَةً مِّمَّا أُوتُوا وَيُؤْثِرُونَ عَلَى

ইয়াজিদুনা ফী ছুদূরিলিম্ হা-জাতাম্ মিম্মা-উতূ ওয়া ইউ'ছিরূনা আ'লা
উহাদিগকে যাহা প্রদত্ত হয়, তাহাতে মনে কোন হিংসা পোষণ করে না এবং উহাদের দাবীকে অগ্রগণ্য

أَنفُسِهِمْ وَلَوْ كَانَ بِهِمْ خَصَاصَةٌ قف ط وَمَن يُوقَ شُحَّ نَفْسِهِ

আন্‌ফুছিহিম্ ওয়া লাউ কা-না বিহিম্ খাছা-ছাহ্ ; ওয়া মাঁই ইউকা শুহ্‌হা নাফ্‌ছিহী
করে নিজের উপর, যদিও নিজেরা উপবাসী হয়, আর যাহারা স্বীয় অন্তরের বখিলী হইতে বাঁচিয়া থাকে,

فَأُولَٰئِكَ هُمُ الْمُفْلِحُونَ ج ١٠- وَالَّذِينَ جَاءُوا مِن بَعْدِهِمْ يَقُولُونَ

ফা উলা-ইকা হুমুল্ মুফ্‌লিহূন। ১০। ওয়াল্লাজীনা জ্বা-উ মিম্ বা'দিহিম্ ইয়াকূলূনা
তাহারাই নেককার। (১০) এবং যাহারা তাহাদের পরবর্তীকালে আসিয়াছে, বলিয়া থাকিবে

رَبَّنَا اغْفِرْ لَنَا وَلِإِخْوَانِنَا الَّذِينَ سَبَقُونَا بِالْإِيمَانِ وَلَا

রাব্বানাগ্‌ফিরলানা ওয়ালি ইখ্‌ওয়া-নিনাল্ লাজীনা ছাবাকূনা বিল্ ঈমা-নি ওয়ালা
হে আমার রব ! আমাদিগকে এবং আমাদের পূর্ববর্তী মু'মিনগণকে মাফ কর

৪ ১/১ রুকু

تَجْعَلْ فِي قُلُوبِنَا غِلًّا لِّلَّذِينَ آمَنُوا رَبَّنَا إِنَّكَ رَءُوفٌ رَّحِيمٌ ع

তাজ্‌আ'ল্ ফী কুলুবিনা-গিল্লাল্ লিল্লাজীনা আ-মানূ রাব্বানা ইন্নাকা রাউফুর্ রাহীম। ৪
এবং আমাদের অন্তরে মু'মিনদের প্রতি হিংসা উৎপাদন করিও না,হে আল্লাহ, নিশ্চয়ই তুমি দয়ালু,দয়াময়।

١١- أَلَمْ تَرَ إِلَى الَّذِينَ نَافَقُوا يَقُولُونَ لِإِخْوَانِهِمُ الَّذِينَ كَفَرُوا

১১। আলাম্ তারা ইলাল্লাজীনা না ফাকূ ইয়াকূলূনা লি ইখ্‌ওয়ানি হিমুল্লাজীনা
(১১) তুমি কি সেই মোনাফেকদের প্রতি লক্ষ্য কর নাই, যাহারা তাহাদের দলীয় ভ্রাতা বিতাবী কাফের-গণকে বলিত, যদি তোমরা দেশ

مِنْ أَهْلِ الْكِتَابِ لَئِنْ أُخْرِجْتُمْ لَنَخْرُجَنَّ مَعَكُمْ وَلَا نُطِيعُ

মিন্ আহ্‌লিল্ কিতা-বি লাইন্ উখ্‌রিজ্বতুম্ লানাখ্‌রুজ্বান্না মাআ'কুম্ ওয়ালা নুত্বীউ'
হইতে বহিষ্কৃত হও, আমরাও তোমাদের সহিত দেশ হইতে বাহির হইয়া যাইব এবং আমরা মানিব না

فِيكُمْ أَحَدًا أَبَدًا لا وَإِنْ قُوتِلْتُمْ لَنَنْصُرَنَّكُمْ ط وَاللّٰهُ

ফীকুম্ আ-হাদান্ আবাদান্ ওয়া ইন্ ক্বূতিল্‌তুম্ লা নান্‌ছুরান্নাকুম্ ; ওয়াল্লাহু

তোমাদের ব্যাপারে কাহারও কথা কোন সময় এবং যদি তোমরা সংগ্রাম কর আমরা অবশ্যই তোমাদের সাহায্য করিব এবং আল্লাহ সাক্ষ্য দিতেছেন যে,

---

يَشْهَدُ إِنَّهُمْ لَكٰذِبُونَ ○ ١٢- لَئِنْ أُخْرِجُوا لا يَخْرُجُونَ مَعَهُمْ ج

ইয়াশ্‌হাদু ইন্নাহুম্ লাকা-জিবুন। ১২। লাইন্ উখ্‌রিজ্বূ লা ইয়াখ্‌রুজ্বূনা মাআ'হুম্,

তাহারা মিথ্যাবাদী। (১২) যদি তাহারা বহিষ্কৃত হয়, ইহারা তাহাদের সহিত বহির্গত হইয়া যাইবে না

---

وَلَئِنْ قُوتِلُوا لا يَنْصُرُونَهُمْ ج وَلَئِنْ نَصَرُوهُمْ لَيُوَلُّنَّ

ওয়া লাইন্ ক্বূতিলু লা-ইয়ান্‌ছুরূনাহুম্, ওয়ালাইন্ নাছারূহুম্ লাইউওয়াল্লুন্নাল্

এবং যদি তাহারা সংগ্রাম করে, তাহাদের সাহায্য করিবে না এবং যদিই বা সাহায্য করিতে যায়, পশ্চাদ্ধাবন

---

الْأَدْبَارَ قف ثُمَّ لا يُنْصَرُونَ ○ ١٣- لَأَنْتُمْ أَشَدُّ رَهْبَةً فِي

আদ্‌বা-রা, ছুম্মা লা ইউন্‌ছারূন্। ১৩। লা আন্তুম্ আশাদ্দু রাহ্‌বাতান্ ফী

করিবে, তাহারা আর কোনরূপ সাহায্য প্রাপ্ত হইবে না। (১৩) নিশ্চয়ই তাহাদের হৃদয়ে আল্লাহর চেয়েও তোমরা অধিক সন্ত্রাসজনক উহা।

---

صُدُورِهِمْ مِنَ اللّٰهِ ط ذٰلِكَ بِأَنَّهُمْ قَوْمٌ لَّا يَفْقَهُونَ ○

ছুদুরিহিম্ মিনাল্লাহ ; জা-লিকা বিআন্নাহুম্ ক্বাউমুল্ লা ইয়াফ্‌ক্বাহূন।

অর্থাৎ আল্লাহর চেয়ে তোমাদেরকে অধিক ভয় করে এজন্য যে, তাহারা এমন সম্প্রদায়, যাহারা জ্ঞানহীন।

---

١٤- لَا يُقَاتِلُونَكُمْ جَمِيعًا إِلَّا فِي قُرًى مُحَصَّنَةٍ أَوْ مِنْ وَّرَاءِ

১৪। লা-ইউক্বাতিলূ নাকুম্ জ্বামীআ'ন্ ইল্লা ফী ক্বুরাম্ মুহাছ্‌ছানাতিন্ আউ মিঁউ ওয়ারা-ই

(১৪) ইহারা সম্মিলিতভাবে তোমাদের সহিত সংগ্রাম করিবে না সুরক্ষিত পল্লীতে বা প্রাচীরের অন্তরালে

---

جُدُرٍ ط بَأْسُهُمْ بَيْنَهُمْ شَدِيدٌ ط تَحْسَبُهُمْ جَمِيعًا وَّقُلُوبُهُمْ

জ্বুদুর ; বা'ছুহুম্ বাইনাহুম্ শাদীদ ; তাহ্‌ছাবুহুম্ জ্বামীআ'ঁউ ওয়া ক্বুলুবুহুম্

ছাড়া, কারণ তাহাদের যুদ্ধ প্রচণ্ড হয় শুধু নিজেদের মধ্যে, তুমি তাহাদিগকে মনে কর মিলিত, বস্তুতঃ তাহাদের অন্তর সমূহ

شَتّٰى ط ذٰلِكَ بِاَنَّهُمْ قَوْمٌ لَّا يَعْقِلُوْنَ ج ١٥- كَمَثَلِ الَّذِيْنَ

শাত্তা ; জা-লিকা বিআন্নাহুম্ ক্বাউমুল্ লা ইয়া'ক্বিলুন। ১৫। কামাছালিল্লাজীনা

বিক্ষিপ্ত। উহা এই জন্য যে, তাহারা এমন কওম, যাহারা ঐক্যের ধর্ম জানিয়া লয় না। (১৫) তাহাদের মত,

مِنْ قَبْلِهِمْ قَرِيْبًا ذَاقُوْا وَبَالَ اَمْرِهِمْ ج وَلَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ج

মিন্ কাব্লিহিম্ ক্বারীবান্ জা-ক্বূ ওয়া বা-লা আম্‌রিহিম্, আ'জা-বুনু আলীম।

যাহারা ইহাদের অল্প আগে স্বীয় কৃতকার্যের শাস্তি দুনিয়াতে ভোগ করিয়াছে আর তাহাদের জন্য আখেরাতেও কঠোর শাস্তি নির্ধারিত আছে।

١٦- كَمَثَلِ الشَّيْطٰنِ اِذْ قَالَ لِلْاِنْسَانِ اكْفُرْ ج فَلَمَّا كَفَرَ قَالَ

১৬। কামাছালিশ্ শাইত্বা-নি ইজ্ ক্বা-লা লিল্ ইন্‌ছা-নিক্‌ফুর, ফালাম্মা কাফারা ক্বা-লা

(১৬) শয়তানের মত যখন সে মানুষকে বলে, কুফরী কর এবং যখন মানুষ কুফরী করিয়া বসে তখন শয়তান

اِنِّىْ بَرِىْٓءٌ مِّنْكَ اِنِّىْٓ اَخَافُ اللّٰهَ رَبَّ الْعٰلَمِيْنَ ٥ ١٧- فَكَانَ

ইন্নী বারী-উম্ মিন্‌কা ইন্নী আখ্‌ফুল্লাহা রাব্বাল্ আ'লামীন। ১৭। ফাকা-না

বলে, আমি তোমার কু-কর্ম হইতে সম্পর্কহীন আমি আল্লাহকে ভয় করি যিনি সর্বজগতের প্রতিপালক। (১৭) অতঃপর তাহাদের উভয়ের

عَاقِبَتَهُمَآ اَنَّهُمَا فِى النَّارِ خَالِدَيْنِ فِيْهَا ط وَذٰلِكَ

আ-ক্বিবাতাহুমা আন্নাহুমা ফিন্নারি খা-লিদাইনি ফীহা ; ওয়া জা-লিকা

পরিণতি হইল এই যে, তাহারা উভয়েই দোজখে যাইবে, তন্মধ্যে চিরকাল অবস্থান করিবে এবং উহা

ع ২ / ২২ রুকু

جَزٰٓؤُا الظّٰلِمِيْنَ ع ١٨- يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوا اتَّقُوا اللّٰهَ

জাযা-উজ্ জা-লিমীন। ع ১৮। ইয়া-আইয়্যুহাল্লাজীনা আ-মানুত্তাকুল্লাহা

সকল অত্যাচারীরই শাস্তি। (১৮) হে মু'মিনগণ আল্লাহকে ভয় কর

وَلْتَنْظُرْ نَفْسٌ مَّا قَدَّمَتْ لِغَدٍ ج وَاتَّقُوا اللّٰهَ ط اِنَّ اللّٰهَ خَبِيْرٌ

ওয়াল্ তান্‌জুর্ নাফ্‌ছুম্ মা-কাদ্দামাৎ লিগ্বাদ, ওয়াত্তাকুল্লাহ ; ইন্নাল্লাহা খাবীরুম্

এবং প্রত্যেকেই লক্ষ্য রাখ, কি প্রেরিত হইয়াছে আগামী দিনের জন্য এবং আল্লাহকে ভয় কর কেননা আল্লাহ সম্পূর্ণ জ্ঞাত আছেন

بِمَا تَعْمَلُوْنَ ۝ ١٩- وَلَا تَكُوْنُوْا كَالَّذِيْنَ نَسُوا اللّٰهَ فَاَنْسٰهُمْ اَنْفُسَهُمْ

বিমা তা'মালূন। ১৯। ওয়ালা তাকূনূ কাল্লাজীনা নাছুল্লাহা ফাআন্‌ছা-হুম্ আন্‌ফুছাহুম্
তেমোদের আমল সম্পর্কে। (১৯) এবং তোমরা তাহাদের মত হইও না, যাহারা আল্লাহ হইতে বেপরওয়া হইয়া গিয়াছে এবং ফলে আল্লাহ তাহাদিগকে তাদের নিজের প্রতি বেপরওয়া করিয়া দিয়াছেন,

---

اُولٰٓئِكَ هُمُ الْفٰسِقُوْنَ ۝ ٢٠- لَا يَسْتَوِيْٓ اَصْحٰبُ النَّارِ وَاَصْحٰبُ

উলা-ইকা হুমুল্ ফা-ছিকূন। ২০। লা-ইয়াছ্‌তাবী আছ্‌হা-বুন্নারি ওয়া আছ্‌হা-বুল্
তাহারাইত গোনাহগার। (২০) দোজখী এবং বেহেশ্‌তী সমান নহে;

---

الْجَنَّةِ ط اَصْحٰبُ الْجَنَّةِ هُمُ الْفَآئِزُوْنَ ۝ ٢١- لَوْ اَنْزَلْنَا هٰذَا

জ্বান্নাহ্; আছ্‌হা-বুল্ জান্নাতি হুমুল্ ফা-ইযূন্। ২১। লাউ আন্‌যাল্‌না হা-জাল্
বেহেশ্‌তীগণ, তারাই সাফল্য প্রাপ্ত। (২১) যদি আমরা অবতীর্ণ করিতাম এই

---

الْقُرْاٰنَ عَلٰى جَبَلٍ لَّرَاَيْتَهٗ خَاشِعًا مُّتَصَدِّعًا مِّنْ

কুর্‌আ-না আ'লা জ্বাবালিল্ লারাআইতাহূ খা-শিআ'ম্ মুতাছাদ্দিআ'ম্ মিন্
কোরআনকে পাহাড়ের উপর, উহাকে দেখিতে নত ও খণ্ডিত-বিখণ্ডিত

---

خَشْيَةِ اللّٰهِ ط وَتِلْكَ الْاَمْثَالُ نَضْرِبُهَا لِلنَّاسِ لَعَلَّهُمْ

খাশ্‌ইয়াতিল্লাহ; ওয়া তিল্‌কাল্ আম্‌ছা-লু নাদ্ব্‌রিবুহা লিন্নাছি লাআ'ল্লাহুম্
আল্লাহর ভয়ে এবং মানবের হিতার্থ আমরা এসব বিবরণ প্রদান করিতেছি, যেন তাহারা

---

يَتَفَكَّرُوْنَ ۝ ٢٢- هُوَ اللّٰهُ الَّذِيْ لَآ اِلٰهَ اِلَّا هُوَ ج عٰلِمُ الْغَيْبِ

ইয়াতাফাক্কারূন। ২২। হুওয়াল্লাহুল্লাজী লা-ইলাহা ইল্লাহু। আ'-লিমুল্ গ্বাইবি
চিন্তা করে। (২২) তিনিই যিনি ব্যতীত আর কেহ এবাদতযোগ্য নাই, যিনি গুপ্ত

وَالشَّهَادَةِ ۚ هُوَ الرَّحْمٰنُ الرَّحِيْمُ ۝ ٢٣ - هُوَ اللّٰهُ الَّذِىْ لَآ اِلٰهَ اِلَّا هُوَ ۚ

ওয়াশ্ শাহাদাহ্ ; হুওয়ার্ রাহ্‌মা-নুর্ রাহীম। ২৩। হুওয়াল্লা-হুল্লাজী লা ইলাহা ইল্লাহু,

ও প্রকাশ্যজ্ঞ, তিনি দয়ালু দয়াময়। (২৩) তিনিই, যিনি ব্যতীত আর কেহ উপাস্য নাই,

اَلْمَلِكُ الْقُدُّوْسُ السَّلٰمُ الْمُؤْمِنُ الْمُهَيْمِنُ الْعَزِيْزُ

আল্‌মালিকুল্ কুদ্দূছুছ্ ছালা-মুল্ মু'মিনুল্ মুহাইমিনুল্ আ'যীযুল্

যিনি মালেক, ত্রুটিহীন, নির্দোষ, ক্ষমাকারী, নেগাহ্‌বান জবরদস্ত

الْجَبَّارُ الْمُتَكَبِّرُ ؕ سُبْحٰنَ اللّٰهِ عَمَّا يُشْرِكُوْنَ ۝ ٢٤ - هُوَ اللّٰهُ

জ্বাব্বা-রুল্ মুতাকাব্বির ; ছুব্‌হা-নাল্লাহি আম্মা ইউশ্ রিকুন। ২৪। হুওয়াল্লাহুল্

সংশোধক, মহান ; কাফেরগণ কর্তৃক বর্ণিত অংশীদারসমূহ হইতে আল্লাহ পবিত্র। (২৪) তিনি আল্লাহ—

الْخَالِقُ الْبَارِئُ الْمُصَوِّرُ لَهُ الْاَسْمَآءُ الْحُسْنٰى ؕ يُسَبِّحُ

খা-লিক্বুল্ বা-রিউল্ মুছাউবিরু লাহুল্ আছ্‌মা-উল্ হুছ্‌না ; ইউছাব্বিহু

স্রষ্টা, নির্মাতা, রূপদাতা ; তাঁর বহুসংখ্যক উত্তম নাম আছে, তাঁর পবিত্রতা বর্ণনা করে

لَهُ مَا فِى السَّمٰوٰتِ وَالْاَرْضِ ۚ وَهُوَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ۝ ع

লাহূ মা ফিছ্ছামা-ওয়া-তি ওয়াল্ আর্‌দ্ব ; ওয়া হুওয়াল্ আযীযুল্ হাকীম। ع

আসমান ও জমীনের সমুদয় বস্তু ; তিনি প্রভাবশালী ও সুকৌশলী।

ع ৩ | ৩ রুকু

(২৩) শাইখুল ইস্‌লাম হজরত ইব্‌নে তাইমিয়াহ্ (রাঃ বলিয়াছেন যে এই আয়াত পাঠ করিবার সময় মনে মনে এই ধারণা করিবে যে, "আমি অন্তরের মহব্বতের সহিত ঐ আল্লাহর এবাদত করিতেছি যিনি সারা জাহানের পালনকর্তা। যাহার দরবারে আমি অত্যন্ত হীন ও নিকৃষ্ট ; আমি সে আল্লাহর আজাব হইতে ভয় করিতেছি এবং তাঁহার রহমতের আশা পোষণ করিতেছি ; আমি সমস্ত বিপদ-আপদে তাঁহারই নিকট আত্মসমর্পন করিতেছি এবং তাঁহারই উপর ভরসা করিতেছি। তাঁহার জিকিরকে আমি অন্তরের শান্তিধারা করিয়া লইয়াছি। আমি কখনও তাঁহাকে বিস্মরণ হইব না। আমি তাঁহারই নগণ্য বান্দা।" (মারেফত তত্ত্ব)

| | | |
|---|---|---|
| ছুরা—মুম্‌তাহিনা<br>ইহা মদীনায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্‌মিল্লা-হির্‌ রাহ্‌মা-নির্‌ রাহীম্‌।<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ১৩ আয়াত<br>এবং ২ রুকু। |

١ - يٰۤاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لَا تَتَّخِذُوْا عَدُوِّىْ وَعَدُوَّكُمْ

১। ইয়া আইয়্যুহাল্ লাজীনা আ-মানু লা তাত্তাখিজু আদুউবী ওয়া আদুওয়াকুম্

(১) হে মু'মিনগণ! তোমরা গ্রহণ করিও না আমার ও তোমাদের শত্রুকে

---

اَوْلِيَآءَ تُلْقُوْنَ اِلَيْهِمْ بِالْمَوَدَّةِ وَقَدْ كَفَرُوْا بِمَا

আউলিয়া-আ তুল্‌কূনা ইলাইহিম্ বিল্-মাওয়াদ্দাতি ওয়াক্বাদ্ কাফারূ বিমা

মিত্ররূপে—কারণ তোমরা তাহাদের সহিত মিত্রভাব প্রকাশ কর বটে কিন্তু তাহারা অগ্রাহ্য করে

---

جَآءَكُمْ مِّنَ الْحَقِّ ج يُخْرِجُوْنَ الرَّسُوْلَ وَاِيَّاكُمْ اَنْ تُؤْمِنُوْا

জ্বা-আকুম্ মিনাল্ হাক্‌ক্বি ; ইউখ্‌রিজুনার্ রাছুলা ওয়া ইয়্যাকুম্ আন্ তু'মিনূ

তোমাদের কাছে আগত সত্য ধর্মকে, তাহারা রাসূলকে ও তোমাদিগকে বহিষ্কৃত করিয়া দিয়াছে তোমরা ঈমান আনয়ন করায়

---

بِاللّٰهِ رَبِّكُمْ ط اِنْ كُنْتُمْ خَرَجْتُمْ جِهَادًا فِىْ سَبِيْلِىْ وَابْتِغَآءَ

বিল্লাহি রাব্বিকুম ; ইন্ কুন্তুম্ খারাজ্বতুম্ জ্বিহা-দান্ ফী ছাবীলী ওয়াব্‌তিগ্বা-আ

তোমাদের প্রতিপালক আল্লাহর উপর—যদি তোমরা আমার রাস্তায় জেহাদ করিতে এবং আমার সন্তুষ্টি অর্জন করিতে হিজরৎ করিয়া থাক

---

مَرْضَاتِىْ تُسِرُّوْنَ اِلَيْهِمْ بِالْمَوَدَّةِ ق صلے وَاَنَا اَعْلَمُ بِمَا

মার্‌দ্বা-তী তুছিররূনা ইলাইহিম্ বিল্ মাওয়াদ্দাতি, ওয়া আনা আ'লামু বিমা

তোমরা মিত্রভাবে গোপনে তাহাদের সহিত আলাপ করিতেছ ; কিন্তু আমি জ্ঞাত আছি

---

(১) 'ছারা' নামক এক কপট রমণী মদীনায় আগমন করিয়াছিল। সে গোপনে হাতেব বিন আবু বুল্‌তার সহিত ষড়যন্ত্রে লিপ্ত ছিল। এমনকি সে মুসলিম সেনাবাহিনীর গতিবিধি সম্পর্কেও মক্কার কোরেশগণকে খবর দিতে বদ্ধপরিকর ছিল। সে হাতেবের চিঠি লইয়া মক্কার দিকে রওয়ানা হইলে আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিয়া তাহার সংবাদ মহানবী (সঃ)-কে জানাইয়া দিলেন। পথিমধ্যে সে হজরত আলীর (রাঃ) হাতে ধৃত হয় এবং উক্ত চিঠি তাহার চুলের মুঠি হইতে বাহির করা হয়। (বুখারী ও মোসলেম)

أَخْفَيْتُمْ وَمَا أَعْلَنتُمْ ط وَمَن يَفْعَلْهُ مِنكُمْ فَقَدْ ضَلَّ

আখ্‌ফাইতুম্ ওয়ামা আ'লান্‌তুম ; ওয়া মাঁই ইয়াফ্‌আ'লহু মিন্‌কুম্ ফাক্বাদ্ দ্বাল্লা

তোমাদের গুপ্ত ও প্রকাশ্য কার্যকলাপ ; তোমাদের মধ্য হইতে যে ব্যক্তি উহা করিবে, সে ভুল পথে

سَوَاءَ السَّبِيلِ ۝ ٢ - إِن يَثْقَفُوكُمْ يَكُونُوا لَكُمْ أَعْدَاءً

ছাওয়া–আছ্‌ছাবীল। ২। ইঁই ইয়াছ্‌কাফুকুম্ ইয়াকূনু লাকুম্ আ'দাআঁউ

চালিত হইবে। (২) তাহারা যদি তোমাদের উপর প্রভাব বিস্তার করিতে পারে তবে তোমাদের শত্রুতে পরিণত হইবে,

وَيَبْسُطُوا إِلَيْكُمْ أَيْدِيَهُمْ وَأَلْسِنَتَهُم بِالسُّوءِ وَوَدُّوا لَوْ

ওয়া ইয়াব্‌ছুত্বু ইলাইকুম্ আইদিয়াকুম্ ওয়া আল্‌ছিনাতাহুম্ বিছ্‌ছু-ই ওয়া ওয়াদ্দু লাউ

তোমাদের প্রতি তাহাদের অনিষ্টের হাত ও মুখ সম্প্রসারিত করিবে এবং কামনা করিবে, তোমরাও যেন

تَكْفُرُونَ ط ٣ - لَن تَنفَعَكُمْ أَرْحَامُكُمْ وَلَا أَوْلَادُكُمْ ج يَوْمَ

তাকফুরূন। ৩। লান্ তান্‌ফাআ'কুম্ আর্‌হা-মুকুম্ ওয়ালা আউলা-দুকুম, ইয়াউমাল্

কাফের হইয়া যাও। (৩) তোমাদের আত্মীয়-স্বজন ও আওলাদ কিয়ামতের দিন তোমাদের কোন কাজে আসিবে না ;

الْقِيَامَةِ ج يَفْصِلُ بَيْنَكُمْ ط وَاللَّهُ بِمَا تَعْمَلُونَ بَصِيرٌ ۝

ক্বিয়া-মাহ, ইয়াফ্‌ছিলু বাইনাকুম ; ওয়াল্লাহু বিমা তা'মালুমা বাছীর।

আল্লাহই তোমাদের মীমাংসা করিবেন ; আল্লাহ তোমাদের সমুদয় কাজকর্মই দেখিয়া থাকেন।

٤ - قَدْ كَانَتْ لَكُمْ أُسْوَةٌ حَسَنَةٌ فِي إِبْرَاهِيمَ وَالَّذِينَ مَعَهُ ج إِذْ

৪। ক্বাদ্ কা-নাৎ লাকুম্ উছ্‌ওয়াতুন্ হাছানাতুন্ ফী ইব্‌রাহীমা ওয়াল্লাজীনা মাআ'হূ, ইজ্

(৪) তোমাদের জন্য ইব্রাহীম ও তাঁর সাথিগণের মধ্যে সুন্দর এক আদর্শ বিদ্যমান আছে, যখন

(৩) দুনিয়ার জিন্দেগানীর আত্মীয়-স্বজন ও সন্তান-সন্ততি সবাই নিজ নিজ মুক্তির জন্য পরকালে পেরেশান থাকিবে। কেহ কাহারও দিকে ফিরিয়াও তাকাইবে না। সেই সঙ্কটের দিনে শুধুমাত্র নিজ নিজ 'আমলই' সহায়ক হইবে। সুতরাং আখেরাতের সম্বল হিসাবে আমাদিগকে দুনিয়ার জিন্দেগীতেই নেক আমল সঞ্চয় করিতে হইবে। (মাদারেক)

قَالُوا لِقَوْمِهِمْ إِنَّا بُرَءٰؤُا مِنْكُمْ وَمِمَّا تَعْبُدُونَ مِنْ دُونِ اللهِ ز

ক্বা-লু লিক্বাউমিহিম্ ইন্না বুরা-উ মিন্‌কুম্ ওয়া মিম্মা তা'বুদুনা মিন্ দুনিল্লা-হি

তাঁহারা স্বীয় সম্প্রদায়কে বলিয়া দিলেন ; 'আমরা তোমাদের হইতে এবং আল্লাহকে ছাড়িয়া অপর যে সবকে তোমরা এবাদত করিতেছ তাহা হইতে বিমুখ,

كَفَرْنَا بِكُمْ وَبَدَا بَيْنَنَا وَبَيْنَكُمُ الْعَدَاوَةُ وَالْبَغْضَاءُ

কাফার্‌না বিকুম্ ওয়া বাদা বাইনানা ওয়া বাইনাকুমুল্ আ'দা ওয়াতু ওয়াল্ বাগ্‌দ্বা-উ

আমরা তোমাদের বিরোধিতা করিব ; তোমাদের ও আমাদের মধ্যে শত্রুতা সুস্পষ্ট ও বিদ্বেষ থাকিবে

أَبَدًا حَتّٰى تُؤْمِنُوا بِاللهِ وَحْدَهُ إِلَّا قَوْلَ إِبْرٰهِيمَ لِأَبِيهِ

আবাদান্ হাত্তা তু মিনূ বিল্লা-হি ওয়াহ্‌দাহু ইল্লা ক্বাউলা ইব্‌রাহীমা লি আবীহি

চিরকাল—যে পর্যন্ত তোমরা এক আল্লাহর উপর ঈমান আনয়ন না কর, কিন্তু স্বীয় বাপের প্রতি ইব্রাহীমের উক্তি

لَأَسْتَغْفِرَنَّ لَكَ وَمَا أَمْلِكُ لَكَ مِنَ اللهِ مِنْ شَيْءٍ ط

লা আছ্‌তাগ্‌ফিরান্না লাকা ওয়ামা আম্‌লিকু লাকা মিনাল্লাহি মিন্ শাইয়্যি,

আমি আপনার জন্য অবশ্যই ক্ষমা প্রার্থনা করিব, এবং আপনার জন্য খোদার নিকট আমার আর কোন ক্ষমতা নাই ; অতঃপর আল্লাহর কাছে আবেদন করিল :

رَبَّنَا عَلَيْكَ تَوَكَّلْنَا وَإِلَيْكَ أَنَبْنَا وَإِلَيْكَ الْمَصِيرُ ٥

রাব্বানা আ'লাইকা তাওয়াক্কাল্‌না ওয়া ইলাইকা আনাব্‌না ওয়া ইলাইকাল্ মাছীর।

'হে আমাদের প্রতিপালক, আমরা তোমার উপর ভরসা করি এবং তোমারই দিকে প্রত্যাবর্তন করিব বস্তুতঃ তোমারই দিকে আমাদের প্রত্যাবর্তন স্থল।

٥ - رَبَّنَا لَا تَجْعَلْنَا فِتْنَةً لِلَّذِينَ كَفَرُوا وَاغْفِرْ لَنَا رَبَّنَا ج

৫। রাব্বানা লা তাজ্‌আ'ল্‌না ফিৎনাতাল্ লিল্লাজীনা কাফারূ ওয়াগ্‌ফির্ লানা রাব্বানা ;

(৫) 'হে আমাদের প্রতিপালক, আমাদিগকে কাফেরদের পরীক্ষাস্থল করিও না ; আর আমাদিগকে ক্ষমা কর ; হে আমাদের প্রভু,

إِنَّكَ أَنْتَ الْعَزِيزُ الْحَكِيمُ ٥ ٦ - لَقَدْ كَانَ لَكُمْ فِيهِمْ أُسْوَةٌ

ইন্নাকা আন্তাল্ আযীযুল্ হাকীম। ৬। লাক্বাদ্ কা-না লাকুম্ ফীহিম্ উছ্‌ওয়াতুন্

নিশ্চয়ই তুমি জবরদস্ত সুকৌশলী। (৬) নিশ্চয়ই তাহাদের মধ্যে তোমাদের জন্য এক উত্তম আদর্শ আছে

حَسَنَةٌ لِّمَنْ كَانَ يَرْجُوا اللّٰهَ وَالْيَوْمَ الْاٰخِرَ ط وَمَنْ

হাছানাতুল্ লিমান্ কা-না ইয়ার্জুল্লাহা ওয়াল্ ইয়াউমাল্ আ-খির ; ওয়া মাঁই

যে আল্লাহর সম্মুখে হাজির ও কিয়ামত উপস্থিতির উপর আস্থা রাখে ; আর যে

ع ১ — ১ রুকু

يَّتَوَلَّ فَاِنَّ اللّٰهَ هُوَ الْغَنِيُّ الْحَمِيْدُ ع ٧ - عَسَى اللّٰهُ اَنْ يَّجْعَلَ

ইয়াতাওয়াল্লা ফাইন্নাল্লাহা হুওয়াল্ গ্বানীউল্ হামীদ। ع ৭। আ'ছাল্লাহু আঁই ইয়াজ্'আ'লা

আল্লাহ হইতে বিমুখ হয়, কেননা আল্লাহ অমুখাপেক্ষী ও প্রশংসনীয়। (৭) কাফেরদের শত্রুতায় বা আত্মীয়-স্বজনের বিচ্ছেদে অধৈর্য হইও না সত্বরই আল্লাহ সৃষ্টি করিয়া দিবেন—তোমাদের

بَيْنَكُمْ وَبَيْنَ الَّذِيْنَ عَادَيْتُمْ مِّنْهُمْ مَّوَدَّةً ط وَاللّٰهُ

বাইনাকুম্ ওয়া বাইনাল্লাজীনা আ'দাইতুম্ মিন্হুম্ মাওয়াদ্দাহ, ওয়াল্লাহু

ও তোমাদের শত্রুদের মধ্যে বন্ধুত্ব ; আল্লাহ সকল ক্ষমতার

قَدِيْرٌ ط وَاللّٰهُ غَفُوْرٌ رَّحِيْمٌ ٨ - لَا يَنْهٰكُمُ اللّٰهُ عَنِ الَّذِيْنَ

কাদীর, ওয়াল্লাহু গ্বাফুরুর্ রাহীম। ৮। লা ইয়ান্হা কুমুল্লা-হু আ'নিল্লাজীনা

অধিকারী ; আল্লাহ ক্ষমাশীল দয়ালু। (৮) আল্লাহ বারণ করেন না তোমাদিগকে,

لَمْ يُقَاتِلُوْكُمْ فِى الدِّيْنِ وَلَمْ يُخْرِجُوْكُمْ مِّنْ دِيَارِكُمْ اَنْ

লাম্ ইউক্বা-তিলুকুম্ ফিদ্দীনি ওয়া লাম্ ইউখ্রিজুকুম্ মিন্ দিয়া-রিকুম্ আন্

যাহারা ধর্মীয় ব্যাপারে তোমাদের সহিত যুদ্ধ করে নাই এবং তোমাদিগকে আপন বাসস্থান হইতে বিতাড়িত করে নাই,

تَبَرُّوْهُمْ وَتُقْسِطُوْا اِلَيْهِمْ ط اِنَّ اللّٰهَ يُحِبُّ الْمُقْسِطِيْنَ ۝

তাবার্রূহুম্, ওয়া তুক্ছিত্বূ ইলাইহিম্, ইন্নাল্লাহা ইউহিব্বুল্ মুক্ছিত্বীন।

তাহাদের সহিত সদ্ব্যবহার ও সুবিচার করিতে ; কেননা আল্লাহ সুবিচারকগণকে ভালবাসেন।

٧ - اِنَّمَا يَنْهٰكُمُ اللّٰهُ عَنِ الَّذِيْنَ قٰتَلُوْكُمْ فِى الدِّيْنِ وَاَخْرَجُوْكُمْ

৯। ইন্নামা ইয়ান্‌হা-কুমুল্লাহু আ নিল্লাজীনা ক্বা-তালুকুম্ ফিদ্‌দীনি ওয়া আখ্‌রাজুকুম্

(৯) আল্লাহ তোমাদিগকে বারণ করেন শুধু তাদের হইতে, যাহারা ধর্মীয় ব্যাপারে তোমাদের সহিত যুদ্ধ করিয়াছে এবং স্বদেশ হইতে তোমাদিগকে বিতাড়িত করিয়াছে,

مِّنْ دِيَارِكُمْ وَظٰهَرُوْا عَلٰٓى اِخْرَاجِكُمْ اَنْ تَوَلَّوْهُمْ ج وَمَنْ

মিন্ দিয়া-রিকুম্ ওয়া জা-হারু আ'লা ইখ্‌রাজিকুম্ আন্ তাওয়াল্লাউ হুম, ওয়া মাঁই

তোমাদের বহিষ্কার ব্যাপারে তাহাদের সহিত বন্ধুত্ব প্রকাশ করিয়াছে ; আর যাহারা

يَّتَوَلَّهُمْ فَاُولٰٓئِكَ هُمُ الظّٰلِمُوْنَ ۝ ١٠ - يٰٓاَيُّهَا الَّذِيْنَ

ইয়াতাওয়াল্লাহুম্ ফাউলা-ইকা হুমুজ্ জা-লিমুন। ১০। ইন্না আইয়্যুহাল্লাজীনা

তাহাদের সহিত বন্ধুত্ব প্রকাশ করে, তারাই অত্যাচারী। (১০) হে

اٰمَنُوْٓا اِذَا جَآءَكُمُ الْمُؤْمِنٰتُ مُهٰجِرٰتٍ فَامْتَحِنُوْهُنَّ ط

আ-মানু ইজা জা-আকুমুল্ মু'মিনাতু মুহাজিরাতিন্ ফাম্‌তাহিনু হুন্না ;

মু'মিনগণ ! যখন নারী মু'মিনগণ হিজরত করতঃ তোমাদের কাছে আগমন করে, তাহাদিগকে পরীক্ষা করিয়া লও,

اَللّٰهُ اَعْلَمُ بِاِيْمَانِهِنَّ ج فَاِنْ عَلِمْتُمُوْهُنَّ مُؤْمِنٰتٍ فَلَا

আল্লাহু আ'লামু বিঈমানি হিন্না, ফাইন আ'লিম্‌তুমু হুন্না মু'মিনাতিন্ ফালা

কারণ আল্লাহ তাদের ঈমান সম্বন্ধে অধিক জ্ঞাত ; পরীক্ষান্তে যদি তাহাদিগকে মু'মিন বলিয়া মনে কর, তবে

(৯) এই ছুরার প্রথমে কাফেরদিগের সহিত মেলা-মেশার কথা নিষেধ করিয়া দেওয়া হইলে, সমস্ত মুসলমানগণ কাফেরদের সহিত সম্পূর্ণ যোগাযোগ ছিন্ন করিয়া দেন। ফলে সন্ধীর সময়ে হজরত আবু বকরের তালাক প্রাপ্তা স্ত্রী 'বিবি ফাতিলা' কিছু উপ-ঢৌকনসহ মক্কা হইতে মদীনায় আগমন করিল। কিন্তু তাহার কন্যা 'আছমা' কাফের মাতার সহিত সাক্ষাৎ করিলেন না এমনকি তাহার উপ-ঢৌকনও গ্রহণ করিলেন না। ফলে আল্লাহ এই আয়াত নাজিল করিলেন এবং সঙ্গে সঙ্গে নির্দেশ দিলেন যে, নিষেধাজ্ঞা শুধু কেবল মোশরেক পুরুষদের উপরই প্রযোজ্য। যাহারা মুসলমানদের বিরুদ্ধে অস্ত্র ধারণ করিয়া থাকে। কিন্তু স্ত্রীলোক, নাবালক শিশু ও দুর্বল বৃদ্ধদের সহিত এই নিষেধাজ্ঞা প্রযোজ্য নহে। (বুখারী ও মুসলেম

تَرْجِعُوهُنَّ إِلَى الْكُفَّارِ ط لَا هُنَّ حِلٌّ لَّهُمْ وَلَا هُمْ يَحِلُّونَ

তার্জ্বিয়ুহুন্না ইলাল্ কুফ্ফা-র ; লা হুন্না হিল্লুল্ লাহুম্ ওয়া লা হুম্ ইয়াহিল্লুনা

কাফেরদের নিকট তাহাদিগকে ফেরৎ পাঠাইও না, কেননা ইহারা ইহাদের কাফের স্বামীদের জন্য হালাল নহে ; উহারাও ইহাদের জন্য হালাল নহে ;

لَهُنَّ ط وَآتُوهُم مَّا أَنفَقُوا ط وَلَا جُنَاحَ عَلَيْكُمْ أَن تَنكِحُوا

লাহুন্না ; ওয়া আ-তুহুম্ মা আন্ফাকু ; ওয়া লা জুনা-হা আ'লাইকুম্ আন্ তান্কিহু

আর উহাদিগকে প্রদান কর যাহা তাহারা ব্যয় করিয়াছে ; ইহাদিগকে বিবাহ করা তোমাদের পক্ষে কোন দোষাবহ হইবে না

هُنَّ إِذَا آتَيْتُمُوهُنَّ أُجُورَهُنَّ ط وَلَا تُمْسِكُوا بِعِصَمِ الْكَوَافِرِ

হুন্না ইজা আ-তাইতুমুহুন্না উজুরাহুন্না ; ওয়া লা তুম্ছিকু বিই'ছামিল্ কাওয়া-ফিরি

যখন তোমরা ইহাদিগকে মোহর প্রদান কর এবং তোমাদের কাফের স্ত্রীগণের সহিত সম্পর্ক ত্যাগ কর

وَسْئَلُوا مَا أَنفَقْتُمْ وَلْيَسْئَلُوا مَا أَنفَقُوا ط ذَٰلِكُمْ

ওয়াছ্আলু মা আন্ফাক্তুম্ ওয়াল্ইয়াছ্আলু মা আন্ফাকু ; জা-লিকুম্

তোমাদের ব্যয় তোমরা কাফেরদের হইতে তলব কর, আর তাহারাও তাদের ব্যয় তোমাদের হইতে তলব করুক; উহা

حُكْمُ اللَّهِ ط يَحْكُمُ بَيْنَكُمْ ط وَاللَّهُ عَلِيمٌ حَكِيمٌ ٥

হুক্মুল্লাহ্ ; ইয়াহ্কুমু বাইনাকুম্ ; ওয়াল্লাহু আ'লীমুন্ হাকীম ।

আল্লাহর মীমাংসা, তিনি তোমাদের মধ্যে সংঘটিত ব্যাপারসমূহ মীমাংসা করিয়া থাকেন ।

١١ - وَإِن فَاتَكُمْ شَيْءٌ مِّنْ أَزْوَاجِكُمْ إِلَى الْكُفَّارِ

১১। ওয়া ইন্ ফা-তাকুম্ শাইউম্ মিন্ আয্ওয়াজ্বিকুম্ ইলাল্ কুফ্ফারি

(১১) যদি তোমাদের কোন স্ত্রী কাফেরদের কাছে হাতছাড়া হইয়া যায়, অতঃপর তোমাদের পালা আসে অর্থাৎ তাদের কোন স্ত্রী মোহরসহ তোমাদের হস্তগত হয়,

فَعَاقَبْتُمْ فَآتُوا الَّذِينَ ذَهَبَتْ أَزْوَاجُهُم مِّثْلَ مَا أَنفَقُوا ط

ফাআ-ক্বাব্তুম্ ফাআ-তুল্লাজীনা জাহাবাৎ আয্ওয়াজুহুম্ মিছ্লা মা আন্ফাকু ;

তবে তোমাদের মধ্যে যাহার স্ত্রী হাতছাড়া হইয়াছে, তাহাকে তাহার মোহর পরিমাণ প্রদান কর ;

وَاتَّقُوا اللّٰهَ الَّذِىٓ اَنْتُمْ بِهٖ مُؤْمِنُوْنَ ۝ ١٢ - يٰٓاَيُّهَا النَّبِىُّ اِذَا

ওয়াত্তাক্বুল্লা হাল্লাজী আন্‌তুম্ বিহী-মু'মিনূন। ১২। ইয়া আইয়্যুহান্নাবিয়্যু ইজা

আল্লাহকে ভয় কর, যাঁর উপর তোমরা আস্থাশীল। (১২) হে নবী, যদি

---

جَآءَكَ الْمُؤْمِنٰتُ يُبَايِعْنَكَ عَلٰٓى اَنْ لَّا يُشْرِكْنَ

জ্বা-আকাল্ মু'মিনা-তু ইউবাই'নাকা আ'লা আল্ লা ইউশ্‌রিক্‌না

তোমার কাছে মু'গিন নারীগণ আগমন করে এসব বিষয় বয়াত করার জন্য—তাহারা আল্লাহর সহিত কোন কিছুকে শরীক করিবে না,

---

بِاللّٰهِ شَيْـًٔا وَّلَا يَسْرِقْنَ وَلَا يَزْنِيْنَ وَلَا يَقْتُلْنَ

বিল্লাহি শাইআঁউ ওয়া লা ইয়াছ্‌রিক্‌না ওয়া লা ইয়ায্‌নীনা ওয়া লা ইয়াক্ব্‌তুল্‌না

চুরি, জেনা, সন্তান হত্যা ও করিবে না,

---

اَوْلَادَهُنَّ وَلَا يَاْتِيْنَ بِبُهْتَانٍ يَّفْتَرِيْنَهٗ بَيْنَ اَيْدِيْهِنَّ

আউলা-দাহুন্না ওয়া লা ইয়া'তীনা বিবুহ্‌তানিঁই ইয়াফ্‌তারীনাহু বাইনা আইদীহিন্না

অপরের গর্ভজাত বা ঔরষজাত সন্তানকে আপন স্বামীর ঔরষজাত দাবী করিয়া লইবে না এবং

---

وَاَرْجُلِهِنَّ وَلَا يَعْصِيْنَكَ فِىْ مَعْرُوْفٍ فَبَايِعْهُنَّ وَاسْتَغْفِرْ

ওয়া আর্‌জুলিহিন্না ওয়া লা ইয়া'ছীনাকা ফী মা'রূফিন্ ফাবা-ই'হুন্না ওয়াছ্‌তাগ্‌ফির্

ধর্মীয় ব্যাপারে তোমাকে অমান্য করিবে না, তবে তাহাদিগকে বয়াত কর, তাদের জন্য আল্লাহর কাছে মাফ চাও—

---

لَهُنَّ اللّٰهَ ط اِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ ۝ ١٣ - يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا

লাহুন্নাল্লাহ্; ইন্নাল্লাহা গ্বাফুরুর্ রাহীম। ১৩। ইয়া আইয়্যুহাল্লাজীনা আ-মানূ

নিশ্চয়ই আল্লাহ ক্ষমা ও দয়া করিবেন। (১৩) হে মু'মিনগণ!

---

(১২) কতিপয় মোশরেক পুরুষের স্ত্রী হিজরত করিয়া মদীনায় আগমন করিল এবং মহানবী (সঃ)-এর নিকট পবিত্র ইস্‌লামের বাইআত গ্রহণ করিবার জন্য আবেদন পেশ করিলে মহানবী (সঃ) ইতস্ততঃ করিতে লাগিলেন। ফলে আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিলেন এবং তাহাদিগকে 'বাইআত' করিবার জন্য মহানবী (সঃ)-কে নির্দেশ প্রদান করিলেন।

(মোজেহুল কোরআন ও ইবনে কাছির)

لَا تَتَوَلَّوْا قَوْمًا غَضِبَ اللّٰهُ عَلَيْهِمْ قَدْ يَئِسُوْا مِنَ

লা তাতাওয়াল্লাউ ক্বাউমান্ গাদ্বিবাল্লাহু আ'লাইহিম ক্বাদ্ ইয়াইছু মিনাল্

তোমরা বন্ধুত্ব রাখিও না এমন কাওমের সহিত, যাহাদের উপর আল্লাহ অভিশাপ বর্ষণ করিয়াছেন, তাহারা আখেরাত সম্পর্কে নিরাশ হইয়াছে

الْاٰخِرَةِ كَمَا يَئِسَ الْكُفَّارُ مِنْ اَصْحٰبِ الْقُبُوْرِ ع

আখিরাতি কামা ইয়ায়িছাল্ কুফ্‌ফা-রু মিন্ আছ্‌হাবিল্ ক্বুবুর। ৪

যেরূপ কাফিরগণ মৃত্যু পর কবরে হতাশ হইয়াছে।

ع ২ | ২ রুকূ

| | | |
|---|---|---|
| ছূরা—ছফ্<br>ইহা মদীনায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ০<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | এই ছুরায় ১৪ আয়াত<br>এবং ২ রুকু। |

١ - سَبَّحَ لِلّٰهِ مَا فِى السَّمٰوٰتِ وَمَا فِى الْاَرْضِ ج وَهُوَ الْعَزِيْزُ

১। ছাব্বাহা লিল্লাহি মা ফিছ্‌ছামা-ওয়া-তি ওয়া মা ফিল্ আর্দ্ব, ওয়া হুওয়াল্ আযীযুল

(১) আসমান-জমীনের সমস্ত বস্তু আল্লার পবিত্রতা বর্ণনা করিয়া থাকে ; বস্তুতঃ তিনি মহা প্রতাপশালী

الْحَكِيْمُ ٥ - ٢ يٰۤاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا لِمَ تَقُوْلُوْنَ مَا لَا تَفْعَلُوْنَ ٥

হাকীম। ২। ইয়া আইয়্যুহাল্লাজীনা আ-মানু লিমা তাক্বূলুনা মা-লা তাফ্‌আ'লুন।

কৌশলী। (২) হে মু'মিনগণ! কেন তোমরা এমন কথা বল, যাহা তোমরা কর না।

٣ - كَبُرَ مَقْتًا عِنْدَ اللّٰهِ اَنْ تَقُوْلُوْا مَا لَا تَفْعَلُوْنَ ٥ - ٤ اِنَّ اللّٰهَ

৩। কাবুরা মাক্‌তান্ ই'ন্দাল্লাহি আন্ তাকূলু মা-লা তাফ্‌আ'লুন্। ৪। ইন্নাল্লাহা

(৩) আল্লাহর নিকট ইহা অত্যন্ত অসন্তোষজনক যে, তোমরা এমন কথা মুখে বল, যাহা কাজে পরিণত কর না। (৪) নিশ্চয়ই আল্লাহ

(৩) যুদ্ধের নির্দেশ নাজিল হওয়ার পূর্বে কিছু সংখ্যক লোক যুদ্ধ করিবার জন্য অত্যন্ত উৎসাহী ছিল। কিন্তু পরে যুদ্ধের আয়াত নাজিল হইলে তাহাদের অনেকেই যুদ্ধকে ভয় করিতে লাগিল এবং যুদ্ধ হইতে বিরত থাকিবার জন্য টাল-বাহানা করিতেছিল। অতঃপর আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করিলেন। ( আছ্‌বাবে নুজুল )

يُحِبُّ الَّذِيْنَ يُقَاتِلُوْنَ فِىْ سَبِيْلِهٖ صَفًّا كَاَنَّهُمْ

ইউহিব্বুল্ লাজীনা ইউক্বাতিলুনা ফী ছাবীলিহী ছাফ্‌ফান্ কা আন্নাহুম্

পছন্দ করেন এমন লোকদিগকে যাহারা সারিবদ্ধভাবে আল্লাহর রাস্তায় সংগ্রাম করে

بُنْيَانٌ مَّرْصُوْصٌ ۝٥ وَاِذْ قَالَ مُوْسٰى لِقَوْمِهٖ يٰقَوْمِ لِمَ

বুন্‌ইয়ানুম্ মার্‌ছুছ্। ৫। ওয়া ইজ্ ক্বা লা মুছা লিকাউমিহী ইয়া কাউমি লিমা

যেন তাহারা সিসাযুক্ত প্রাচীর। (৫) যখন মুসা তাহার কাওমকে বলিয়াছিল 'হে আমার কাওম কেন

تُؤْذُوْنَنِىْ وَقَدْ تَّعْلَمُوْنَ اَنِّىْ رَسُوْلُ اللّٰهِ اِلَيْكُمْ ؕ فَلَمَّا زَاغُوْٓا

তু'জুনানী ওয়াক্বাদ তা'লামুনা আন্নী রাছুলুল্লাহি ইলাইকুম্। ফালাম্মা যা-গু্

আমাকে যন্ত্রণা দিতেছ বস্তুতঃ তোমরা জান যে, আমি তোমাদের নিকট প্রেরিত আল্লাহর দূত,' তখন তাহায়া মুসার কথা গ্রাহ্য করে নাই। ফলে যখন তাহারা বক্রভাবে রহিয়া গেল,

اَزَاغَ اللّٰهُ قُلُوْبَهُمْ ؕ وَاللّٰهُ لَا يَهْدِى الْقَوْمَ الْفٰسِقِيْنَ ۝

আযা-গ্বাল্লাহু ক্বুলুবাহুম ; ওয়াল্‌ল্লাহু লা ইয়াহ্‌দিল্ কাউমাল্ ফা-ছিক্বীন্।

তৎপর আল্লাহ আরও বক্র করিয়া দিলেন তাহাদের হৃদয়সমুহকে ; কেননা আল্লাহ এমন ফাছেক সম্প্রদায়কে সুপথে চালিত করেন না।

٦ وَاِذْ قَالَ عِيْسَى ابْنُ مَرْيَمَ يٰبَنِىْٓ اِسْرَآءِيْلَ اِنِّىْ رَسُوْلُ اللّٰهِ

৬। ওয়া ইজ্ কা-লা ইছাব্‌নু মার্‌ইয়ামা ইয়া বানী-ইছ রায়ীলা ইন্নী রাছুলুল্লাহি

(৬) আর যখন মরিয়ম-পুত্র ঈসা বলিয়াছিল, হে বনী ইস্রাইল! আমি তোমাদের নিকট প্রেরিত আল্লাহর দূত,

(৬) মোছনাদে ইমাম আহমদে হজরত আবু হুরাইরা হইতে বর্ণিত আছে সে, "এক লক্ষ চব্বিশ হাজার পয়গাম্বর গুজারিয়া গিয়াছেন। তন্মধ্যে ৩১৫ জন হইলেন রাসূল। ছুরায়ে আল্এমরানে বলা হইয়াছে—আল্লাহ তাআলা আজল দিবসে প্রত্যেক নবী হইতে এই অঙ্গীকার লইয়াছেন যে, তাহারা একজন অন্তজনকে সত্য বলিয়া সাক্ষী দিবে। সুতরাং সেই অঙ্গীকারের ভিত্তিতে বনী-ইসরাইলের শেষ নবী হজরত ঈসা (আঃ) হজরত মুহাম্মদ (সঃ) সম্পর্কে সত্যতার সাক্ষী প্রদান করেন। কিন্তু বনী-ইসরাইলের দুষ্ট লোকেরা তাওরাত ও ইঞ্জিলের সেই প্রশংসা বাণীকে পরিবর্তন করিয়া ফেলিয়াছে। ইহা ছিল ইহুদী এবং খৃষ্টানদের এক কুটিল চক্রান্তমাত্র। এই আয়াতে আল্লাহ তাআলা হজরত ঈসা (আঃ) এর সাক্ষীকে তুলিয়া ধরিয়াছেন। যাহাতে মুসলমানগণ ইহুদী নাছারা ও মুর্ত্তিপুজারীদের চক্রান্ত বুঝিতে পারে। (খাজেন, ইবনে কাছির ফত্‌হুল বয়ান)

إِلَيْكُم مُّصَدِّقًا لِّمَا بَيْنَ يَدَيَّ مِنَ التَّوْرَاةِ

ইলাইকুম্ মুছাদ্দিক্কাল্ লিমা বাইনা ইয়াদাইয়্যা মিনাত্ তাউরাতি

আমার পূর্ববর্তী কিতাব তওরাতের সমর্থক এবং

وَمُبَشِّرًا بِرَسُولٍ يَأْتِي مِن بَعْدِي اسْمُهُ أَحْمَدُ ۖ فَلَمَّا

ওয়া মুবাশ্ শিরাম্ বিরাছুলিঁই ইয়াতী মিম্ বা'দি ছমুহূ আহ্‌মাদ্ ; ফালাম্মা

আমার পর আগমনকারী আহমদ নামে এক রাসুল সম্পর্কে সুসংবাদ বাহক ; যখন

جَاءَهُم بِالْبَيِّنَاتِ قَالُوا هَٰذَا سِحْرٌ مُّبِينٌ ۝٧ وَمَنْ أَظْلَمُ

জ্বা-আ-হুম বিল্ বাইয়্যিনাতি ক্বা-লু হা-জা ছিহ্‌রুম্ মুবীন। ৭। ওয়া মান্ আজ্‌লামু

তাদের কাছে প্রমাণাদি উপস্থাপিত করিল, তাহারা বলিল এসব ডাহা যাদুকরী। (৭) তার চেয়ে অধিক জালেম আর কে!

مِمَّنِ افْتَرَىٰ عَلَى اللَّهِ الْكَذِبَ وَهُوَ يُدْعَىٰ إِلَى الْإِسْلَامِ ۚ

মিম্মানিফ্ তারা আ'লাল্লাহিল্ কাজ্বিবা ওয়া হুওয়া ইউদ্‌আ' ইলাল্ ইছ্‌লাম।

বস্তুতঃ তাহাকে ইসলামের দিকে আহ্বান করা হয় সে আল্লাহর উপর মিথ্যা আরোপ করে,

وَاللَّهُ لَا يَهْدِي الْقَوْمَ الظَّالِمِينَ ۝٨ يُرِيدُونَ لِيُطْفِئُوا

ওয়াল্লাহু লা-ইয়াহ্‌দিল্ ক্বাউমাজ্ জ্বা-লিমীন। ৮। ইউরীদুনা লি ইউত্বফিয়ু

আল্লাহ এরূপ জালেম কাওমকে হেদায়েত করেন না। (৮) তারা নিভাইয়া দিতে চায়

(৮) অবিশ্বাসী কাফের ও ইহুদী এবং নাছারাগণ মনে করিত যে, যদি মুখে মুখে আল্লাহর কোরআন সম্পর্কে অপ প্রচার করা যায় বা মুসলমানদের নবীর কুৎসা রটনা করা যায় ; তাহা হইলে অচিরেই মুসলমানদের মধ্যে বিভেদ সৃষ্টি হইয়া যাইবে এবং তাহারা আল্লাহ তাআলা এবং মহানবীর প্রতি সন্দিগ্ধ হইয়া পড়িবে। এমনকি ইহা এমন এক পর্যায়ে গিয়া দাঁড়াইবে যে, ক্রমশঃ পবিত্র ইসলামের নূরের জ্যোতিঃ একদিন চিরতরে নিষ্প্রভ হইয়া যাইবে। তাহাদের এহেন নিকৃষ্ট ও ঘৃণ্যতম কাজের প্রতিবাদে আল্লাহ তাআলা এই আয়াত নাজিল করেন এবং সঙ্গে সঙ্গে ঘোষণা করিয়া দেন যে, অসীম কুদরতের অধিকারী আল্লাহ তাআলা স্বীয় কুদরত এবং মহিমা দ্বারা দ্বীন ইস্‌লামকে উজ্জল আলোকে পরিপূর্ণ করিবেন। কাফের ও অবিশ্বাসীগণ উহাকে যতই খারাপ ভাবুক না কেন বস্তুতঃ সত্য ধর্ম ও সত্য জীবন ব্যবস্থা সর্বদাই সমুন্নত থাকিবে। এই সত্যকে দাবাইয়া রাখিবার অধিকার মানুষের পূর্বেও ছিল না, এখনও নাই, এবং ভবিষ্যতেও থাকিবে না। (রুহুল বয়ান্, কবীর)

نُوْرَ اللهِ بِاَفْوَاهِهِمْ ط وَاللهُ مُتِمُّ نُوْرِهٖ وَلَوْ كَرِهَ

নূরাল্লাহি বি আফ্ওয়া হিহিম্ ; ওয়াল্লাহু মুতিম্মু নূরিহী ওয়া লাউ কারিহাল্

আল্লাহর নূরকে মুখের ফুৎকার দ্বারা ; কিন্তু কাফেরগণ বিরূপভাবাপন্ন হওয়া সত্বেও আল্লাহ স্বীয় নূরকে পূর্ণত্ব দান করিবেন।

---

الْكٰفِرُوْنَ ٩ - هُوَ الَّذِىْ اَرْسَلَ رَسُوْلَهٗ بِالْهُدٰى وَدِيْنِ الْحَقِّ

কা-ফিরূন। ৯। হুওয়াল্লাজী আর্ছালা রাছুলাহূ বিল্ হুদা, ওয়া দীনিল্ হাক্ কি

(৯) তিনি এমন, যিনি হেদায়েত ও সত্যধর্মসহ স্বীয় রাছূলকে প্রেরণ করিয়াছেন,

---

لِيُظْهِرَهٗ عَلَى الدِّيْنِ كُلِّهٖ وَلَوْ كَرِهَ الْمُشْرِكُوْنَ ع ع ১ — ১ রুকু

লিইউজ্ হিরাহূ আ'লাদ্দীনি কুল্লিহী ওয়া লাউ কারিহাল মুশ্ রিকুন। ع

উহাকে মোশরেকগণ বিরুদ্ধভাবাপন্ন হওয়া সত্বেও অপর সমুদয় অসত্য ধর্মের উপর প্রদান্য দান করিতে।

---

١٠ - يٰۤاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْا هَلْ اَدُلُّكُمْ عَلٰى تِجَارَةٍ

১০। ইয়া আইয়্যুহাল্ লাজীনা আ-মানু হাল্ আদুল্লুকুম্ আ'লা-তিজা-রাতিন্

(১০) হে মু'মিনগণ, তোমাদিগকে কি এমন ব্যবসায়ের সন্ধান দান করিব

---

تُنْجِيْكُمْ مِّنْ عَذَابٍ اَلِيْمٍ ١١ - تُؤْمِنُوْنَ بِاللهِ وَرَسُوْلِهٖ وَتُجَاهِدُوْنَ

তুন্জীকুম্ মিন্ আ'জা-বিন্ আলীম। ১১। তু'মিনুনা বিল্লাহি ওয়া রাছুলিহী ওয়া তুজাহিদুনা

যাহা তোমাদিগকে কঠোর আজাব হইতে রক্ষা করিবে। (১১) উহা এই যে তোমরা আল্লাহর উপর এবং তাঁর রাছূলের উপর আস্থা স্থাপন করিবে, জেহাদ করিবে

---

فِىْ سَبِيْلِ اللهِ بِاَمْوَالِكُمْ وَاَنْفُسِكُمْ ط ذٰلِكُمْ خَيْرٌ لَّكُمْ

ফী ছাবীলিল্লাহি বি আম্ওয়া-লিকুম্ ওয়া আন্ফুছিকুম্ ; জা লিকুম্ খাইরুল্লাকুম্

আল্লাহর রাস্তায় মাল ও জান দিয়া ; ইহা হইতেছে তোমাদের পক্ষে মঙ্গলজনক

---

اِنْ كُنْتُمْ تَعْلَمُوْنَ لا ١٢ - يَغْفِرْ لَكُمْ ذُنُوْبَكُمْ وَيُدْخِلْكُمْ جَنّٰتٍ

ইন্ কুন্তুন্ তা'লামুন। ১২। ইয়াগ্ ফির লাকুম্ জুনুবাকুম্ ওয়া ইউদ্খিল্কুম্ জান্না-তিন্

যদি তোমাদের জ্ঞানবুদ্ধি থাকে। (১২) আল্লাহ তোমাদের গোনাহসমূহ মাফ করিয়া দিবেন এবং তোমাদিগকে প্রবেশ করাইবেন এমন বাগানে

تَجْرِىْ مِنْ تَحْتِهَا الْاَنْهٰرُ وَمَسٰكِنَ طَيِّبَةً فِىْ جَنّٰتِ عَدْنٍ ط

তাজ্‌রী মিন্ তাহ্‌তিহাল আন্‌হারু ওয়া মাছা-কিনা ত্বাইয়্যিবাতান্ ফী জান্নাতি আদ্‌নি ;

যাহার তলদেশ দিয়া নহরসমূহ প্রবাহিত ও এমন বাসস্থানসমূহে যাহা চিরস্থায়ী বাগানসমূহে অবস্থিত ;

ذٰلِكَ الْفَوْزُ الْعَظِيْمُ ۙ ١٣ - وَاُخْرٰى تُحِبُّوْنَهَا ط نَصْرٌ مِّنَ اللّٰهِ

জা লিকাল্ ফাউযুল আ'জীম্। ১৩। ওয়া উখ্‌রা তুহিব্বূনাহা ; নাছ্‌রুম্ মিনাল্লাহি

ইহা বিরাট সাফল্য। (১৩) তোমাদের প্রিয় দ্বিতীয় লাভ হইতেছে আল্লাহর পক্ষ হইতে সাহায্য

وَفَتْحٌ قَرِيْبٌ ط وَبَشِّرِ الْمُؤْمِنِيْنَ ○ ١٤ - يٰۤاَيُّهَا الَّذِيْنَ

ওয়া ফাৎহুন্ কারীব ; ওয়া বাশ শিরিল্ মু'মিনীন। ১৪। ইয়া আইয়্যুহাল্ লাজীনা

ও আসন্ন বিজয় ; হে রাসূল, মু'মিনগণকে উল্লেখিত সুসংবাদ দান কর। (১৪) হে মু'মিনগণ

اٰمَنُوْا كُوْنُوْۤا اَنْصَارَ اللّٰهِ كَمَا قَالَ عِيْسَى ابْنُ مَرْيَمَ لِلْحَوَارِيّٖنَ

আ-মানু কূনু আন্‌ছা রাল্লাহি কামা ক্বালা ঈছাব্‌নু মার্‌ইয়ামা লিল্ হাওয়া-রীয়্যীনা

তোমরা আল্লাহর ধর্মের সহায়ক হও যেমন মরিয়ম-পুত্র ঈসা যখন হাওয়ারীগণকে বলিয়াছিল,

مَنْ اَنْصَارِىْۤ اِلَى اللّٰهِ ط قَالَ الْحَوَارِيُّوْنَ نَحْنُ اَنْصَارُ اللّٰهِ

মান্ আন্‌ছা-রী ইলাল্ লাহি ; ক্বা লাল্ হাওয়া-রীইয়্যুনা নাহ্‌নু আন্‌ছারুল্লাহি

'আল্লাহর রাস্তায় কে আছ আমার সহায়ক,' তখন হাওয়ারীগণ বলিয়াছিল, আমরা আছি আল্লাহর ধর্মের সহায়ক।

فَاٰمَنَتْ طَّآئِفَةٌ مِّنْۢ بَنِىْۤ اِسْرَآءِيْلَ وَكَفَرَتْ طَّآئِفَةٌ ج

ফা আ-মানাৎ ত্বা-য়িফাতুম্ মিম্ বানী-ইছ্‌রায়ীলা ওয়া কাফারাৎ ত্বা-য়িফাহ্ ;

ফলে বনি ইস্‌রাইলদের একদল ঈমান আনিল ; পক্ষান্তরে একদল কাফের থাকিয়া গেল।

ع ২ — ২ রুকু فَاَيَّدْنَا الَّذِيْنَ اٰمَنُوْا عَلٰى عَدُوِّهِمْ فَاَصْبَحُوْا ظٰهِرِيْنَ ع

ফাআইয়্যাদ্‌নাল্ লাজীনা আ-মানু আ'লা আ'দুউবিহিম্ ফা আছ্‌বাহূ জা-হিরীন্। ع

অতঃপর আমি মু'মিনগণকে তাদের শত্রুর বিরুদ্ধে সাহায্য দান করি। ফলে তারা জয়ী হয়।

| ছুরা—জুমুআ'<br>ইহা মদীনায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছ্মিল্লা-হির্ রাহ্মানির্ রাহীম্।<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ১১ আয়াত<br>এবং ২ রুকু। |
|---|---|---|

١ - يُسَبِّحُ لِلّٰهِ مَا فِي السَّمٰوٰتِ وَمَا فِي الْاَرْضِ الْمَلِكِ

১। ইউছাব্বিহু লিল্লাহি মা-ফিছ্ ছামা ওয়া-তি ওয়া মা ফিল্ আর্‌দিল্ মালিকিল্

(১) আসমান-জমীনের সবকিছুই আল্লাহর পবিত্রতা বর্ণনা করে, যিনি সর্ববস্তুর অধিকারী,

الْقُدُّوْسِ الْعَزِيْزِ الْحَكِيْمِ ٥ ٢ - هُوَ الَّذِيْ بَعَثَ فِي الْاُمِّيّٖنَ رَسُوْلًا مِّنْهُمْ

কুদ্দুছিল্ আযীযিল্ হাকীম্। ২। হুওয়াল্ লাজী বাআ'ছা ফিল্ উম্মিয়্যীনা রাছুলাম্ মিন্‌হুম

ত্রুটিবর্জ্জিত, জবরদস্ত ও কৌশলী। (২) তিনিই হইতেছেন, যিনি উম্মীগণের জন্য তাহাদের মধ্যে হইতে একজন পয়গাম্বর প্রেরণ করিয়াছেন,

يَتْلُوْا عَلَيْهِمْ اٰيٰتِهٖ وَيُزَكِّيْهِمْ وَيُعَلِّمُهُمُ

ইয়াৎলু আ'লাইহিম্ আ-য়া-তিহী ওয়া ইউযাক্কীহিম্ ওয়া ইউআ'ল্লিমুহুমুল্

যে তাহাদিগকে আল্লাহর আয়াতসমূহ শুনাইয়া থাকে, তাহাদিগকে পাপমুক্ত করে এবং তাহাদিগকে শিক্ষা দান করে,

الْكِتٰبَ وَالْحِكْمَةَ ق وَاِنْ كَانُوْا مِنْ قَبْلُ لَفِيْ ضَلٰلٍ مُّبِيْنٍ ٥

কিতা বা ওয়াল্ হিক্‌মাহ ; ওয়া ইন্ কা-নু মিন্ ক্বাব্‌লু লাফী দ্বালা-লিম্ মুবীন।

কোরআন ও হেকমত ; বস্তুতঃ তাহারা ইহার পূর্বে প্রকাশ্য গোমরাহীতে পতিত ছিল।

٣ - وَّاٰخَرِيْنَ مِنْهُمْ لَمَّا يَلْحَقُوْا بِهِمْ ط وَهُوَ الْعَزِيْزُ الْحَكِيْمُ ٥

৩। ওয়া আখা রীনা মিন্‌হুম্ লাম্মা ইয়াল্‌হাকু বিহিম্ ; ওয়া হুওয়াল্ আযীযুল হাকীম।

(৩) এবং তাঁহাদের মধ্য হইতে অন্যান্যদের জন্যও, যাহারা এখনও তাহাদের সহিত মিলিত হন নাই ; বস্তুতঃ তিনি হইতেছেন জবরদস্ত কৌশলী।

٤ - ذٰلِكَ فَضْلُ اللّٰهِ يُؤْتِيْهِ مَنْ يَّشَآءُ ط وَاللّٰهُ ذُو الْفَضْلِ الْعَظِيْمِ ٥

৪। জ্বা-লিকা ফাদ্বলুল্লাহি ইউতীহি মাঁইয়াশা-উ। ওয়াল্লাহু জুল্ ফাদ্বলিল্ আ'জীম।

(৪) ইহা আল্লাহর অনুগ্রহ, তিনি যাহাকে দিতে চাহেন তাহাকে ইহা দান করেন ; বস্তুতঃ আল্লাহ বিরাট দাতা।

٥ - مَثَلُ الَّذِيْنَ حُمِّلُوا التَّوْرٰىةَ ثُمَّ لَمْ يَحْمِلُوْهَا كَمَثَلِ

৫। মাছালুল্ লাজীনা হুম্মিলুৎ তাউরা-তা ছুম্মা লাম্ ইয়াহ্‌মিলুহা-কামাছালিল্

(৫) যাহাদের উপর তাওরাত চাপানো হইয়াছিল, তারপর উহাকে তাহারা বহন করে নাই তাহাদের অবস্থা হইতেছে

الْحِمَارِ يَحْمِلُ اَسْفَارًا ط بِئْسَ مَثَلُ الْقَوْمِ الَّذِيْنَ كَذَّبُوْا

হিমা-রি ইয়াহ্‌মিলু আছফা-রা। বি'ছা মাছালুল্ ক্বাউমিল্ লাজীনা কাজ্‌জাবু

বহুকিতাব-বাহী গাধার অবস্থার অনুরূপ। সেই কাওমের অবস্থা মন্দ, যাহারা অবিশ্বাস করিয়াছে

بِاٰيٰتِ اللّٰهِ وَاللّٰهُ لَا يَهْدِى الْقَوْمَ الظّٰلِمِيْنَ ۝ - ٦ قُلْ

বিই আ-ইয়া-তিল্লাহ্। ওয়াল্লাহু লা-ইয়াহ্‌দিল্ ক্বাউমাজ্ জ্বা-লিমীন্। ৬। ক্বুল

আল্লাহর আয়াতসমূহকে বস্তুত: আল্লাহ্ অত্যাচারী কাওমকে হেদায়েত দান করেন না। (৬) বল:

يٰۤاَيُّهَا الَّذِيْنَ هَادُوْۤا اِنْ زَعَمْتُمْ اَنَّكُمْ اَوْلِيَاۤءُ

ইয়া আইয়্যুহাল্ লাজীনা হা-দু-ইন্ জাআ'মতুম্ আন্নাকুম্ আউলিয়াউ

'হে ইহুদীগণ যদি তোমরা ধারণা কর যে, তোমরাই আল্লাহর প্রিয়

لِلّٰهِ مِنْ دُوْنِ النَّاسِ فَتَمَنَّوُا الْمَوْتَ اِنْ كُنْتُمْ صٰدِقِيْنَ ۝ - ٧ وَلَا

লিল্লাহি মিন্ দুনিন্নাছি ফাতামান্নাবুল্ মাউতা ইন্ কুন্তুম্ ছা-দিক্বীন্। ৭। ওয়ালা

অপর সকল ছাড়া, আর যদি তোমরা তাহাতে সত্য হও, তবে মৃত্যুকে কামনা করিয়া দেখাও। (৭) বস্তুত:

يَتَمَنَّوْنَهٗۤ اَبَدًا بِمَا قَدَّمَتْ اَيْدِيْهِمْ ط وَاللّٰهُ عَلِيْمٌۢ

ইয়াতামান্নাউনাহু আবাদাম্ বিমা ক্বাদ্দামাৎ আইদীহিম্; ওয়াল্লাহু আ'লীমুম্

ইহুদীগণ কখনও উহা কামনা করিবে না, স্বীয় কৃতকার্যের শাস্তির ভয়ের দরুণ; আল্লাহ ভালভাবেই জ্ঞাত আছেন

بِالظّٰلِمِيْنَ ۝ - ٨ قُلْ اِنَّ الْمَوْتَ الَّذِىْ تَفِرُّوْنَ مِنْهُ فَاِنَّهٗ مُلٰقِيْكُمْ

বিজ্‌জা-লিমীন্। ৮। কুল্ ইন্নাল্ মাউতাল্ লাজী তাফির্‌রূনা মিন্‌হু ফাইন্নাহু মুলাক্বীকুম্

সেই অত্যাচারীদের সম্পর্কে। (৮) তাহাদিগকে বলিয়া দাও যে, যে মৃত্যু হইতে তোমরা পলায়ণ করিতেছ, উহা তোমাদিগকে সাক্ষাৎ করিবেই

ثُمَّ تُرَدُّوْنَ اِلٰى عٰلِمِ الْغَيْبِ وَالشَّهَادَةِ فَيُنَبِّئُكُمْ

ছুম্মা তুরাদ্দূনা ইলা আ'লিমিল্ গ্বাইবি ওয়াশ্‌শাহা-দাতি ফাইউনাব্বিউকুম্

অতঃপর তোমরা গুপ্ত ও প্রকাশ্যজ্ঞের দিকে প্রত্যাবর্তিত হইবে। তখন তিনি তোমাদিগকে জানাইয়া দিবেন

ع ١ — ١ রুকু

بِمَا كُنْتُمْ تَعْمَلُوْنَ ع ٩ - يٰٓاَيُّهَا الَّذِيْنَ اٰمَنُوْٓا اِذَا نُوْدِيَ

বিমা কুন্তুম্ তা'মালুন্। ع ৯। ইয়া আইয়্যুহাল্লাজীনা আ-মানু ইজা নূদিয়া

তোমাদের কৃতকার্যসমূহ। (৯) হে মু'মিনগণ! যখন আজান দেওয়া হয়

لِلصَّلٰوةِ مِنْ يَّوْمِ الْجُمُعَةِ فَاسْعَوْا اِلٰى ذِكْرِ اللّٰهِ وَذَرُوا الْبَيْعَ ط

লিছ্‌ছালা-তি মিঁই ইয়াউমিল্ জুমুআতি ফাছ্‌আ'উ ইলা জিক্‌রিল্লাহি ওয়া জারুল্ বাইআ'

নামাজের জন্য জুম্মার দিন, তখন আল্লাহর জিকিরের পানে চলিয়া যাও এবং ক্রয় বিক্রয় ত্যাগ কর।

ذٰلِكُمْ خَيْرٌ لَّكُمْ اِنْ كُنْتُمْ تَعْلَمُوْنَ ۝ ١٠ - فَاِذَا قُضِيَتِ الصَّلٰوةُ

জা লিকুম্ খাইরুল লাকুম্ ইন্ কুন্তুম্ তা'লামুন্। ১০। ফা ইজা কুদ্বিয়াতিছ্ ছালা তু

ইহা তোমাদের পক্ষে উত্তম, যদি তোমাদের বিবেকবুদ্ধি থাকে। (১০) অতঃপর যখন নামাজ সমাপ্ত হয়

فَانْتَشِرُوْا فِى الْاَرْضِ وَابْتَغُوْا مِنْ فَضْلِ اللّٰهِ وَاذْكُرُوا اللّٰهَ كَثِيْرًا

ফান্‌তাশিরু ফিল্ আর্‌দ্বি ওয়াব্‌তাগ্বূ মিন্ ফাদ্বলিল্লাহি ওয়াজ্‌কুরুল্লাহা কাছীরাল্

তখন সংসার ক্ষেত্রে নামিয়া পড় এবং আল্লাহর দান সন্ধান কর এবং বেশী পরিমাণে আল্লাহকে স্মরণ কর

لَعَلَّكُمْ تُفْلِحُوْنَ ۝ ١١ - وَاِذَا رَاَوْا تِجَارَةً اَوْ لَهْوَانِ انْفَضُّوْا

লাআ'ল্লাকুন্ তুফ্‌লিহূন। ১১। ওয়া ইজা রাআউ তিজারাতান্ আউ লাহ্‌ওয়ানিন ফাদ্ব্‌দ্বু

হয়ত সাফল্য লাভে সক্ষম হইবে। (১১) হে মোহাম্মদ যখন কোন ব্যবসায় বা খেলতামাসা দেখে, ধাবিত হয়

(৯) প্রত্যেক আজানের জন্য এই হুকুম নহে। বরং জুম্‌আর নামাজের প্রথম আজানের সঙ্গেই এই হুকুম সংযুক্ত। কেননা তৎকালে জুম্‌আর নামাজ একই স্থানে হইত এবং যদি এই তরতিব না থাকিত তাহা হইলে আল্লাহর জিকির পবিত্র খুতবা কেমন করিয়া শ্রবণ করিবার যোগ্যতা মানুষের হইত। শেষ জামানার ইমামগণ বলেন যে, বর্তমান সময়ের জন্যে 'খুতবার' আজানই হইল এই আয়াতের নিদে'শের সম্পূরক। সুতরাং দ্বিতীয় আজানের পর খুতবা শ্রবণ না করিয়া ব্যবসা-বাণিজ্যে আত্মনিয়োগ করা জায়েজ নহে। (তাফহীম)

٢١- فَتَنَادَوْا مُصْبِحِينَ ۙ ٢٢- أَنِ اغْدُوا عَلَىٰ حَرْثِكُمْ إِن كُنتُمْ صَارِمِينَ ٥

২১। ফাতানা-দাউ মুছ্‌বিহীন। ২২। আনিগ্‌দু আ'লা হার্‌ছিকুম্ ইন্ কুন্তুম্ ছা-রিমীন।
২১) আর এদিকে তাহারা সকালে উঠিয়া পরস্পরকে ডাকাডাকি আরম্ভ করিল। (২২) ভোর থাকিতে তোমাদের জমির উপর পৌঁছ, যদি ফল চয়ন করিতে চাও।

٢٣- فَانطَلَقُوا وَهُمْ يَتَخَافَتُونَ ۙ ٢٤- أَن لَّا يَدْخُلَنَّهَا الْيَوْمَ

২৩। ফান্‌ত্বালাক্ব ওয়া হুম্ ইয়াতাখা-ফাতুন। ২৪। আল্ লা ইয়াদ্‌খুলান্নাহাল্ ইয়াউমা
(২৩) অতঃপর তাহারা চুপে চুপে অগ্রসর হইল। (২৪) নিশ্চয়ই আজ প্রবেশ করিতে পারিবে না

عَلَيْكُم مِّسْكِينٌ ۙ ٢٥- وَغَدَوْا عَلَىٰ حَرْدٍ قَادِرِينَ ٥ ٢٦- فَلَمَّا رَأَوْهَا

আ'লাইকুম্ মিছ্‌কীনুন। ২৫। ওয়া গ্বাদাউ আ'লা হার্‌দিন্ ক্বা-দিরীন। ২৬। ফালাম্মা রাআউহা
তোমাদের কাছে কোন মিস্‌কীন। (২৫) আর তারা না দেওয়ার উপর নিজকে সক্ষম ভাবিয়া চলিল। (২৬) যখন উহাকে দেখিল,

قَالُوا إِنَّا لَضَالُّونَ ۙ ٢٧- بَلْ نَحْنُ مَحْرُومُونَ ٥ ٢٨- قَالَ أَوْسَطُهُمْ أَلَمْ

ক্বা-লূ ইন্না লাদ্বাল্লুন। ২৭। বাল্ নাহ্‌নু মাহ্‌রূমূন। ২৮। ক্বা-লা আউছাত্বুহুম্ আলাম্
তাহারা বলিল, নিশ্চয়ই আমরা ভুল করিয়াছি। (২৭) বরং আমরা বঞ্চিতই হইয়াছি। (২৮) তাহাদের মধ্যে নেককার ব্যক্তি বলিল, কেমন

أَقُل لَّكُمْ لَوْلَا تُسَبِّحُونَ ٥ ٢٩- قَالُوا سُبْحَانَ رَبِّنَا إِنَّا كُنَّا

আক্বুল্ লাকুম্ লাউলা তুছাব্বিহূন। ২৯। কা-লু ছুব্‌হা-না রাব্বিনা ইন্না কুন্না
আমি কি তোমাদিগকে বলি নাই? এখনও তোমরা তছবীহ পাঠ করিতেছ না কেন? ২৯) তখন তাহারা বলিতে লাগিল, আমাদের প্রভু পবিত্র, নিশ্চয়ই আমরা

ظَالِمِينَ ٥ ٣٠- فَأَقْبَلَ بَعْضُهُمْ عَلَىٰ بَعْضٍ يَتَلَاوَمُونَ ٥ ٣١- قَالُوا

জা-লিমীন। ৩০। ফাআক্‌বালা বা'দ্বুহুম্ আ'লা বা'দি'ই ইয়াতালা-ওয়ামুন। ৩১। ক্বা-লূ
অপরাধী। (৩০) আবার একে অপরকে দোষারোপ করিতে লাগিল। ৩১) সমবেতভাবে বলিতে লাগিল

يَا وَيْلَنَا إِنَّا كُنَّا طَاغِينَ ٥ ٣٢- عَسَىٰ رَبُّنَا أَن يُبْدِلَنَا

ইয়া-ওয়াই লানা-ইন্না কুন্না ত্বাগীন। ৩২। আ'ছা রাব্বুনা আঁই ইউব্‌দিলানা
হায়, আফসোস আমরা সবাই ছিলাম সীমাতিক্রমকারী। (৩২) হয়ত আমাদের প্রতিপালক আমাদিগকে

ওয়াকিফ লাজিম ১৮ | ১ রুকু ১

خَيْرًا مِّنْهَآ إِنَّآ إِلَىٰ رَبِّنَا رَٰغِبُونَ ط ٣٣- كَذَٰلِكَ الْعَذَابُ ط

খাইরাম্ মিন্‌হা ইন্না ইলা রাব্বিনা রা-গ্বিবূন। ৩৩। কাজা-লিকাল্ আ'জা-ব ;
দান করিবেন তদপেক্ষা উত্তম বাগান আমরা এখন আমাদের প্রতিপালকের দিকে প্রত্যাবর্তন করিতেছি।
(৩৩) আল্লাহর হুকুম অমান্যের ফলে এমন আজাবই হইয়া থাকে ;

وَلَعَذَابُ الْآخِرَةِ أَكْبَرُ م لَوْ كَانُوا يَعْلَمُونَ ع ٣٤- إِنَّ

ওয়া লা আ'জাবুল্ আ-খিরাতি আক্‌বার। লাউ কা-নূ ইয়া'লামূন। ع ৩৪। ইন্না
এবং আখেরাতের আজাব অধিক কঠোর। যদি ইহারা জানিত। (৩৪) নিশ্চয়ই

لِلْمُتَّقِينَ عِنْدَ رَبِّهِمْ جَنّٰتِ النَّعِيمِ ط ٣٥- أَفَنَجْعَلُ الْمُسْلِمِينَ

লিল্ মুত্তাকীনা ই'ন্দা রাব্বিহিম্ জান্না-তিন্ নায়ী'ম। ৩৫। আফানাজ্‌আ'লুল্ মুছ্‌লিমীনা
পরহেজগারগণের জন্য তাহাদের প্রতিপালকের কাছে সুখদায়ক বেহেশ্‌ত আছে। (৩৫) কিহে আমি কি
মুসলমানগণকে

كَالْمُجْرِمِينَ ط ٣٦- مَا لَكُمْ قف كَيْفَ تَحْكُمُونَ ج ٣٧- أَمْ لَكُمْ كِتٰبٌ

কাল্ মুজ্‌রিমীন। ৩৬। মা লাকুম্ ; কাইফা তাহ্‌কুমূন। ৩৭। আম্ লাকুম্ কিতা-বুন্
কাফেরদের মত করিব ? (৩৬) কি হইল তোমাদের ? তোমরা কেমন ফয়সালা করিতেছ ? (৩৭) তোমাদের
কাছে কি এমন কোন কিতাব আছে,

فِيهِ تَدْرُسُونَ لا ٣٨- إِنَّ لَكُمْ فِيهِ لَمَا تَخَيَّرُونَ لا ٣٩- أَمْ لَكُمْ

ফীহি তাদ্‌রুছূন। ৩৮। ইন্না লাকুম্ ফীহি লামা-তাখাইয়্যারূন। ৩৯। আম্ লাকুম্
যাহার মধ্যে পাঠ করিতেছ। (৩৮) তোমাদের জন্য উহাতে নির্ধারিত আছে, যাহা তোমরা চাহিতেছ।
(৩৯) অথবা তোমাদের জন্য

أَيْمَانٌ عَلَيْنَا بَالِغَةٌ إِلَىٰ يَوْمِ الْقِيٰمَةِ لا إِنَّ لَكُمْ

আইমা-নুন্ আ'লাইনা বা-লিগ্বাতুন্ ইলা ইয়াউমিল্ ক্বিইয়া-মাতি ইন্না লাকুম্
আমাদের উপর কসমসমূহ বিদ্যমান আছে, যাহা কিয়ামত পর্য্যন্ত থাকিবে তোমাদের জন্য নির্ধারিত

لَمَا تَحْكُمُونَ لا ٤٠- سَلْهُمْ أَيُّهُمْ بِذَٰلِكَ زَعِيمٌ ط ٤١- أَمْ لَهُمْ

লামা তাহ্‌কুমূন। ৪০। ছাল্‌হুম্ আইয়্যুহুম্ বিজা-লিকা যায়ী'ম। ৪১। আম্ লাহুম্
আছে, যাহা তোমরা ফয়সালা করিতেছ। (৪০) তাহাদিগকে জিজ্ঞাসা কর, তাহাদের তৎসম্পর্কে কে জিম্মাদার।
(৪১) তবে কি তাহাদের জন্য

شُرَكَاءُ ج فَلْيَأْتُوا بِشُرَكَائِهِمْ إِنْ كَانُوا صَادِقِينَ ط

শুরাকা-উ, ফাল্ ইয়া'তূ বিশুরাকা-ইহিম্ ইন্ কা-নূ ছা-দিক্বীন।

শরীকদারসমূহ আছে? তবে তাহারা উপস্থিত করুক তাহাদের শরীগণকে যদি তাহারা সত্যবাদী হয়।

٤٢- يَوْمَ يُكْشَفُ عَنْ سَاقٍ وَيُدْعَوْنَ إِلَى السُّجُودِ فَلَا

৪২। ইয়াউমা ইউক্‌শাফু আ'ন্ ছা-কিঁউ ওয়া ইউদ্‌আ'উনা ইলাছ্‌ছুজ্জূদি ফালা

(৪২) যেদিন যবনিকা উত্তোলিত হইবে এবং তাহারা সেজদার দিকে আহুত হইবে, অথচ

يَسْتَطِيعُونَ لا ٤٣- خَاشِعَةً أَبْصَارُهُمْ تَرْهَقُهُمْ ذِلَّةٌ ط وَقَدْ كَانُوا

ইয়াছ্‌তাত্বীউ'ন। ৪৩। খা-শিআ'তান্ আব্‌ছা-রুহুম্ তার্‌হাকুহুম্ জিল্লাহ্; ওয়া ক্বাদ্ কা-নূ

তাহারা সমর্থ হইবে না। (৪৩) তাহাদের চক্ষু অধঃমুখীভাবে অবস্থিত থাকিবে, আপমান তাহাদিগকে ছাইয়া ফেলিবে; বস্তুতঃ তাহারা

يُدْعَوْنَ إِلَى السُّجُودِ وَهُمْ سَالِمُونَ ط ٤٤- فَذَرْنِي وَمَنْ يُكَذِّبُ

ইউদ্‌আ'উনা ইলাছ্‌ ছুজ্জূদি ওয়াহুম্ ছা-লিমূন। ৪৪। ফাজার্‌নী ওয়া মাঁই ইউকাজ্জিবু

তুনিয়ায় সেজ্দার দিকে আহুত হইত সুস্থ অবস্থায়। (৪৪ অতএব আমাকে এবং বাণীর প্রতি মিথ্যারোপ-কারীগণকে থাকিতে দাও

بِهَذَا الْحَدِيثِ ط سَنَسْتَدْرِجُهُمْ مِنْ حَيْثُ لَا يَعْلَمُونَ لا ٤٥- وَأُمْلِي

বিহা-জাল্ হাদীছ; ছানাছ্‌তাদ্‌রিজুহুম্ মিন্ হাইছু লা ইয়া'লামূন। ৪৫। ওয়া উম্‌লী

আর তাহাদিগকে ধীরে ধীরে লইয়া যাইব তাহাদের অজ্ঞাতসারে। (৪৫) এবং আমি শুধু অবসর দিতেছি

لَهُمْ ط إِنَّ كَيْدِي مَتِينٌ ط ٤٦- أَمْ تَسْأَلُهُمْ أَجْرًا فَهُمْ مِنْ مَغْرَمٍ

লাহুম; ইন্না কাইদী মাতীন। ৪৬। আম্ তাছ্‌আলুহুম্ আজ্‌রান্ ফাহুম্ মিম্ মাগ্‌রামিম্

তাহাদিগকে, নিশ্চয়ই আমার ব্যবস্থা সুদৃঢ়। (৪৬) তুমি কি তাহাদের কোন মজুরী চাহিতেছ যে, ফলে

مُثْقَلُونَ لا ٤٧- أَمْ عِنْدَهُمُ الْغَيْبُ فَهُمْ يَكْتُبُونَ ج ٤٨- فَاصْبِرْ لِحُكْمِ

মুছ্‌ক্বালুন। ৪৭। আম্ ই'ন্দা হুমুল্ গ্বাইবু ফাহুম্ ইয়াক্‌তুবুন। ৪৮। ফাছ্‌বির্ লিহুক্‌মি

তাহারা দায়ে ভারগ্রস্ত হয়। (৪৭) অথবা কি তাহাদের কাছে গোপন জ্ঞান আছে যে, তাহা আল্লাহর হুকুমসহ লিখিয়া রাখে। (৪৮) অতএব আল্লাহর হুকুমের উপর ধৈর্য্য ধারণ কর,

ওয়াক্‌ফ্ লাজিম

رَبِّكَ وَلَا تَكُنْ كَصَاحِبِ الْحُوْتِ ۘ إِذْ نَادٰى وَهُوَ مَكْظُوْمٌ ۘ ٤٩- لَوْ

রাব্বিকা ওয়ালা তাকূন্ কাছা-হিবিল্ হূৎ। ইজ্ না-দা ওয়া হুওয়া মাক্‌জুম। ৪৯। লাউ

আর মৎস্য-সম্প্‌ক্তের মত হইও না, যখন সে দোয়া করিল চিন্তাযুক্ত হইয়া। (৪৯) তখন যদি

لَآ أَنْ تَدٰرَكَهٗ نِعْمَةٌ مِّنْ رَّبِّهٖ لَنُبِذَ بِالْعَرَآءِ وَهُوَ

লা আন্ তাদা-রাকাহূ নি'মাতুম্ মির্ রাব্বিহী লানুবিজা বিল্ আ'রা-ই ওয়া হুওয়া

আল্লাহর নিকট হইতে নেয়ামত তাহাকে সাহায্য না করিত সে নিক্ষিপ্ত হইত সেই মাঠে

مَذْمُوْمٌ ۝ ٥٠- فَاجْتَبٰهُ رَبُّهٗ فَجَعَلَهٗ مِنَ الصّٰلِحِيْنَ ۝ ٥١- وَإِنْ

মাজ্‌মূম। ৫০। ফাজ্‌তাবা-হু রাব্বুহু ফাজাআ'লাহূ মিনাছ্ ছা-লিহীন। ৫১। ওয়া ইই

মন্দভাবে। (৫০) অতঃপর আল্লাহ্ তাহাকে গ্রহণ করিলেন এবং সজনভুক্ত করিলেন।

يَّكَادُ الَّذِيْنَ كَفَرُوْا لَيُزْلِقُوْنَكَ بِأَبْصَارِهِمْ لَمَّا سَمِعُوا الذِّكْرَ

ইয়াকা-দুল্লাজীনা কাফারূ লাইউয্‌লিকূনাকা বিআব্‌ছা-রিহিম্ লাম্মা-ছামিউজ্জিক্‌রা

(৫১) এবং কাফেরগণ তোমার প্রতি কঠোর দৃষ্টি হানিয়া থাকে যখন কোরআন শ্রবণ করে

وَيَقُوْلُوْنَ إِنَّهٗ لَمَجْنُوْنٌ ۘ ٥٢- وَمَا هُوَ إِلَّا ذِكْرٌ لِّلْعٰلَمِيْنَ ع

ওয়া ইয়াকূলূনা ইন্নাহূ লামাজ্‌নূন। ৫২। ওয়ামা হুওয়া ইল্লা জিক্‌রুল্ লিল্ আ'-লামীন। ৪

এবং তোমার সম্পর্কে তাহারা বলে, সে পাগল। (৫২) বস্তুতঃ তাহা সারা জগতের জন্য নছীহত ছাড়া আর কিছু নয়।

৪ ২ | ২ রুকু

ওয়াক্‌ফ্ লাজিম

| | | |
|---|---|---|
| ছুরা হাক্ব্কা<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম্।<br>অতি দয়ালু পরম কৃপালু আল্লাহর নামে। | ইহাতে ৫২ আয়াত<br>এবং ২ রুকু |

١- اَلْحَآقَّةُ ۙ ٢- مَا الْحَآقَّةُ ۝ ٣- وَمَآ أَدْرٰىكَ مَا الْحَآقَّةُ ۘ

১। আল্‌হা-ক্বক্বাতু। ২। মাল্ হা-ক্বক্বাহ। ৩। ওয়ামা আদ্‌রা-কামাল্ হা-ক্বক্বাহ।

(১) সেই ঘটনা। (২) কি সেই ঘটনা? (৩) তুমি কি জান, সেই কি ঘটনা?

৪- كَذَّبَتْ ثَمُودُ وَعَادٌ بِالْقَارِعَةِ ۝ ٥- فَأَمَّا ثَمُودُ فَأُهْلِكُوا

৪। কাজ্জাবাৎ ছামূদু ওয়া আ'দুম্ বিল্ ক্বা-রিয়াহ। ৫। ফাআম্মা ছামূদু ফাউহ্লিকু

(৪) ছামুদ ও আদ সেই গর্জনকে মিথ্যা জানিয়াছিল। (৫) অতঃপর ছামুদ বিধ্বস্ত হইল

بِالطَّاغِيَةِ ۝ ٦- وَأَمَّا عَادٌ فَأُهْلِكُوا بِرِيحٍ صَرْصَرٍ عَاتِيَةٍ ۝

বিত্তাগিইয়াহ। ৬। ওয়া আম্মা আ'-দুন্ ফাউহ্লিকু বিরীহিন্ ছার্ছারিন্ আ'তিইয়াহ।

বিকট ধ্বনির দ্বারা। (৬) আদ বিধ্বস্ত হইল প্রবল ঝড়ে।

٧- سَخَّرَهَا عَلَيْهِمْ سَبْعَ لَيَالٍ وَثَمَانِيَةَ أَيَّامٍ حُسُومًا

৭। ছাখ্খারাহা আ'লাইহিম্ ছাব্আ' লাইয়া-লিঁউ ওয়া ছামা-নিইয়াতা আইয়্যা-মিন্ হুছূমান্

(৭) আল্লাহ তাহাদের উপর একটানা ৭ রাত ৮ দিন অধিপত্যাধিন করিয়াছিলেন

فَتَرَى الْقَوْمَ فِيهَا صَرْعَىٰ كَأَنَّهُمْ أَعْجَازُ نَخْلٍ خَاوِيَةٍ ۝

ফাতারাল্ ক্বাউমা ফীহা ছার্আ' কাআন্নাহুম্ আ'জ্বা-যু নাখ্লিন্ খা-বিইয়াহ।

অতঃপর তুমি দেখিতে সেই কওমকে ভূ-পতিত, যেমন জড়-কাটা খেজুর গাছ।

٨- فَهَلْ تَرَىٰ لَهُمْ مِنْ بَاقِيَةٍ ۝ ٩- وَجَاءَ فِرْعَوْنُ وَمَنْ قَبْلَهُ

৮। ফাহাল্ তারা লাহুম্ মিম্ বা-ক্বিইয়াহ। ৯। ওয়া জ্বা-আ ফির্আ'উনু ওয়া মান্ ক্বাব্লাহু

(৮) ওহে, এখন তুমি কি তাদের কোন অবশিষ্ট দেখিতে পাও? (৯) এবং ফেরাউন তাহার পূর্ববর্তীগণ

وَالْمُؤْتَفِكَاتُ بِالْخَاطِئَةِ ۝ ١٠- فَعَصَوْا رَسُولَ رَبِّهِمْ فَأَخَذَهُمْ

ওয়াল্ মু'তাফিকা-তু বিল্ খা-ত্বিয়াহ। ১০। ফাআ'ছাউ রাছূলা রাব্বিহিম্ ফা আখাজাহুম্

এবং 'মুতাকেফাত' অতি জঘন্য অপরাধ করিয়াছে। (১০) এবং তাহাদের প্রতিপালকের দূতকে অমান্য করিয়াছে, তখন আল্লাহ তাহাদিগকে ধরিয়াছেন

أَخْذَةً رَابِيَةً ۝ ١١- إِنَّا لَمَّا طَغَا الْمَاءُ حَمَلْنَاكُمْ فِي الْجَارِيَةِ ۝

আখ্জাতার্ রা-বিইয়াহ। ১১। ইন্না লাম্মা ত্বাগাল্ মা-উ হামাল্না-কুম্ ফিল্ জ্বা-রিইয়াহ।

কঠোর ধরা। (১১) যখন পানি স্ফীত হইয়াছিল, আমি তোমাদিগকে নৌকায় আরোহণ করাইয়াছিলাম।

لِنَجْعَلَهَا لَكُمْ تَذْكِرَةً وَّتَعِيَهَا أُذُنٌ وَّاعِيَةٌ ○

১২। লিনাজ্ব্আ'লাহা লাকুম্ তাজ্কিরাতাঁউ ওয়া তায়ি'ইয়াহা ওজুনুঁউ ওয়া'য়িইয়াহ্

(১২) উহাকে তোমাদের জন্য স্মরণীয় করিতে এবং উহাকে কান ধারণ করিতে।

١٣ - فَإِذَا نُفِخَ فِي الصُّورِ نَفْخَةٌ وَّاحِدَةٌ لا ١٤ - وَّحُمِلَتِ الْأَرْضُ وَ

১৩। ফাইজা নুফিখা ফিছ্ছুরি নাফ্খাতুঁউ ওয়া-হিদাহ। ১৪। ওয়া হুমিলাতিল্ আর্দ্বু ওয়া

(১৩) যখন প্রথম দফা শিঙ্গার মধ্যে একবার ফুঁ দেওয়া হইবে এবং (১৪) উত্তোলিত হইবে জমীন ও

الْجِبَالُ فَدُكَّتَا دَكَّةً وَّاحِدَةً لا ١٥ - فَيَوْمَئِذٍ وَّقَعَتِ

জ্বিবালু ফাদুক্কাতা দাক্কাতাঁউ ওয়া-হিদাহ। ১৫। ফাইয়াউমাইজিঁউ ওয়াক্বাআতিল্

পাহাড় সমূহ—অতঃপর উভয়ই একসাথে চূর্ণ-বিচূর্ণ হইয়া যাইবে। (১৫) সেদিনই ঘটিবে

الْوَاقِعَةُ لا ١٦ - وَانْشَقَّتِ السَّمَاءُ فَهِيَ يَوْمَئِذٍ وَّاهِيَةٌ لا

ওয়া-ক্বিআহ। ১৬। ওয়ান্শাক্কাতিছ্ ছামা-উ ফাহিয়া ইয়াউমাইজিঁউ ওয়া-হিয়াহ।

সেই ঘটনা। (১৬) আর আসমান ফাটিয়া যাইবে, কারণ উহা সেদিন নরম হইয়া যাইবে;

١٧ - وَّالْمَلَكُ عَلَى أَرْجَائِهَا ط وَيَحْمِلُ عَرْشَ رَبِّكَ

১৭। ওয়াল্ মালাকু আ'লা-আর্জায়িহা; ওয়া ইয়াহ্মিলু আর্শা রাব্বিকা

(১৭) আর ফেরেশ্তাগণ উহার কিনারাভিমুখে চলিয়া যাইবে এবং দ্বিতীয় ফুঁক দেওয়ার পর প্রতিপালকের আরশকে বহন করিবে

فَوْقَهُمْ يَوْمَئِذٍ ثَمَانِيَةٌ ط ١٨ - يَوْمَئِذٍ تُعْرَضُونَ لَا تَخْفَى

ফাউক্বাহুম্ ইয়াউমাইজিন্ ছামা-নিয়াহ। ১৮। ইয়াউমাইজিন্ তু'রাদ্বুনা লা তাখফা

সেদিন আটজন ফেরেশ্তা। (১৮) সেদিন তোমরা উপস্থিত হইবে, এবং গোপন থাকিবে না

مِنْكُمْ خَافِيَةٌ ○ ١٩ - فَأَمَّا مَنْ أُوتِيَ كِتَابَهُ بِيَمِينِهِ لا فَيَقُولُ

মিন্কুম্ খা-ফিয়াহ্। ১৯। ফাআম্মা-মান্ উতিয়া কিতা-বাহু বিয়ামীনিহী ফাইয়াকূলু

তোমাদের কোন কথা। (১৯) এবং যাহার আমলনামা ডান হাতে প্রদত্ত হইবে, সে বলিবে,

هَاؤُمُ اقْرَءُوا كِتٰبِيَهْ ج ٢٠ - اِنِّىْ ظَنَنْتُ اَنِّىْ مُلٰقٍ حِسَابِيَهْ ج

হা-উমুক্‌রায়ু কিতা-বিইয়াহ। ২০। ইন্নী জানান্‌তু আন্নী মুলা-কিন্ হিছা-বিয়াহ।

—"আমার আমলনামাটি পাঠ কর। (২০ আমি ধারণা করিতাম যে, আমি হিসাবের সম্মুখীন হইবই।

٢١ - فَهُوَ فِىْ عِيْشَةٍ رَّاضِيَةٍ لا ٢٢ - فِىْ جَنَّةٍ عَالِيَةٍ لا ٢٣ - قُطُوْفُهَا دَانِيَةٌ ٥

২১। ফাহুওয়া ফী য়ীশাতিরা-দ্বিয়াহ্। ২২। ফী জ্বান্নাত্বিন আ'লিয়াহ্। ২৩। ক্বুতুফুহা দা-নিয়াহ।

(২১) আর সে থাকিবে সুখ সম্ভোগের মধ্যে ; (২২) উচ্চ বেহেশ্‌তের মধ্যে ; (২৩) উহার ফলসমূহ ঝুঁকিয়া থাকিবে।

٢٤ - كُلُوْا وَاشْرَبُوْا هَنِيْۤئًا بِمَاۤ اَسْلَفْتُمْ فِى الْاَيَّامِ الْخَالِيَةِ ٥

২৪। কুলু ওয়াশ্‌রাবু হানী-আম্ বিমা-আছ্‌লাফ্‌তুম্ ফিল্ আইয়্যামিল্ খা-লিয়াহ্।

(২৪) "তৃপ্তির সহিত ভোজন কর, পান কর—তোমাদের অতীত কার্যাবলীর বদলে।

٢٥ - وَاَمَّا مَنْ اُوْتِىَ كِتٰبَهٗ بِشِمَالِهٖ لا فَيَقُوْلُ يٰلَيْتَنِىْ لَمْ

২৫। ওয়া আম্মা মান্ উতিয়া কিতা-বাহু বিশিমা-লিহী ফাইয়াকুলু ইয়া লাইতানী লাম্

(২৫) কিন্তু যাহার আমলনামা বাম হাতে প্রদত্ত হইবে, সে বলিবে, 'হায়, আফসোস!

اُوْتَ كِتٰبِيَهْ ج ٢٦ - وَلَمْ اَدْرِ مَا حِسَابِيَهْ ج ٢٧ - يٰلَيْتَهَا كَانَتِ

উতা কিতা-বিয়াহ। ২৬। ওয়া লাম্ আদ্‌রি মা হিছা-বিয়াহ্। ২৮। ইয়া লাইতাহা কা-নাতিল

যদি আমি আমলনামা প্রাপ্ত না হইতাম, (২৬) আর কি আমার হিসাব, যদি জ্ঞাত না হইতাম। (২৭) হায়! যদি উহাই হইতো

الْقَاضِيَةَ ج ٢٨ - مَاۤ اَغْنٰى عَنِّىْ مَالِيَهْ ج ٢٩ - هَلَكَ عَنِّىْ سُلْطٰنِيَهْ ج

ক্বা-দ্বিয়াহ। ২৮। মা আগ্‌না আ'ন্নী মা-লিয়া। ২৯। হালাকা আ'ন্নী ছুল্‌ত্বানিইয়াহ্।

সমাপ্তি! (২৮) আমার ধন-সম্পত্তি আমার কোন কাজে আসিল না। (২৯) আমার প্রভাব-প্রতিপত্তিও বিনষ্ট হইয়াছে!

٣٠ - خُذُوْهُ فَغُلُّوْهُ لا ٣١ - ثُمَّ الْجَحِيْمَ صَلُّوْهُ لا

৩০। খুজূহু ফাগ্‌লুহু। ৩১। ছুম্মাল্ জাহীমা ছাল্লুহু।

(৩০) তাকে ধর, তার গলায় রশি লাগাও, (৩১) অতঃপর তাহাকে দোজখের মধ্যে টানিয়া লইয়া যাও।

٣٢ - ثُمَّ فِي سِلْسِلَةٍ ذَرْعُهَا سَبْعُونَ ذِرَاعًا فَاسْلُكُوهُ ط ٣٣ - اِنَّهُ

৩২। ছুম্মা ফী ছিল্‌ছিলাতিন্ জার্‌উহা ছাব্‌উনা জিরা-আ'ন ফাছলুকুহ। ৩৩। ইন্নাহু
(৩২) তারপর তাকে শৃঙ্খলবদ্ধ কর সত্তর গজী শিকলে। (৩৩) নিশ্চয়ই সে

كَانَ لَا يُؤْمِنُ بِاللّٰهِ الْعَظِيْمِ لا ٣٤ - وَلَا يَحُضُّ عَلٰى طَعَامِ

কা-না লা-ইউ'মিনু বিল্লাহিল্ আযীম। ৩৪। ওয়ালা ইয়াহুদ্দু আ'লা ত্বাআ'-মিল্
মহান আল্লাহর উপর ঈমান আনিত না। (৩৪) গরীবকে খাওয়ানোর ব্যাপারে উৎসাহ দিত না।

الْمِسْكِيْنِ ط ٣٥ - فَلَيْسَ لَهُ الْيَوْمَ هٰهُنَا حَمِيْمٌ لا ٣٦ - وَلَا طَعَامٌ اِلَّا

মিছ্‌কীন। ৩৫। ফালাইছা লাহুল্ ইয়াউমা হা-হুনা হামীম ৩৬। ওয়ালা তাআ'মুন ইল্লা
(৩৫) তাই আজ তার জন্য এখানে কোন হিতৈষী নাই। (৩৬) এবং কোন আহার্য্য নাই

مِنْ غِسْلِيْنٍ لا ٣٧ - لَّا يَأْكُلُهُ اِلَّا الْخَاطِئُوْنَ ع ٣٨ - فَلَآ اُقْسِمُ بِمَا

ع ১ | ১ | ৮

মিন্ গিছ্‌লীন। ৩৭। লা ইয়া'কুলুহু ইল্লাল্ খা-তিউন। ع ৩৮। ফালা উক্‌ছিমু বিমা
ক্ষত-নিঃসৃত পূঁজ ব্যতীত (৩৭) যাহা গোনাহগারগণ ব্যতীত আর কেহ ভক্ষণ করিবে না।
(৩৮) আর আমি কছম করিতেছি ঐসব বস্তুর,

تُبْصِرُوْنَ لا ٣٩ - وَمَا لَا تُبْصِرُوْنَ لا ٤٠ - اِنَّهُ لَقَوْلُ رَسُوْلٍ كَرِيْمٍ ج

তুব্‌ছিরূন। ৩৯। ওয়ামা লা-তুব্‌ছিরূন। ৪০। ইন্নাহু লাক্বাউলু রাছুলিন্ কারীম।
যাহাদিগকে তোমরা দেখ। (৩৯) এবং যাহাদিগকে তোমরা দেখ না। (৪০) নিশ্চয়ই উহা একজন সম্মানিত রাসূলের মারফত প্রেরিত আল্লাহর বাণী।

٤١ - وَمَا هُوَ بِقَوْلِ شَاعِرٍ ط قَلِيْلًا مَّا تُؤْمِنُوْنَ لا ٤٢ - وَلَا بِقَوْلِ كَاهِنٍ ط

৪১। ওয়ামা হুওয়া বিক্বাউলি শা-য়ির্; ক্বালীলাম্ মা-তু'মিনুন। ৪২। ওয়ালা বিক্বাউলি কা-হিন্;
(৪১) উহা কবির উক্তি নহে—তোমরা এসবে কচিৎ ঈমান আনিয়া থাক। (৪২) আর উহা কোন জ্যোতিষীর উক্তিও নহে—

قَلِيْلًا مَّا تَذَكَّرُوْنَ ط ٤٣ - تَنْزِيْلٌ مِّنْ رَّبِّ الْعٰلَمِيْنَ ٥ ٤٤ - وَلَوْ

ক্বালীলাম্ মা তাজাক্কারূন। ৪৩। তান্‌যীলুম্ মির্ রাব্বিল্ আ'লামীন। ৪৪। ওয়া লাউ
কচিৎ তোমরা বুঝিয়া থাক। (৪৩) বরং উহা সর্বজগতের পালকের নিকট হইতে অবতীর্ণ।
(৪৪) যদি মোহাম্মদ

تَقَوَّلَ عَلَيْنَا بَعْضَ الْأَقَاوِيلِ ۝٤٤ لَأَخَذْنَا مِنْهُ بِالْيَمِينِ ۝٤٥ ثُمَّ

তাক্বাউবালা আ'লাইনা বা'দাল্ আক্বা-বীলি। ৪৫। লাআখাজ্না মিন্হু বিল্ ইয়ামীনি। ৪৬। ছুম্মা

আমাদের উপর কোন কথা বানাইয়া বলিত; (৪৫) আমি তাহার দক্ষিণ হস্ত পাকড়াও করিতাম; (৪৬) তারপর

لَقَطَعْنَا مِنْهُ الْوَتِينَ ۝٤٦ فَمَا مِنْكُمْ مِنْ أَحَدٍ عَنْهُ حَاجِزِينَ ۝

লাক্বাত্বা'না মিন্হুল্ ওয়াতীন্। ৪৭। ফামা মিন্কুম্ মিন্ আহাদিন্ আ'ন্হু হা-জ্বিযীন।

তাহার জীবন শীরা কাটিয়া দিতাম। (৪৭) তখন তোমাদের কেহই তাহাকে রক্ষা করিতে পারিতে না।

۝٤٧ وَإِنَّهُ لَتَذْكِرَةٌ لِلْمُتَّقِينَ ۝٤٨ وَإِنَّا لَنَعْلَمُ أَنَّ مِنْكُمْ

৪৮। ওয়া ইন্নাহু লাতাজ্কিরাতুল্ লিল্ মুত্তাক্বীন। ৪৯। ওয়া ইন্না লানা'লামু আন্না মিন্কুম্

(৪৮) আর নিশ্চয়ই উহা পরহেজগারগণের জন্য উপদেশ। (৪৯) অবশ্য আমি জানি যে তোমাদের কতক লোক

مُكَذِّبِينَ ۝٤٩ وَإِنَّهُ لَحَسْرَةٌ عَلَى الْكَافِرِينَ ۝٥٠ وَإِنَّهُ لَحَقُّ

মুকাজ্জিবীন। ৫০। ওয়া ইন্নাহূ লাহাছ্রাতুন্ আ'লাল্ কা-ফিরীন। ৫১। ওয়া ইন্নাহু লাহাক্কুল্

মিথ্যাবাদী। (৫০) আর উহা কাফেরদের উপর মনোবেদনার কারণ। (৫১) বস্তুতঃ উহা ধ্রুব

الْيَقِينِ ۝٥١ فَسَبِّحْ بِاسْمِ رَبِّكَ الْعَظِيمِ ع

ইয়াক্বীন। ৫২। ফাছাব্বিহ্ বিছ্মি রাব্বিকাল্ আ'জীম। ع

সত্য। (৫২) অতএব তোমাদের সেই মহান প্রতিপালকের নামে তসবীহ পাঠ কর।

ع ২/২ রুকু

| ছুরা—মাআ'রিজ<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিমিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | এই ছুরায় ৪৪ আয়াত<br>এবং ২ রুকু। |
|---|---|---|

۝١ سَأَلَ سَائِلٌ بِعَذَابٍ وَاقِعٍ ۝٢ لِلْكَافِرِينَ لَيْسَ لَهُ

১। ছাআলা ছা-য়িলুম্ বিআ'জা-বিঁউ ওয়া-ক্বি'। ২। লিল্ কা-ফিরীনা লাইছা লাহু

(১) একজন প্রার্থী বাস্তব শাস্তি প্রার্থনা করিতেছে। (২) যাহা কাফেরদের জন্য নির্দ্ধারিত আছে, উহাকে

دَافِعٌ ۝ ٣ - مِّنَ اللّٰهِ ذِى الْمَعَارِجِ ۝ ٤ - تَعْرُجُ الْمَلٰٓئِكَةُ وَالرُّوْحُ

দা-ফিই'। ৩। মিল্লা-হি জিল্ মাআ'-রিজ্ । ৪। তা'রুজুল্ মালা-য়িকাতু ওয়ার্‌রূহু

বাধাদানকারী কিছুই নাই। (৩) আল্লাহর পক্ষ হইতে সংঘটিত হইবে, যিনি সিড়িসমূহের অধিপতি।

(৪) যে সিড়ি দিয়া ফেরেশ্‌তাগণ ও নেককারদের রূহ আরোহণ করিবে

اِلَيْهِ فِىْ يَوْمٍ كَانَ مِقْدَارُهٗ خَمْسِيْنَ اَلْفَ سَنَةٍ ۝ ٥ - فَاصْبِرْ

ইলাইহি ফী ইয়া উমিন্ কা-না মিক্‌দা-রুহু খাম্‌ছীনা আল্‌ফা ছানাহ্। ৫। ফাছ্‌বির্

তাঁর দিকে এমন দিনে, যাহার পরিমাণ হইবে ৫০ হাজার পার্থিব বৎসর। (৫) অতএব ছবর কর

صَبْرًا جَمِيْلًا ۝ ٦ - اِنَّهُمْ يَرَوْنَهٗ بَعِيْدًا ۝ ٧ - وَّنَرٰىهُ قَرِيْبًا ۝ ٨ - يَوْمَ

ছাব্‌রান্ জ্বামীলা। ৬। ইন্নাহুম্ ইয়ারাউ নাহূ বায়ী'দা; ৭। ওয়া নারা-হূ ক্বারীবা।

৮। ইয়াউমা

প্রশান্তচিত্তে। (৬) তাহারা উহাকে দূরে বলিয়া ধারণা করিতেছে। (৭) কিন্তু আমি উহাকে দেখিতেছি নিকটবর্তী। (৮) উহা ঘটিবে সেদিন, যে দিন

تَكُوْنُ السَّمَآءُ كَالْمُهْلِ ۝ ٩ - وَتَكُوْنُ الْجِبَالُ كَالْعِهْنِ ۝

তাকূনুছ্ ছামা-উ কাল্‌মুহ্‌লি। ৯। ওয়া তাকূনুল্ জ্বিবা-লু কাল্ ই'হ্‌নি।

আছমানসমূহ তামার মত হইয়া যাইবে। (৯) পাহাড়সমূহ রঙিন পশমের মত হইয়া যাইবে।

١٠ - وَلَا يَسْئَلُ حَمِيْمٌ حَمِيْمًا ۝ ١١ - يُّبَصَّرُوْنَهُمْ ۝ يَوَدُّ

১০। ওয়ালা ইয়াছ্‌আলু হামীমুন হামীমা। ১১। ইউবাছ্‌ছারূনাহুম্; ইয়াওয়াদ্দুল্

(১০) এবং কোন বন্ধুই কোন বন্ধুকে জিজ্ঞাসা করিবে না; অথচ পরস্পর পরিলক্ষিত হইবে। কাফের ইচ্ছা করিবে,

الْمُجْرِمُ لَوْ يَفْتَدِىْ مِنْ عَذَابِ يَوْمِئِذٍۭ بِبَنِيْهِ ۝

মুজ্ব্‌রিমু লাউ ইয়াফ্‌তাদী মিন্ আজা-বি ইয়াউমায়িজিম্ বিবানীহি।

তখনকার আজাব হইতে বাঁচিবার জন্য তার ছেলেকে দিয়া।

١٢ - وَصَاحِبَتِهٖ وَاَخِيْهِ ۝ ١٣ - وَفَصِيْلَتِهِ الَّتِىْ تُؤْوِيْهِ ۝ ١٤ - وَمَنْ فِى الْاَرْضِ

১২। ওয়া ছা-হিবাতিহী ওয়া আ-খীহি। ১৩। ওয়া ফাছীলাতিহিল্লাতী তু'বীহি।

১৪। ওয়া মান্ ফিল্ আর্‌দ্বি।

(১২) স্ত্রীকে, ভাইকে, (১৩) আশ্রয়দাতা আত্মীয়কে, (১৪) এমনকি জগতের সকলকে নিজের ফিদিয়া

جَمِيعًا لا ثُمَّ يُنْجِيهِ لا ١٥ - كَلَّا ط إِنَّهَا لَظَى ج ١٦ نَزَّاعَةً لِّلشَّوَى ج صلے

জামীআ'ন ছুম্মা ইউন্জ্বীহি। ১৫। কাল্লা ; ইন্নাহা-লাজা। ১৬। নায্যা আ'তাল্ লিশ্শাওয়া।
স্বরূপ অতঃপর উহা তাহাকে আজাব হইতে রক্ষা করুক (১৫) কিন্তু তাহা কখনও হইবে না ; বরং সেই আগুন এমনই প্রচণ্ড শিখাবিশিষ্ট যে ; (১৬) চামড়া খোলাইয়া ফেলিবে।

١٧ - تَدْعُوا مَنْ أَدْبَرَ وَتَوَلَّى ١٨ - وَجَمَعَ فَأَوْعَى ١٩ - إِنَّ الْإِنْسَانَ

১৭। তাদ্উ মান্ আদ্বারা ওয়া তাওয়াল্লা। ১৮। ওয়া জামাআ' ফা আওআ'।
১৯। ইন্নাল্ ইন্ছা-না
(১৭) সে আহ্বান করিবে ধর্মের কাজে পশ্চাৎগামী অথবা বিমুখ সকলকে, (১৮) এবং পরের হক সংগ্রহ ও সঞ্চয়কারীকে। (১৯) নিশ্চয়ই মানুষ

خُلِقَ هَلُوعًا لا ٢٠ - إِذَا مَسَّهُ الشَّرُّ جَزُوعًا لا ٢١ - وَإِذَا مَسَّهُ

খুলিকা হালুআ' ২০। ইজা-মাছ্ছাহুশ্শারু জ্বাযুআ'। ২১। ওয়া ইজা-মাছ্ছাহুল্
সৃষ্ট হইয়াছে দুর্বল-মনা (২০) যখন তাহার অমঙ্গল ঘটে, সে অস্থির হইয়া পড়ে, (২১) আর যখন তাহার

الْخَيْرُ مَنُوعًا لا ٢٢ - إِلَّا الْمُصَلِّينَ لا ٢٣ - الَّذِينَ هُمْ عَلَى صَلَاتِهِمْ

খাইরু মানুআ'। । ইল্লাল্ মুছাল্লীন। ২৩। আল্লাজীনা হুম্ আ'লা ছালা-তিহিম্
মঙ্গল হয়, সে কার্পণ্য করিতে থাকে ২২) কিন্তু যে নামাজী (২৩) স্বীয় নামাজের উপর

دَائِمُونَ ج صلے ٢٤ - وَالَّذِينَ فِي أَمْوَالِهِمْ حَقٌّ مَعْلُومٌ لا ٢٥ - لِلسَّائِلِ

দা-য়িমুন। ৪। ওয়াল্লাজীনা ফী আম্ওয়ালিহিম্ হাক্কুম্ মা'লুম। ২৫। লিছ্ছায়িলি
স্থায়ীভাবে রত থাকে ; (২৪) যাহাদের ধন-সম্পত্তির মধ্যে নির্দিষ্ট অংশ আছে। (২৫) প্রার্থী

وَالْمَحْرُومِ صلا ٢٦ - وَالَّذِينَ يُصَدِّقُونَ بِيَوْمِ الدِّينِ ٥ ٢٧ - وَالَّذِينَ هُمْ

ওয়াল্ মাহ্রূম। ২৬। ওয়া ল্লাজীনা ইউছাদ্দিকূনা বিইয়াউমিদ্দীন। ২৭। ওয়াল্ লাজীনা হুম
এবং বঞ্চিতদের জন্য। (২৬) যাহারা কিয়ামতের সত্যতা স্বীকার করে ; (২৭) যাহারা

مِّنْ عَذَابِ رَبِّهِمْ مُّشْفِقُونَ ج ٢٨ - إِنَّ عَذَابَ رَبِّهِمْ غَيْرُ مَأْمُونٍ ٥

মিন্ আজা-বি রাব্বিহিম্ মুশ্ফিকুন। ২৮। ইন্না আজা-বা রাব্বিহিম্ গ্বাইরু মা'মুন।
তাদের প্রতিপালকের আজাব হইতে ভীত (২৮) তাহাদের প্রতিপালকের আজাব অভয়ের বিষয় নহে।

٢٩ - وَالَّذِيْنَ هُمْ لِفُرُوْجِهِمْ حٰفِظُوْنَ لا ٣٠ - اِلَّا عَلٰى اَزْوَاجِهِمْ اَوْ

২৯। ওয়া ল্লাজীনা হুম্ লিফুরুজিহিন্ হা-ফিজুন। ৩০। ইল্লা আ'লা-আয্‌ওয়াজিহিম্ আউ

(২৯) যাহারা স্বীয় লজ্জাস্থানকে বাঁচাইয়া রাখে। (৩০) আপন বিবি বা ধর্মসম্মত দাসীর উপর ব্যতীত

مَا مَلَكَتْ اَيْمَانُهُمْ فَاِنَّهُمْ غَيْرُ مَلُوْمِيْنَ ج ٣١ - فَمَنِ ابْتَغٰى

মা-মালাকাৎ আইমানুহুম্ ফাইন্নাহুন্ গ্বাইরু মালুমীন। ৩১। ফামানিব্ তাগ্বা-

কেননা ইহারা নিন্দনীয় নহে। (৩১) আর যে অভিলাষী হইবে

وَرَآءَ ذٰلِكَ فَاُولٰٓئِكَ هُمُ الْعٰدُوْنَ ج ٣٢ - وَالَّذِيْنَ هُمْ

ওয়া রা-আ জা-লিকা ফাউলা-য়িকা হুমুল্ আ'দূন। ৩২। ওয়া ল্লাজীনা হুম্

ইহার ব্যতীক্রমের ; (৩২) তাহারাই সীমাতিক্রমকারী যাহারা

لِاَمٰنٰتِهِمْ وَعَهْدِهِمْ رٰعُوْنَ لا ٣٣ - وَالَّذِيْنَ هُمْ بِشَهٰدٰتِهِمْ

লিআমা-না-তিহিম্ ওয়া আহ্‌দিহিম্ রা-উ'ন। ৩৩। ওয়াল্লাজীনাহুম্ বিশাহা-দা-তিহিম্

তাহাদের আমানত ও অঙ্গীকার পালন এর খেয়াল রাখে। (৩৩) যাহারা সাক্ষ্য

قَآئِمُوْنَ ص لا ٣٤ - وَالَّذِيْنَ هُمْ عَلٰى صَلَاتِهِمْ يُحَافِظُوْنَ ط ٣٥ - اُولٰٓئِكَ

ক্বা-য়িমুন। ৩৪। ওয়াল্লাজীনাহুম্ আ'লা-ছালা-তিহিম্ ইউহা-ফিজুন। ৩৫। উলা-য়িকা

যথাযথ আদায় করে ; যাহারা স্বীয় নামাজের প্রতি লক্ষ্য রাখে ; (৩৫) উহারা

فِيْ جَنّٰتٍ مُّكْرَمُوْنَ ع ٣٦ - فَمَالِ الَّذِيْنَ كَفَرُوْا قِبَلَكَ مُهْطِعِيْنَ لا

ع ১ — ১ রুকু

ফী-জ্বান্না-তিম্ মুক্‌রামুন্। ع ৩৬। ফামা-লিল্লাজীনা কাফারূ ক্বিবালাকা মুহ্‌ত্বিয়ী'ন।

বেহেশ্‌তের মধ্যে সম্মানিত হইবে। (৩৬) কাফেরদের কি হইল—তাহারা তোমার দিকে ছুটাছুটি করিয়া আসিতেছে ?

٣٧ - عَنِ الْيَمِيْنِ وَعَنِ الشِّمَالِ عِزِيْنَ ٥ ٣٨ - اَيَطْمَعُ كُلُّ امْرِئٍ

৩৭। আ'নিল্ ইয়ামীনি ওয়া আ'নিশ্‌শিমালি ই'যীন্। ৩৮। আইয়াত্ব্‌মাউ'কুল্লুম্‌রিয়িম্

(৩৭) দলবদ্ধভাবে বামে-ডানে হইতে। (৩৮) কি হে, তাদের প্রত্যেকেই কি চায়

مِّنْهُمْ أَنْ يُدْخَلَ جَنَّةَ نَعِيمٍ ۙ ٣٩ - كَلَّا ۖ إِنَّا خَلَقْنَاهُمْ مِّمَّا

মিন্হুম্ আঁই ইউদ্খালা জ্বান্নাতা নায়ী'মি। ৩৯। কাল্লা ; ইন্না-খালাক্না হুম্ মিম্মা

যে, নেয়ামত বিশিষ্ট বেহেশ্তে প্রবেশ করিতে। (৩৯) নিশ্চয়ই না কারণ, আমি তাহাদিগকে সৃষ্টি করিয়াছি এমন বস্তু হইতে যাহা

يَعْلَمُونَ ٥ ٤٠ - فَلَا أُقْسِمُ بِرَبِّ الْمَشَارِقِ وَالْمَغَارِبِ إِنَّا

ইয়া'লামুন। ৪০। ফালা উক্ছিমু বিরাব্বিল্ মাশা-রিক্বি ওয়াল্ মাগ্বা-রিবি ইন্না

তাহারা জ্ঞাত আছে। (৪০) আমি উদয়াস্তের স্থানসমূহের প্রভুর কসম করিয়া বলিতেছি যে. নিশ্চয়ই আমি

لَقَادِرُونَ ۙ ٤١ - عَلَىٰ أَنْ نُبَدِّلَ خَيْرًا مِّنْهُمْ وَمَا نَحْنُ بِمَسْبُوقِينَ ٥

লাক্বা-দিরূন। ৪১। আ'লা আন্ নুবাদ্দিলা খাইরাম্ মিন্হুম্ ওয়ামা-নাহ্নু বিমাছ্বূক্বীন্।

সমর্থ আছি। (৪১) দুনিয়াতেও তাহাদের বদলে তাহাদের চেয়ে উত্তম লোক আনয়ন করি ; আর আমি তাহাতে অসমর্থ নহি।

٤٢ - فَذَرْهُمْ يَخُوضُوا وَيَلْعَبُوا حَتَّىٰ يُلَاقُوا يَوْمَهُمُ الَّذِي

৪২। ফাজারহুম্ ইয়াখুদ্বূ ওয়া ইয়াল্ আবু হাত্তা-ইউলা-ক্বূ ইয়াউমা হুমুল্লাজী

(৪২) অতএব তাহাদিগকে তাহাদের চেষ্টা-তদ্বীর ও আমোদ প্রমোদে ছাড়িয়া দাও, যে পর্যন্ত না তাহারা প্রতিশ্রুতি দিনের সাক্ষাৎ লাভ করে।

يُوعَدُونَ ۙ ٤٣ - يَوْمَ يَخْرُجُونَ مِنَ الْأَجْدَاثِ سِرَاعًا كَأَنَّهُمْ

ইউ আ'দুন। ৪৩। ইয়াউমা ইয়াখ্রুজুনা মিনাল্ আজ্দাছি ছিরা-আ'ন কাআন্নাহুম্

(৪৩) যে দিন তাহারা কবর হইতে দৌড়িয়া বাহির হইবে, যেন তাহারা

إِلَىٰ نُصُبٍ يُوفِضُونَ ۙ ٤٤ - خَاشِعَةً أَبْصَارُهُمْ تَرْهَقُهُمْ ذِلَّةٌ ۚ

ইলা নুছুবি'উ ইউফিদ্বুন। ৪৪। খা-শিআ'তান্ আবছারুহুম্ তারহাক্বুহুম্ জিল্লাহ্।

কোন এবাদতখানার দিকে ছুটিয়া যাইতেছে, (৪৪) তাদের চক্ষু অধঃমুখী হইবে ; লজ্জা তাহাদিগকে ছাইয়া ফেলিবে—

ذَٰلِكَ الْيَوْمُ الَّذِي كَانُوا يُوعَدُونَ ع

জা-লিকাল্ ইয়াউমুল্লাজী কা-নু ইউআ'দুন। ع

উহাই সেই প্রতিশ্রুত দিবস।

ع ২/২ রুকূ

| ছুরা— নূহ্<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম।<br>পরম কৃপাময় অতি দয়াময় আল্লাহর নামে। | ইহাতে ২৮ আয়াত<br>এবং ২ রুকু। |
|---|---|---|

١ - اِنَّاۤ اَرْسَلْنَا نُوْحًا اِلٰى قَوْمِهٖۤ اَنْ اَنْذِرْ قَوْمَكَ مِنْ قَبْلِ

১। ইন্না আর্ছাল্না নুহান্ ইলা ক্বাউমিহী আন্ আন্জির্ ক্বাউমাকা মিন্ ক্বাব্লি

(১) আমি নূহ্কে তাহার কওমের নিকট প্রেরণ করিয়াছিলাম যে তোমার কাওমকে ভয় প্রদর্শন কর

اَنْ يَّاْتِيَهُمْ عَذَابٌ اَلِيْمٌ ٥ ٢ - قَالَ يٰقَوْمِ اِنِّيْ لَكُمْ

আঁই ইয়া'তিয়াহুম্ আজা-বুন্ আলীম। ২। ক্বা-লা ইয়া ক্বাউমি ইন্নী লাকুম্

তাহাদের উপর কঠোর আজাব আসিবার আগে। (২) তখন নূহ্ বলিল, হে আমার কাওম, আমি তোমাদের জন্য

نَذِيْرٌ مُّبِيْنٌ لا ٣ - اَنِ اعْبُدُوا اللّٰهَ وَاتَّقُوْهُ وَاَطِيْعُوْنِ لا ٤ - يَغْفِرْ لَكُمْ

নাজীরুম্ মুবীন। ৩। আনি'বুদুল্লাহা ওয়াত্তাকূহু ওয়া আ্তীউ'ন। ৪। ইয়াগ্ফির্ লাকুম্

সুস্পষ্ট ভয়প্রদর্শক। (৩) যে আল্লাহর এবাদত কর, তাঁহাকে ভয় কর এবং আমার কথা মান। (৪) আল্লাহ মাফ করিয়া দিবেন

مِّنْ ذُنُوْبِكُمْ وَيُؤَخِّرْكُمْ اِلٰۤى اَجَلٍ مُّسَمًّى ط اِنَّ اَجَلَ اللّٰهِ

মিন্ জুনুবিকুম্ ওয়া ইউআখ্খিরকুম্ ইলা আজ্বালিম্ মুছাম্মা ; ইন্না আজ্বালাল্লাহি

তোমাদের গোনাহসমূহ আর তোমাদিগকে অবসর দিবেন নির্দিষ্ট সময় পর্যন্ত ; নিশ্চয় আল্লাহর নির্দ্ধারিত সময়

اِذَا جَآءَ لَا يُؤَخَّرُ م لَوْ كُنْتُمْ تَعْلَمُوْنَ ٥ ٥ - قَالَ رَبِّ اِنِّيْ

ওয়াক্ফি লাজিম

ইজা জ্বা-আ লা ইউআখ্খার। লাউ কুন্তুম্ তা'লামুন। ৫। কা-লা রাব্বি ইন্নী

যখন আসে তখন বিলম্ব হয় না। যদি তোমরা বুঝিতে। (৫) নূহ্ বলিল, হে আমার প্রতিপালক, আমি

دَعَوْتُ قَوْمِيْ لَيْلًا وَّنَهَارًا لا ٦ - فَلَمْ يَزِدْهُمْ دُعَآءِيْۤ اِلَّا

দা'আউতু ক্বাউমী লাইলা'উ ওয়া নাহারা। ৬। ফালাম্ ইয়াযিদ্ হুম্ দুআ-য়ী ইল্লা

দিবারাত্র আমার কাওমকে আহ্বান করিয়াছি। (৬) কিন্তু আমার ডাক তাহাদের পলায়নই বৃদ্ধি করিয়াছে মাত্র।

فِرَارًا ٥ ٧ - وَإِنِّي كُلَّمَا دَعَوْتُهُمْ لِتَغْفِرَ لَهُمْ جَعَلُوا أَصَابِعَهُمْ

ফিরা-রা। ৭। ওয়া ইন্নী কুল্লামা দ্বাআ'উতুহুম্ লিতাগ্‌ফিরা লাহুম্ জ্বাআ'লু আছাবিআ'হুম্
(৭) যখনই আমি তাহাদিগকে ডাকিয়াছি—তুমি তাহাদিগকে মাফ করার জন্য—তাহারা অঙ্গুলিসমূহ দিয়া রাখিয়াছে

فِي آذَانِهِمْ وَاسْتَغْشَوْا ثِيَابَهُمْ وَأَصَرُّوا وَاسْتَكْبَرُوا

ফী আ-জা-নিহিম্ ওয়াছ্‌তাগ্‌শাউ ছিয়াবাহুম্ ওয়া আছার্‌রু ওয়াছ্‌তাক্‌বারুছ্‌
তাহাদের কানে এবং কাপড় ঢাকা দিয়া রাখিয়াছে, হটকারী ও অত্যধিক অহঙ্কার করিয়াছে।

اسْتِكْبَارًا ج ٨ - ثُمَّ إِنِّي دَعَوْتُهُمْ جِهَارًا لا ٩ - ثُمَّ إِنِّي أَعْلَنْتُ لَهُمْ

তিক্‌বা রা। ৮। ছুম্মা ইন্নী দাআ'উতুহুম্ জ্বিহা-রা। ৯। ছুম্মা ইন্নী আ'লান্তু লাহুম্
(৮) অতঃপরও আমি তাহাদিগকে উচ্চস্বরে আহ্বান করিলাম। (৯) প্রকাশ্যে বুঝাইলাম,

وَأَسْرَرْتُ لَهُمْ إِسْرَارًا لا ١٠ - فَقُلْتُ اسْتَغْفِرُوا رَبَّكُمْ ج إِنَّهُ كَانَ

ওয়া আছ্‌রার্‌তু লাহুম্ ইছ্‌রা-রা। ১০। ফা ক্বুল্‌তুছ্‌তাগ্‌ফিরূ রাব্বাকুম, ইন্নাহূ কা-না
অতি গোপনে বুঝাইলাম। (১০) এবং বলিলাম, তোমাদের প্রতিপালকের কাছে মাফ চাও—নিশ্চয়ই তিনি

غَفَّارًا لا ١١ - يُرْسِلِ السَّمَاءَ عَلَيْكُمْ مِدْرَارًا لا ١٢ - وَيُمْدِدْكُمْ

গ্বাফ্‌ফা-রা। ১১। ইউর্‌ছিলিছ্‌ ছামা-আ আ'লাইকুম্ মিদ্‌রা-রা। ১২। ওয়া ইউম্‌দিদ্‌কুম্
ক্ষমাশীল। (১১) তিনি তোমাদের উপর প্রচুর বৃষ্টি বর্ষণ করিবেন। (১২) তোমাদের জন্য বৃদ্ধি করিবেন

بِأَمْوَالٍ وَبَنِينَ وَيَجْعَلْ لَكُمْ جَنَّاتٍ وَيَجْعَلْ لَكُمْ

বি আম্‌ওয়া-লিঁউ ওয়া বানীনা ওয়া ইয়াজ্ব্‌আ'ল্ লাকুম্ জ্বান্না-তিঁউ ওয়া ইয়াজ্ব্‌আ'ল্ লাকুম্
মাল-আওলাদ, তোমাদের জন্য বাগান তৈয়ার করিবেন ও প্রবাহিত করিবেন

أَنْهَارًا ط ١٣ - مَا لَكُمْ لَا تَرْجُونَ لِلَّهِ وَقَارًا ج ١٤ - وَقَدْ خَلَقَكُمْ أَطْوَارًا ٥

আন্‌হা-রা। ১৩। মা-লাকুম্ লা তার্‌জুূনা লিল্লাহি ওয়াক্বা-রা। ১৪। ওয়াক্বাদ্ খালাক্বাকুম্ আত্‌ওয়া-রা।
ঝরণাসমূহ। (১৩) তোমাদের কি হইল যে, আল্লাহর মাহাত্ম্যকে স্বীকার করিতেছ না? (১৪ বস্তুতঃ তাহার প্রমাণস্বরূপ তিনি তোমাদিগকে নানাভাবে সৃষ্টি করিয়াছেন।

١٥ - أَلَمْ تَرَوْا كَيْفَ خَلَقَ اللَّهُ سَبْعَ سَمٰوٰتٍ طِبَاقًا لا ١٦ - وَّ

১৫। আলাম্ তারাউ কাইফা খালাকাল্লাহু ছাব্‌আ' ছামা-ওয়া-তিন্ ত্বিবা-ক্বা। ১৬। ওয়া

(১৫) ওহে, তোমরা কি আরও নিদর্শন দেখিতেছ না যে, কেমন করিয়া আল্লাহ সাত আসমানকে স্তরে স্তরে সৃষ্টি করিয়াছেন।

جَعَلَ الْقَمَرَ فِيهِنَّ نُورًا وَّجَعَلَ الشَّمْسَ سِرَاجًا ٥ ١٧ - وَاللّٰهُ

জা-আলাল্ ক্বামারা ফী-হিন্না নূরাঁউ ওয়া জ্বাআলাশ্ শাম্‌ছা ছিরা-জ্বা। ১৭। ওয়াল্লাহু

১৬) তন্মধ্যে চাঁদকে আলোকবিশিষ্ট করিয়াছেন এবং সূর্য্যকে করিয়াছেন ছেরাগ সদৃশ ? (১৭) এবং আল্লাহ

أَنْبَتَكُمْ مِّنَ الْأَرْضِ نَبَاتًا لا ١٨ - ثُمَّ يُعِيدُكُمْ فِيهَا وَ

আম্বাতাকুম্ মিনাল্ আর্‌দ্বি নাবা-তা। ১৮। ছুম্মা ইউয়ী'দুকুম্ ফীহা ওয়া

তোমাদিগকে এক বিশেষ পদ্ধতিতে মাটি হইতে সৃষ্টি করিয়াছেন। (১৮) অতঃপর মৃত্যুর পর তোমাদিগকে তন্মধ্যে ফিরাইয়া নিবেন এবং

يُخْرِجُكُمْ إِخْرَاجًا ٥ ١٩ - وَاللّٰهُ جَعَلَ لَكُمُ الْأَرْضَ بِسَاطًا لا

ইউখ্‌রিজ্বুকুম্ ইখ্‌রা-জ্বা। ১৯। ওয়াল্লাহু জ্বাআ'লা লাকুমুল্ আর্‌দ্বা বিছা-ত্বা।

বহির্গত করিবেন। (১৯) আল্লাহ্ তোমাদের জন্য জমীনকে শয্যা স্বরূপ করিয়াছেন।

ع ١ / ١ রুকু

٢٠ - لِّتَسْلُكُوا مِنْهَا سُبُلًا فِجَاجًا ع ٢١ - قَالَ نُوحٌ رَّبِّ إِنَّهُمْ

২০। লিতাছ্‌লুকু মিন্‌হা ছুবুলান্ ফিজ্বা-জ্বা। ع ২১। ক্বা-লা নুহুর্‌রাব্বি ইন্নাহুম্

(২০) যেন তোমরা চলিতে পার উহার প্রশস্ত রাস্তাসমূহে। (২১) নূহ্ আবার বলিল, হে আমার প্রতিপালক, তাহারা আমার কথা

عَصَوْنِي وَاتَّبَعُوا مَن لَّمْ يَزِدْهُ مَالُهُ وَوَلَدُهُ إِلَّا خَسَارًا ج

আছাউনী'ওয়াত্তাবাউ' মাল্ লাম্ ইয়াযিদ্‌হু মা-লুহু ওয়া ওয়ালাদুহূ ইল্লা খাছা-রা।

অমান্য করিয়াছে এবং তাহার কথা মানিয়াছে যাহার মাল আওলাদ তাহার নিজের ক্ষতির পরিমাণই বৃদ্ধি করিয়াছে।

٢٢ - وَمَكَرُوا مَكْرًا كُبَّارًا لا ٢٣ - وَقَالُوا لَا تَذَرُنَّ آلِهَتَكُمْ وَلَا

২২। ওয়া মাকারু মাক্‌বার কুব্বা-রা। ২৩। ওয়া ক্বা-লু লা তাজারুন্না আ-লিহাতাকুম্ ওয়ালা

(২২) তাহারা ধর্ম বিরোধী বড় বড় চক্রান্তসমূহ করিয়াছে। (২৩) এবং অনুগামীদিগকে বলিয়াছে, তোমরা স্বীয় খোদাগণকে ত্যাগ করিও না,

تَذَرُنَّ وَدًّا وَّلَا سُوَاعًا وَّلَا يَغُوثَ وَيَعُوقَ وَنَسْرًا ج

তাজারুন্না ওয়াদ্দাঁউ ওয়ালা ছুওয়া-আঁ উ, ওয়ালা ইয়াগ্‌ছুছা ওয়া ইয়াউ'কা ওয়া নাছ্‌র।।
এবং বিশেষ করিয়া ওদ্দ, ছোয়া, ইয়াগুস, ইয়াউক ও নছরকে ত্যাগ করিও না।

٢٤ - وَقَدْ أَضَلُّوا كَثِيرًا ج وَلَا تَزِدِ الظّٰلِمِينَ إِلَّا ضَلٰلًا ۝

২৪। ওয়াকাদ্ আদ্বাল্‌লু কাছীরা, ওয়ালা তাযিদিজ্ জ্বা-লিমীনা ইল্লা দ্বালা-লা।
(২৪) নিশ্চয়ই তাহারা অনেকে তোমাদিগকে গোমরাহ করিয়া ফেলিয়াছে, হে আল্লাহ, এ অত্যাচারি গণকে শুধু গোমরাহী বাড়াইয়া দাও।

٢٥ - مِمَّا خَطِيٓـٔتِهِمْ أُغْرِقُوا فَأُدْخِلُوا نَارًا لا فَلَمْ يَجِدُوا لَهُم

২৫। মিম্মা খাত্বী ইআ-তিহিম্ উগ্‌রিকু ফাউদ্‌খিলু না-রান ফালাম্ ইয়াজ্বিদু লাহুম্
(২৫) তাহাদের সে সব গোনাহর ফলে তারা জলমগ্ন হইল, পরে দোজখে প্রবিষ্ট হইল, তাহারা পাইল না

مِّن دُونِ اللّٰهِ أَنصَارًا ۝ ٢٦ - وَقَالَ نُوحٌ رَّبِّ لَا تَذَرْ عَلَى الْأَرْضِ مِنَ

মিন্ দুনিল্লা-হি আন্‌ছা-রা। ২৬। ওয়া ক্বা-লা নূহুর্‌রাব্বি লা তাজার্ আ'লাল্ আর্‌দ্বি মিনাল্
আল্লাহ ব্যতীত কাহাকেও সহায়ক। ২৬) নূহ্ পুনরায় বলিল, হে আমার প্রতিপালক, পৃথিবীতে রাখিও না

الْكٰفِرِينَ دَيَّارًا ۝ ٢٧ - إِنَّكَ إِن تَذَرْهُمْ يُضِلُّوا عِبَادَكَ

কা-ফিরীনা দাইয়্যা-রা। ২৭। ইন্নাকা ইন্ তাজার্‌হুম্ ইউদ্বিল্লু ইবা-দাকা
কাফেরদের একটি বাসিন্দাও। (২৭) কেননা, যদি তাহাদিগকে রাখ, তাহারা তোমার বান্দাগণকে গোমরাহ্ করিবে,

وَلَا يَلِدُوا إِلَّا فَاجِرًا كَفَّارًا ۝ ٢٨ - رَبِّ اغْفِرْ لِي وَلِوٰلِدَيَّ

ওয়ালা ইয়ালিদু ইল্লা ফা-জ্বিরান্ কাফ্‌ফা-রা। ২৮। রাব্বিগ্‌ফির্‌লী ওয়ালি ওয়া-লিদাইয়্যা
আর জন্মদান করিবে শুধু গোনাহগার ও কাফের সন্তানই। (২৮) হে আমার প্রতিপালক, ক্ষমা কর আমাকে এবং আমার মা-বাপকে,

وَلِمَن دَخَلَ بَيْتِيَ مُؤْمِنًا وَّلِلْمُؤْمِنِينَ وَالْمُؤْمِنٰتِ ط

ওয়ালি মান্ দাখালা বাইতিয়া মু'মিনাঁউ ওয়ালিল্ মু'মিনীনা ওয়াল্ মু'মিনা-ত ;
আমার গৃহস্থিত মু'মিনগণকে এবং সকল মু'মিন নর-নারীকে

৪
২
—
২
রুকু

وَلَا تَزِدِ الظّٰلِمِيْنَ اِلَّا تَبَارًا ۝

ওয়ালা তাযিদিজ্ জা-লিমীনা ইল্লা তাবা-রা। ৪

এবং জালিমদের জন্য ধ্বংস ব্যতীত আর কিছুই বাড়াইয়া দিবেন না।

| | | |
|---|---|---|
| ছুরা—জ্বিন<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্ মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম্।<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ২৮ আয়াত<br>এবং ২ রুকু। |

١ - قُلْ اُوْحِىَ اِلَىَّ اَنَّهُ اسْتَمَعَ نَفَرٌ مِّنَ الْجِنِّ فَقَالُوْٓا اِنَّا سَمِعْنَا

১। কুল্ উহিয়া ইলাইয়্যা আন্নাহুছ্‌তামাআ' নাফারুম্ মিনাল্ জ্বিন্নি ফাকা-লূ ইন্না ছামি'না

(১) হে মোহাম্মদ বল, আমার কাছে অহি প্রেরিত হইয়াছে যে, একদল জ্বিন কোরআন শ্রবণ করতঃ স্বজাতিদের নিকট যাইয়া বলিয়াছে, আমরা শুনিয়াছি

قُرْاٰنًا عَجَبًا ۝ ٢ - يَّهْدِىْٓ اِلَى الرُّشْدِ فَاٰمَنَّا بِهٖ ط وَلَنْ

কুর্আ-নান্ আজ্বা'বা। ২। ইয়াহ্‌দী ইলার্‌রুশ্‌দি ফাআ-মান্না বিহ্; ওয়ালান্

এক আশ্চর্য কোরআন। (২) যাহা সৎপথ প্রদর্শন করে; তাই আমরা উহার উপর ঈমান আনিয়াছি; আমরা কখনও

نُّشْرِكَ بِرَبِّنَآ اَحَدًا ۝ ٣ - وَّاَنَّهُ تَعٰلٰى جَدُّ رَبِّنَا مَا اتَّخَذَ

নুশ্‌রিকা বিরাব্বিনা আহাদা। ৩। ওয়া আন্নাহূ তাআ'-লা জ্বাদ্দু রাব্বিনা মাত্তাখাজা

আমাদের প্রতিপালকের সহিত কাহাকেও শরীক করিব না। (৩) কারণ আমাদের প্রতিপালকের শান বিরাট; এমন যে, তিনি না

(১) হুজরত মুহাম্মদ (সঃ) ফজরের নামাজ পড়িতেছিলেন। এমন সময় আহলে নাছিবাইন এর কতিপয় জ্বিন তেলায়াতে কালামে পাক শ্রবণ করতঃ ঈমান আনয়ন করিল এবং তাহারা স্বীয় গোত্রের নিকট প্রত্যাবর্তন করিয়া নিজেদের ঈমান আনয়নের কথা প্রকাশ করিল। এখানে লক্ষ্যণীয় বিষয় এই যে, যাহারা জ্বিনদের অস্তিত্বের কথা অস্বীকার করে, নিশ্চয়ই তাহারা কাফের। ( মুজেহুল কোরআন, শামী )

صَاحِبَةً وَّلَا وَلَدًا ۙ ٤ - وَّاَنَّهٗ كَانَ يَقُوْلُ سَفِيْهُنَا عَلَى اللّٰهِ

ছাহিবাতাঁউ ওয়ালা ওয়ালাদা। ৪। ওয়া আন্নাহূ কা-না ইয়াকূলু ছাফীহুনা আ'লাল্লাহি

স্ত্রী গ্রহণ করিয়াছেন না সন্তান। (৪) আমাদের মধ্যে হইতে নির্বোধগণ আল্লাহ সম্পর্কে বলিত

شَطَطًا ۙ ٥ - وَّاَنَّا ظَنَنَّا اَنْ لَّنْ تَقُوْلَ الْاِنْسُ وَالْجِنُّ عَلَى اللّٰهِ

শাত্বাত্বা। ৫। ওয়া আন্না জানান্না আল্ লান্ তাকূলাল্ ইন্ছু ওয়াল্ জ্বিন্নু আ'লাল্লাহি

সীমাবহির্ভূত কথা। (৫) আমরা মনে করিতাম, মানব ও জ্বিন আল্লাহ সম্পর্কে কখনও বলিবে না

كَذِبًا ۙ ٦ - وَّاَنَّهٗ كَانَ رِجَالٌ مِّنَ الْاِنْسِ يَعُوْذُوْنَ بِرِجَالٍ

কাজিবা। ৬। ওয়া আন্নাহূ কা-না রিজ্বা-লুম্ মিনাল্ ইন্ছি ইয়াউ'জূনা বি রিজ্বা-লিম্

কোন মিথ্যা কথা। (৬) এবং কতকগুলি মানব আশ্রয় চাহিত কতকগুলি

مِّنَ الْجِنِّ فَزَادُوْهُمْ رَهَقًا ۙ ٧ - وَّاَنَّهُمْ ظَنُّوْا كَمَا ظَنَنْتُمْ اَنْ

মিনাল্ জ্বিন্নি ফাযা-দুহুম্ রাহাক্বা। ৭। ওয়া আন্নাহুম্ জান্নূ কামা জানান্তুম্ আল্

জ্বিনের, ফলে তাহারা উহাদের অহমিকা বাড়াইয়া দিয়াছিল। (৭) তাহারা মনে করিত—যেমন তোমরা এতদিন মনে করিতে

لَّنْ يَّبْعَثَ اللّٰهُ اَحَدًا ۙ ٨ - وَّاَنَّا لَمَسْنَا السَّمَآءَ فَوَجَدْنٰهَا

ল'াই ইয়াব্ আছাল্লাহু আহাদা। ৮। ওয়া আন্না লামাছ্নাছ্ ছামা-আ ফাওয়াজ্বাদ্না-হা

নিশ্চয়ই আল্লাহ কাহাকেও রাসূলরূপে প্রেরণ করিবেন না। (৮) কিন্তু এখন আল্লাহ একজন রাসূল প্রেরণ করিয়াছেন; তাহার প্রমাণ এই যে, সম্প্রতি আমরা আসমান পর্যন্ত গিয়াছিলাম, তখন উহাকে পাইয়াছি

(৪) হজরত আকরামা রাঃ হইতে বর্ণিত আছে যে, প্রথমাবস্থায় জ্বিন জাতি মানুষকে খুব বেশী ভয় করিত, যেমন বর্তমানে মানুষ জ্বিনকে ভয় করিয়া থাকে। যখন মানুষ কোন প্রান্তরে অবস্থান করিত, তখন সমুদয় জ্বিন সেই স্থান হইতে পলাইয়া যাইত। অতঃপর জ্বিনেরা মানুষের ভয় ভীতির কথা জানিতে পারিল। কেননা মানুষের কাফেলা কোনও প্রান্তরে অবস্থানকালে এই বলিয়া আবেদন করিত যে, "আমরা এই প্রান্তরের সর্দারের নিকট সম্মানপূর্ণ অবস্থান কামনা করি।" সুতরাং যখন জ্বিনেরা মানুষের এই ধরণের বাক্যালাপ শুনিতে পাইল, তখন তাহারা মনে মনে ভাবিল যে, আমরা মানুষকে যতটুকু ভয় করি, মানুষেরাও আমাদিগকে ততটুকু ভয় করে। তাই জ্বিনেরা মানুষের কাফেলার সহিত মিলিয়া মিশিয়া চলাফিরা শুরু করিয়া দিল। কিন্তু এই আয়াতের দ্বারা বুঝা যায় যে, মানুষের মধ্যে যেমন গোমরাহী দেখিতে পাওয়া যায়, তদ্রূপ জ্বিনদের মধ্যেও কেহ কেহ ঈমানদার এবং কেহ কেহ নাফরমান রহিয়াছে। (ইবনে কাছির)

مُلِئَتْ حَرَسًا شَدِيْدًا وَّشُهُبًا ۙ ٩ - وَّأَنَّا كُنَّا نَقْعُدُ

মুলিআৎ হারাছান্ শাদীদাঁউ ওয়া শুহুবা। ৯। ওয়া আন্না কুন্না নাক্‌উ'দু

কঠোর পাহারা ও অগ্নিস্ফুলিঙ্গে পরিপূর্ণ। (৯) আর আমরা আসমানী খবর শুনিতে নির্বিঘ্নে বসিতাম

---

مِنْهَا مَقَاعِدَ لِلسَّمْعِ ط فَمَنْ يَّسْتَمِعِ الْاٰنَ يَجِدْ لَهٗ

মিন্‌হা মাক্বাই'দা লিছ্‌ছাম্‌ই' ; ফামাঁই ইয়াছ্‌তামিই'ল্ আ-না ইয়াজ্বিদ্ লাহূ

উহার শ্রবণযোগ্য স্থানসমূহে ; কিন্তু এখন যে শুনিতে চায়, সে প্রাপ্ত হয় তার জন্য

---

شِهَابًا رَّصَدًا ۙ ١٠ - وَّأَنَّا لَا نَدْرِيْٓ أَشَرٌّ أُرِيْدَ بِمَنْ فِي

শিহাবার্ রাছাদা। ১০। ওয়া আন্না লা নাদ্‌রী আশার্‌রুন্ উরীদা বিমান্ ফিল্

তৈয়ারী স্ফুলিঙ্গ। (১০) জানি না, ইহা জগদ্বাসীর জন্য কি উদ্দেশ্যে করা হইয়াছে—কোন মন্দ,

---

الْأَرْضِ أَمْ أَرَادَ بِهِمْ رَبُّهُمْ رَشَدًا ۙ ١١ - وَّأَنَّا مِنَّا الصّٰلِحُوْنَ

আর্‌দ্বি আম্ আরা-দা বিহিম্ রাব্বুহুম্ রাশাদা। ১১। ওয়া আন্না মিন্নাছ্ ছা-লিহূনা

অথবা তাহাদের প্রতিপালক তাহাদের প্রতি হেদায়েতের উদ্দেশ্যে রাখিয়াছেন। (১১) পূর্ব হইতেই আমাদের কেহ ছিল ভাল,

---

وَمِنَّا دُوْنَ ذٰلِكَ ط كُنَّا طَرَآئِقَ قِدَدًا ۙ ١٢ - وَّأَنَّا ظَنَنَّآ أَنْ

ওয়া মিন্না দুনা জা-লিক ; কুন্না ত্বারা-ইক্বা ক্বিদাদা। ১২। ওয়া অ ন্না জানান্না আল্

এবং কেহ তার ব্যতিক্রম ; আমরা ছিলাম বিভিন্ন পন্থী। (১২) আমরা নিশ্চিত বিশ্বাস করি যে,

---

لَّنْ نُّعْجِزَ اللّٰهَ فِي الْأَرْضِ وَلَنْ نُّعْجِزَهٗ هَرَبًا ۙ ١٣ - وَّأَنَّا

লান্ নু'জ্বিযাল্লাহা ফিল্ আর্‌দ্বি ওয়া লান্ নু'জ্বিযাহূ হারাবা। ১৩। ওয়া আন্না

নিশ্চয়ই আমরা আল্লাহকে পরাজিত করিতে পারিব না জমীনের কোন অংশের মধ্যে গমন করিয়া এবং নিশ্চয় আমরা তাঁহাকে পরাজিত করিতে পারিব না অন্য কোথাও পলাইয়া। (১৩) পরে আমরা

---

(১০) হজরত ইবনে আব্বাছ, মুজ্বাহেদ ছাঈদে বিন মুছাইয়্যা বলেন যে, যদি জ্বিন জাতির সবাই ঈমান আনিত, নেক আমল করিত এবং বদ আমল হইতে বাঁচিয়া থাকিত, তাহা হইলে আল্লাহ তাআলা তাহাদিগকে রিযিকের দরজা ফুশাদা করিয়া দিতেন এবং তাহাদের উপর রহমত বর্ষণ করিতেন। (জ্বামেউল বয়ান)

لَمَّا سَمِعْنَا الْهُدٰى اٰمَنَّا بِهٖ ؕ فَمَنْ يُّؤْمِنْۢ بِرَبِّهٖ فَلَا

লাম্মা ছামি'নাল্ হুদা আ-মান্না-বিহ ; ফামাঁই ইউমিন্ বিরাব্বিহী ফালা

যখনই হেদায়েতের আহ্বান শুনিয়াছি, তাহার উপর ঈমান আনিয়াছি ; যে স্বীয় প্রতিপালকের উপর ঈমান

---

يَخَافُ بَخْسًا وَّلَا رَهَقًا ۙ ١٤ - وَّاَنَّا مِنَّا الْمُسْلِمُوْنَ وَمِنَّا

ইয়াখা-ফু বাখ্ছাঁউ ওয়ালা রাহাক্কা। ১৪। ওয়া আন্না মিন্নাল্ মুছ্‌লিমুনা ওয়া মিন্নাল্

আনিবে, সে না নেকী হ্রাসের ভয় করিবে, না বদী বৃদ্ধির। (১৪) এখন আমাদের কেহ হইতেছে মুসলমান আর কেহ হইতেছে

---

الْقٰسِطُوْنَ ؕ فَمَنْ اَسْلَمَ فَاُولٰٓئِكَ تَحَرَّوْا رَشَدًا ١٥ - وَاَمَّا

ক্কা-ছিত্বূন, ফামান্ আছ্‌লামা ফাউলা-ইকা তাহার্‌রাউ রাশাদা। ১৫। ওয়া আম্মাল্

পথভ্রষ্ট ; যাহারা মুসলমান হইয়াছে তাহারা সঠিক পথ খুঁজিয়া লইয়াছে। (১৫) পক্ষান্তরে

---

الْقٰسِطُوْنَ فَكَانُوْا لِجَهَنَّمَ حَطَبًا ۙ ١٦ - وَّاَنْ لَّوِ اسْتَقَامُوْا عَلَى الطَّرِيْقَةِ

কাছিত্বূনা ফাকা-নূ লিজাহান্নামা হাত্বাবা। ১৬। ওয়া আল্ লাবিছ্‌তাক্কা-মু আলাত্ত্বারীক্কাতি

ভ্রষ্টগণ হইয়াছে দোজখের ইন্ধন। (১৬) এবং হে মুহাম্মদ বল, আমার কাছে অহি প্রেরিত হইয়াছে যে, যদি ইহারা সোজা পথ গ্রহণ করিত,

---

لَاَسْقَيْنٰهُمْ مَّآءً غَدَقًا ۙ ١٧ - لِّنَفْتِنَهُمْ فِيْهِ ؕ وَمَنْ

লাআছ্‌ক্কাইনা-হুম্ মা-আন্ গ্বাদাক্কা। ১৭। লিনাফ্‌তিনাহুম্ ফীহ ; ওয়া মাঁই

তাহাদিগকে আমি পান করাইতাম স্বাচ্ছন্দ্যের পানি। (১৭) তন্মধ্যে তাহাদিগকে পরীক্ষা করিবার জন্য ; এবং যে

---

يُّعْرِضْ عَنْ ذِكْرِ رَبِّهٖ يَسْلُكْهُ عَذَابًا صَعَدًا ۙ

ইউ'রিদ্ব্ আন্ জিক্‌রি রাব্বিহী ইয়াছ্‌লুক্‌হু আজা-বান্ ছাআ'দা।

স্বীয় প্রতিপালকের জিকির হইতে বিমুখ হইবে, তিনি তাহাকে কঠোর আজাবের মধ্যে প্রবেশ করাইবেন।

---

١٨ - وَّاَنَّ الْمَسٰجِدَ لِلّٰهِ فَلَا تَدْعُوْا مَعَ اللّٰهِ اَحَدًا ۙ ١٩ - وَّاَنَّهٗ

১৮। ওয়া আন্নাল্ মাছা-জ্বিদা লিল্লাহি ফালা-তাদ্‌উ' মাআ'ল্লাহি আহাদা। ১৯। ওয়া আন্নাহু

(১৮) এবং সব সেজদা হইতেছে আল্লাহর প্রাপ্য ; অতএব আল্লাহর সহিত আর কাহাকেও ডাকিও না। (১৯) এবং

ع
১
১ রুকু

لَمَّا قَامَ عَبْدُ اللّٰهِ يَدْعُوْهُ كَادُوْا يَكُوْنُوْنَ عَلَيْهِ لِبَدًا ع

লাম্মা ক্বা-মা আ'ব্‌দুল্লাহি ইয়াদ্‌উ'হু কা-দু ইয়াকুনূনা আ'লাইহি লিবাদা। ع

যখন আল্লাহর খাস বান্দা তাঁর এবাদতে দণ্ডায়মান হয় তাহারা তাহার কাছে ভীড় জমায়।

٢٠ - قُلْ اِنَّمَا اَدْعُوْا رَبِّىْ وَلَا اُشْرِكُ بِهٖ اَحَدًا ٥ ٢١ - قُلْ اِنِّىْ

২০। ক্বুল্ ইন্নামা আদ্‌উ' রাব্বী ওয়ালা উশ্‌রিকু বিহী আহাদা। ২১। ক্বুল্ ইন্নী

(২০) হে মুহম্মদ বল, আমি শুধু আমার প্রতিপালকের এবাদত করি এবং তাঁহার সহিত কাহাকেও শরীক করি না। (২১) আরও বলিয়া দাও, আমি

لَا اَمْلِكُ لَكُمْ ضَرًّا وَّلَا رَشَدًا ٥ ٢٢ - قُلْ اِنِّىْ لَنْ يُّجِيْرَنِىْ

লা আম্‌লিকু লাকুম্ দ্বার্‌রাঁউ ওয়ালা রাশাদা। ২২। ক্বুল্ ইন্নী লাঁই ইউজ্বীরানী

তোমাদের কোন ভাল-মন্দের অধিকার রাখি না। (২২) এবং ইহাও বলিয়া দাও, নিশ্চয়ই আমাকে রক্ষা করিবে না

مِنَ اللّٰهِ اَحَدٌ لا وَّلَنْ اَجِدَ مِنْ دُوْنِهٖ مُلْتَحَدًا ٥ لا ٢٣ - اِلَّا

মিনাল্লাহি আহাদুঁউ, ওয়ালান্ আজ্বিদ্ মিন্ দুনিহী মুল্‌তাহাদা। ২৩। ইল্লা

আল্লাহ হইতে কেহই; আর নিশ্চয় আমি আল্লাহ্ ব্যতীত আর কাহারও কাছে কোন আশ্রয়স্থল পাইতে পারিব না।

بَلٰغًا مِّنَ اللّٰهِ وَرِسٰلٰتِهٖ ط وَمَنْ يَّعْصِ اللّٰهَ وَرَسُوْلَهٗ فَاِنَّ

বালা-গ্বাম্ মিনাল্লাহি ওয়া রিছা-লা-তিহ; ওয়ামাঁই ইয়া'ছিল্লাহা ওয়া রাছুলাহূ ফাইন্না

(২৩) কিন্তু আল্লাহর নিকট হইতে হুকুম পৌঁছান আর তাঁহার পয়গাম আদায় করাই আমার কাজ; যে আল্লাহকে ও তাঁহার রাসূলকে অমান্য করে, নিশ্চয়ই

لَهٗ نَارَ جَهَنَّمَ خٰلِدِيْنَ فِيْهَآ اَبَدًا ط ع ٢٤ - حَتّٰٓى اِذَا رَاَوْا مَا

লাহু না-রা জ্বাহান্নামা খা-লিদীনা ফীহা আবাদা। ২৪। হাত্তাইজা রাআউ মা

তাহার জন্য নির্দ্ধারিত আছে দোজখের আগুন, উহার মধ্যে তাহারা চিরস্থায়ী বাসিন্দা হইতে হইবে। (২৪) এবং যখন তাহারা দেখিতে পাইবে

يُوْعَدُوْنَ فَسَيَعْلَمُوْنَ مَنْ اَضْعَفُ نَاصِرًا وَّاَقَلُّ عَدَدًا ٥

ইউআ'দুনা ফাছাইয়া'লামুনা মান্ আ'দ্‌আফু না-ছিরাউ ওয়া আকাল্লু আ'দাদা।

প্রতিশ্রুত বস্তুকে, তখন অবশ্যই জানিতে পারিবে; কাহার সহায়ক দুর্বল ও সংখ্যায় নগণ্য।

ع

٢٥ - قُلْ اِنْ اَدْرِیْۤ اَقَرِیْبٌ مَّا تُوْعَدُوْنَ اَمْ یَجْعَلُ لَهٗ رَبِّیْۤ

২৫। কুল্ ইন্ আদ্‌রী আ ক্বারীবুম্ মা তূআ'দুনা আম্ ইয়াজ্‌আ'লু লাহূ রাব্বী
(২৫) বল, আমি জানি না—তোমাদের প্রতিশ্রুত বস্তু কি নিকটবর্তী, অথবা আমার প্রতিপালক তাহার জন্য করিয়াছেন

اَمَدًا ۝ ٢٦ - عٰلِمُ الْغَیْبِ فَلَا یُظْهِرُ عَلٰی غَیْبِهٖۤ اَحَدًا لا

আমাদা। ২৬। আ'লিমুল্ গ্বাইবি ফালা ইউজ্‌হিরু আ'লা গ্বারইবিহী আহাদা।
দীর্ঘমেয়াদ। (২৬ কারণ তিনিই গায়বী জানেন ; তাঁহার গায়বীর ব্যাপার কাহাও নিকট প্রকাশ করেন না।

٢٧ - اِلَّا مَنِ ارْتَضٰی مِنْ رَّسُوْلٍ فَاِنَّهٗ یَسْلُكُ مِنْۢ بَیْنِ یَدَیْهِ

২৭। ইল্লা মানিরতাদ্বা মির্‌রাছূলিন্ ফাইন্নাহু ইয়াছ্‌লুকু মিম্ বাইনি ইয়াদাইহি
(২৭) কিন্তু অবহিত করেন স্বীয় মনোনীত রাসূলকে, তখন তাহার অগ্র-পশ্চাৎ প্রেরণ করেন

وَمِنْ خَلْفِهٖ رَصَدًا لا ٢٨ - لِّیَعْلَمَ اَنْ قَدْ اَبْلَغُوْا رِسٰلٰتِ

ওয়া মিন্ খাল্‌ফিহী রাছাদা। ২৮। লিইয়া'লামা আন্ ক্বাদ্ আব্‌লাগ্বূ রিছা-লা-তি
পাহারাদার ফেরেশ্‌তা। (২৮) যেন আল্লাহ প্রকাশ্যতঃ জানিতে পারেন যে, ফেরেশ্‌তাগণ পৌঁছাইয়াছে

رَبِّهِمْ وَاَحَاطَ بِمَا لَدَیْهِمْ وَاَحْصٰی كُلَّ شَیْءٍ عَدَدًا ع

রাব্বিহিম্ ওয়া আহা-ত্বা বিমা-লাদাইহিম্ ওয়া আহ্‌ছা কুল্লা শাইইন্ আ'দাদা। ع
তাহাদের প্রতিপালকের বার্তাসমূহ এবং তিনি তাহাদের সমুদয় অবস্থা ঘিরিয়া আছেন আর সব জিনিষের সংখ্যা জ্ঞাত আছেন। ع ২ — ২ রুকু

ছুরা মুজ্জাম্মিল
ইহা মক্কায় অবতীর্ণ।

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِیْمِ ۝

বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম্।
পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে।

ইহাতে ২০ আয়াত
এবং ২ রুকু।

١ - یٰۤاَیُّهَا الْمُزَّمِّلُ لا ٢ - قُمِ الَّیْلَ اِلَّا قَلِیْلًا لا ٣ - نِّصْفَهٗۤ اَوِ انْقُصْ

১। ইয়া আইয়্যুহাল্ মুজ্জাম্মিলু। ১। ক্বুমিল্ লাইলা ইল্লা ক্বালীলান। ৩। নিছ্‌ফাহূ আবিন্
(১) হে কাপড়ে ঢাকা মোহাম্মদ। ২ রাত্রে নামাজে নিয়োজিত থাক, কিন্তু কতক রাত্রে বিরত থাক।
(৩) অর্দ্ধরাত্রি, তাহার চেয়ে কিছু কম কর।

(১) অহী নাযিল হওয়ার প্রথমাবস্থার মহানবী (সঃ) এর সমস্ত দেহ মুবারকে অহীর গুরুত্ব ও ভারীত্বের দরুণ কম্পনসহ জ্বর অনুভূত হইল। মহানবী সঃ বিবি খাদিজা (রাঃ বলিলেন, আমার গায়ে চাদর জড়াইয়া দাও। সুতরাং মহানবী (সঃ) চাদর জড়ানো অবস্থায় থাকা কালিন আল্লাহ তাআলা এই আয়াত নাযিল করেন এবং সঙ্গে সঙ্গে নির্দেশ দেন যে, হে নবী! আপনি রাত্রে নামাজ পাঠ করুন। (মুজেহুল কোরআন)

مِنْهُ قَلِيْلًا ۙ ٤ - اَوْ زِدْ عَلَيْهِ وَرَتِّلِ الْقُرْاٰنَ

কূছ্ মিন্‌হু কালীলা। ৪। আউযিদ্ আ'লাইহি ওয়া রাত্তিলিল্ কুর্‌আ-না

(৪) অথবা তদুপরি কিছু বৃদ্ধি কর এবং কোরআনকে খুব স্পষ্টভাবে পাঠ কর।

---

تَرْتِيْلًا ؕ ٥ - اِنَّا سَنُلْقِيْ عَلَيْكَ قَوْلًا ثَقِيْلًا ٥ ٦ - اِنَّ نَاشِئَةَ

তার্‌তীলা। ৫। ইন্না ছানুল্‌কী আ'লাইকা কাউলান্ ছাকীলা। ৬। ইন্না নাশিআতাল্

(৫. কারণ আমি তোমার উপর শীঘ্রই একটি গুরুভার বিশিষ্ট বাণী প্রেরণ করিব। (৬) এবং রাত্রে উত্থান—

---

الَّيْلِ هِيَ اَشَدُّ وَطْاً وَّ اَقْوَمُ قِيْلًا ٥ ٧ - اِنَّ لَكَ فِي النَّهَارِ

লাইলি হিয়া আশাদ্দু ওয়াৎআ'উ ওয়া আক্ ওয়ামু কী-লা। ৭। ইন্না লাকা ফিন্নাহা-রি

ইহা আত্মাকে কঠোর চাপ প্রদায়ক ও আল্লাহর সহিত বাক্যালাপের অধিকতর উপযোগী। (৭) তা'ছাড়া, দিনের বেলায় তোমার

---

سَبْحًا طَوِيْلًا ؕ ٨ - وَاذْكُرِ اسْمَ رَبِّكَ وَتَبَتَّلْ اِلَيْهِ تَبْتِيْلًا ؕ

ছাব্‌হান্ ত্বাবীলা। ৮। ওয়াজ্ কুরিছ্ মা রাব্বিকা ওয়া তাবাত্তাল্ ইলাইহি তাব্‌তীলা।

বহু কাজ রহিয়াছে। (৮) এবং তোমার প্রতিপালকের নাম সব সময় স্মরণ কর ও আল্লাহর দিকে রুজু হও ঐকান্তিকভাবে।

---

٩ - رَبُّ الْمَشْرِقِ وَالْمَغْرِبِ لَآ اِلٰهَ اِلَّا هُوَ فَاتَّخِذْهُ وَكِيْلًا ٥

৯। রাব্বুল্ মাশ্‌রিক্বি ওয়াল্ মাগ্‌রিবি লা ইলা-হা ইল্লা হুওয়া ফাত্তাখিজ্‌হু ওয়াকীলা।

(৯) তিনি হইতেছেন পূর্ব ও পশ্চিমের প্রতিপালক; তিনি ব্যতীত এবাদতযোগ্য আর কেহই নাই; অতএব তাঁহাকে নির্ভরশীলরূপে গ্রহণ কর।

---

١٠ - وَاصْبِرْ عَلٰى مَا يَقُوْلُوْنَ وَاهْجُرْهُمْ هَجْرًا جَمِيْلًا ٥ ١١ - وَذَرْنِيْ وَ

১০। ওয়াছ্‌বির্ আ'লা মা ইয়াকুলুনা ওয়াহ্‌জুরহুম্ হাজ্‌রান্ জ্বামীলা। ১১। ওয়া জারনি ওয়াল্

(১০) আর ইহাদের পীড়াদায়ক কথায় ধৈর্য ধারণ কর এবং সুন্দরভাবে তাহাদের সম্পর্ক হইতে বিচ্ছিন্ন হইয়া যাও। (১১) চলতি অবস্থায়, ছাড়িয়া দাও আমাকে এবং

---

الْمُكَذِّبِيْنَ اُولِى النَّعْمَةِ وَمَهِّلْهُمْ قَلِيْلًا ٥ ١٢ - اِنَّ لَدَيْنَآ

মুকাজ্জিবীনা উলিন্ না'মাতি ওয়া মাহ্‌হিল্ হুম্ কালীলা। ১২। ইন্না লাদাইনা

নিয়ামতভোগী অবিশ্বাসকারীগণকে এবং তাহাদিগকে সামান্য সময় অবসর দাও। (১২) কারণ, তাহাদের জন্য আছে আমাদের নিকট

أَنْكَالًا وَّجَحِيْمًا ۙ ١٢ - وَّطَعَامًا ذَا غُصَّةٍ وَّعَذَابًا اَلِيْمًا ۚ قف

আন্‌কা-লাঁউ ওয়া জ্বাহীমাঁউ। ১৩। ওয়াত্বা আ-মান্ জা-গুছ্‌ছাতিঁউ ওয়া আজা-বান আলীমা।

হাত-বেড়িসমূহ ও দোজখ। (১৩) কণ্ঠ-রোধক খাদ্য ও কঠোর শাস্তি।

١٤ - يَوْمَ تَرْجُفُ الْاَرْضُ وَالْجِبَالُ وَكَانَتِ الْجِبَالُ كَثِيْبًا

১৪। ইয়াউমা তার্‌জুফুল্ আর্‌দ্বু ওয়াল্ জ্বিবালু ওয়াকা-নাতিল্ জ্বিবালু কাছীবাম্

(১৪) যেদিন জমীন ও পাহাড়সমূহ প্রকম্পিত হইবে এবং পাহাড়সমূহ চূর্ণ-বিচূর্ণ হইয়া বালুকাস্তুপে পরিণত হইবে।

مَّهِيْلًا ۝ ١٥ - اِنَّا اَرْسَلْنَا اِلَيْكُمْ رَسُوْلًا ۙ شَاهِدًا عَلَيْكُمْ كَمَا

মাহীলা। ১৫। ইন্না আর্‌ছাল্‌না ইলাইকুম্ রাছূলান্ শা-হিদান্ আ'লাইকুম্ কামা

(১৫) হে অবিশ্বাসকারীগণ, আমি তোমাদের নিকট এমন একজন রাসূল প্রেরণ করিয়াছি, যিনি কিয়ামতে তোমাদের উপর সাক্ষ্যদান করিবেন, যেমন

اَرْسَلْنَا اِلٰى فِرْعَوْنَ رَسُوْلًا ۭ ١٦ - فَعَصٰى فِرْعَوْنُ الرَّسُوْلَ

আর্‌ছাল্‌না ইলা ফির্‌আ'উনা রাছূলা। ১৬। ফাআ'ছা ফির্‌আ'উনুর্ রাছূলা

আমি ফেরাউনের নিকট একজন রাসূলকে প্রেরণ করিয়াছিলাম। (১৬) তখন ফেরাউন সেই রাসূলের কথা অমান্য করে,

فَاَخَذْنٰهُ اَخْذًا وَّبِيْلًا ۝ ١٧ - فَكَيْفَ تَتَّقُوْنَ اِنْ كَفَرْتُمْ

ফাআ'খাজ্‌না-হু আখ্‌জাঁউ ওয়াবীলা। ১৭। ফাকাইফা তাত্তাকূনা ইন্ কাফার্‌তুম্

ফলে আমি তাহাকে কঠোরভাবে পাকড়াও করি। (১৭) অতএব তোমরাও কেমন করিয়া বাঁচিবে—যদি তোমরা কুফরী কর—

يَوْمًا يَّجْعَلُ الْوِلْدَانَ شِيْبًا ۖ ق صلے ١٨ - نِ السَّمَاۗءُ مُنْفَطِرٌۢ

ইয়াউমাঁই ইয়াজ্ব্‌আ'লুল্ বিল্‌দা-না শীবা। ১৮। নিছ্‌ছামা-উ মুন্‌ফাত্বিরুম্

সে দিনের মছিবত হইতে, যে দিনটি বালককে বৃদ্ধ করিবে। (১৮) যেদিন আসমান ফাটিয়া যাইবে

بِهٖ ۭ كَانَ وَعْدُهٗ مَفْعُوْلًا ۝ ١٩ - اِنَّ هٰذِهٖ تَذْكِرَةٌ ۚ فَمَنْ

বিহ্; কা-না ওয়া'দুহূ মাফ্‌উ'লা। ১৯। ইন্না হা-জিহী তাজ্‌কিরাহ্, ফামান্

নিশ্চয়ই জানিও, এ সব ঘটিবেই; কারণ তাঁহার ওয়াদা কার্যকরী হইয়া থাকে। (১৯) নিশ্চয়ই ইহা উপদেশ; অতএব যে,

ع ১/১ রুকূ

شَاءَ اتَّخَذَ إِلَىٰ رَبِّهِ سَبِيلًا ع ٢٠ - إِنَّ رَبَّكَ يَعْلَمُ

শা আত্তাখাজা ইলা রাব্বিহী ছাবীলা। ع ২০। ইন্না রাব্বাকা ইয়া'লামু

ইচ্ছা করে, সে স্বীয় প্রতিপালকের দিকে পথ গ্রহণ করুক। (২০) তোমার প্রতিপালক জানেন

أَنَّكَ تَقُومُ أَدْنَىٰ مِن ثُلُثَيِ اللَّيْلِ وَنِصْفَهُ

আন্নাকা তাক্বূমু আদ্না মিন্ ছুলুছা ইল্লাইলি ওয়া নিছ্ফাহু ওয়া

যে, তুমি নামাজে নিয়োজিত থাক রাত্রের প্রায় দুই-তৃতীয়াংশ, কখনও অর্দ্ধেক

وَثُلُثَهُ وَطَائِفَةٌ مِّنَ الَّذِينَ مَعَكَ ط وَاللَّهُ يُقَدِّرُ

ছুলুছাহূ ওয়া ত্বা-ইফাতুম্ মিনাল্লাজীনা মাআ'ক্; ওয়াল্লা-হু ইউক্বাদ্দিরুল্

এবং কখনও বা এক-তৃতীয়াংশ এবং তোমার সাথীদের একদলও; আল্লাহই আন্দাজ করিতে পারেন

اللَّيْلَ وَالنَّهَارَ ط عَلِمَ أَن لَّن تُحْصُوهُ فَتَابَ عَلَيْكُمْ

লাইলা ওয়ান্নাহার; আ'লিমা আল্ লান্ তুহ্ছুহু ফাতা-বা আ'লাইকুম্

দিবা-রাত্রের এবং তিনি জানিয়াছেন যে, তোমরা উহা পারিবে না; তাই তিনি তোমাদের অবস্থার উপর অনুগ্রহ করিয়াছেন

فَاقْرَءُوا مَا تَيَسَّرَ مِنَ الْقُرْآنِ ط عَلِمَ أَن سَيَكُونُ

ফাক্ব্রাউ মা-তাইয়াছ্ছারা মিনাল্ কুর্আ-ন্; আ'লিমা আন্ ছাইয়াকূনু

অতএব এখন হইতে সহজে যতটুকু পার কোরআন পাঠ কর, তিনি ইহাও জানেন যে,

مِنكُم مَّرْضَىٰ لا وَآخَرُونَ يَضْرِبُونَ فِي الْأَرْضِ يَبْتَغُونَ مِن

মিন্কুম্ মার্দ্বা ওয়া আখারূনা ইয়াদ্ব্রিবুনা ফিল্ আর্দ্বি ইয়াব্তাগূনা মিন্

তোমাদের কেহ হইবে রুগ্ন আর কেহ কেহ রুজির সন্ধানে সফর করিবে,

فَضْلِ اللَّهِ لا وَآخَرُونَ يُقَاتِلُونَ فِي سَبِيلِ اللَّهِ ز صلے فَاقْرَءُوا

ফাদ্ব্লি ল্লা-হি, ওয়া আ-খারূনা ইউক্বা-তিলুনা ফী ছাবীলিল্লা-হ্; ফাক্ব্রাউ

অন্য একদল আল্লাহর রাস্তায় জেহাদ করিবে; এইজন্য হুকুম দিয়াছেন যে, কোরআনকে পাঠ কর

مَا تَيَسَّرَ مِنْهُ لا وَاَقِيْمُوا الصَّلٰوةَ وَاٰتُوا الزَّكٰوةَ وَاَقْرِضُوا اللّٰهَ

মা তাইয়াছ্ছারা মিন্হু ওয়া আক্বীমুছ্ ছালাতা ওয়া আ-তুয্যাকা-তা ওয়া আক্ রিদ্বু ল্লা-হা

সহজে যতদুর পার, নামাজ আদায় কর, জাকাৎ প্রদান কর, আল্লাহকে কর্জ্জ দাও

قَرْضًا حَسَنًا ط وَمَا تُقَدِّمُوا لِاَنْفُسِكُمْ مِّنْ خَيْرٍ

ক্বার্দ্বান্ হাছানা ; ওয়ামা তুক্বাদ্দিমূ লিআফুন্ছিকুম্ মিন্ খাইরিন্

উত্তমভাবে ; এবং যে নেকী নিজের হিতার্থে তোমরা প্রেরণ করিবে

تَجِدُوْهُ عِنْدَ اللّٰهِ هُوَ خَيْرًا وَّاَعْظَمَ اَجْرًا ط وَاسْتَغْفِرُوا اللّٰهَ ط

তাজ্বিদুহু ই'ন্দাল্লা-হি হুওয়া খাইর'াউ ওয়া আ'জামা আজ্ রা ; ওয়াছ্তাগ্ফিরুল্লাহ্ ;

উহাকে আখেরাতে আল্লাহর কাছে পাইবে ; উহা হইতেছে উত্তম ও বিরাট পুরস্কার এবং আল্লাহর নিকট সর্বদা মাফ চাও—

اِنَّ اللّٰهَ غَفُوْرٌ رَّحِيْمٌ ع

ইন্নাল্লাহা গ্বাফুরুর্ রাহীম। ع

তিনি নিশ্চয়ই ক্ষমাশীল দয়ালু।

ع ২ — ২ রুকু

| | | |
|---|---|---|
| ছুরা—মুদ্দাছ্ছির ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝ বিছমিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৫৬ আয়াত এবং ২ রুকু। |

١ - يٰۤاَيُّهَا الْمُدَّثِّرُ لا ٢ - قُمْ فَاَنْذِرْ لا ٣ - وَرَبَّكَ فَكَبِّرْ لا

১। ইয়া আয়্যুহাল্ মুদ্দাছ্ছিরু। ২। ক্বুম্ ফাআ'ন্জির। ৩। ওয়া রাব্বাকা ফাকাব্বির।

(১ হে কাপড়ে ঢাকা মোহাম্মদ। (২) উঠ কাফেরগণকে আল্লাহর ভয় প্রদর্শন কর। (৩) তোমার প্রতিপালকের মাহাত্ম্য বর্ণনা কর।

٤ - وَثِيَابَكَ فَطَهِّرْ لا ٥ - وَالرُّجْزَ فَاهْجُرْ لا ٦ - وَلَا تَمْنُنْ تَسْتَكْثِرُ لا

৪। ওয়া ছিয়া-বাকা ফাত্বাহ্হির। ৫। ওয়ার্ রুজ্ য্যা ফাহ্জুর্। ৬। ওয়ালা-তামনুন্ তাছ্তাখ্ছির।

(৪ কাপড়সমূহকে পাক কর। (৫) ভুতসমূহের সম্পর্ক হইতে বিচ্ছিন্ন থাক। (৬) দান করিও না অধিক প্রতিদান দাবীর উদ্দেশ্য।

إِنْ كَذَّبَ وَتَوَلَّىٰ ۝ ١٤ - أَلَمْ يَعْلَمْ بِأَنَّ اللَّهَ يَرَىٰ ۝

ইন্ কাজ্‌জাবা ওয়া তাওয়াল্লা। ১৪। আলাম্ ইয়া'লাম্ বিআন্নাল্লা-হা ইয়ারা।

যদি বাধা দাতা মিথ্যা বলিয়া থাকে এবং মুখ ফিরাইয়া থাকে? (১৪) সে কি জানে না যে, আল্লাহ প্রত্যক্ষ করিতেছেন?

١٥ - كَلَّا لَئِن لَّمْ يَنتَهِ ۙ لَنَسْفَعًا بِالنَّاصِيَةِ ۙ ١٦ - نَاصِيَةٍ كَاذِبَةٍ

১৫। কাল্লা লাইল্লাম্ ইয়ান্‌তাহি লানাছ্‌ফাআ'ম্ বিন্না-ছিইয়াহ্। ১৬। না-ছিইয়াতিন্ কা-জিবাতিন্

(১৫) না, যদি সে বিরত না হয় তবে নিশ্চয়ই আমি ললাটের কেশ ধরিয়া টানিব। (১৬) মিথ্যা ও পাপে জড়িত ললাট-কেশ।

خَاطِئَةٍ ۚ ١٧ - فَلْيَدْعُ نَادِيَهُ ۙ ١٨ - سَنَدْعُ الزَّبَانِيَةَ ۙ ١٩ - كَلَّا ۖ

খা-ত্বিআহ্। ১৭। ফাল্ ইয়াদ্‌উ' না-দিইয়াহ্। ১৮। ছানাদ্‌উ'য্‌যাবা-নিইয়াহ্। ১৯। কাল্লা-।

(১৭) তখন সে তাহার পরিষদকে আহ্বান করুক। (১৮) আমি দোজখ-রক্ষিগণকে আহ্বান করিব। (১৯) না,

لَا تُطِعْهُ وَاسْجُدْ وَاقْتَرِبْ ۩

লা তুত্বি'হু ওয়াছ্‌জুদ্ ওয়াক্‌তারিব্। ۩

তাহার বাধাকে মানিও না এবং নামাজ পড়িতে থাক ও আল্লাহর নৈকট্য লাভে রত থাক।

ছিজদাহ্ ৩ | ১ | ১ রুকু

| ছূরা—ক্বাদ্‌র্<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللَّهِ الرَّحْمَٰنِ الرَّحِيمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | ইহাতে ৫ আয়াত<br>এবং ১ রুকু। |
|---|---|---|

١ - إِنَّا أَنزَلْنَاهُ فِي لَيْلَةِ الْقَدْرِ ۚ صلے ٢ - وَمَا أَدْرَاكَ

১। ইন্না-আন্‌যাল্‌না-হু ফী লাইলাতিল্ ক্বাদ্‌র্। ২। ওয়ামা আদ্‌রা-কা

(১) আমি কোরআনকে শবে ক্বদরে অবতীর্ণ করিয়াছি। (২) এবং কিসে তোমাকে জ্ঞাত করিল,

(১) শবে ক্বদরের রাত্রেই কোরআন অবতীর্ণ শুরু হয়। অতঃপর আল্লাহ তাআলা এই রাত্রির তিনটি বিশেষ গুণ রাখিয়াছেন। (১) এই রাত্রির নেক আমল হাজার মাসের এবাদতের সমান হইবে, যাহা নফল হিসাবে পরিগণিত হইবে। (২) এবং দুনিয়ার অন্তর্বর্তীকালিন সমুদয় কার্যাবলী সেই রাত্রে সুনির্দিষ্ট হয় ও পৃথিবীতে নাজিল হয়। (৩) পরন্তু আল্লাহর তরফ হইতে শান্তি ও নিরাপত্তা সমস্ত রাত্রিতে জিব্রাইল ফিরিশ্‌তা ও অন্যান্য রহমতের ফিরিশ্‌তাগণের দ্বারা অবতীর্ণ হইতে থাকে। সুতরাং এই রাত্রে আল্লাহর এবাদত করা বান্দাদের উচিৎ। ( মোজেহুল কোরআন )

مَا لَيْلَةُ الْقَدْرِ ط ٣ - لَيْلَةُ الْقَدْرِ لا خَيْرٌ مِّنْ أَلْفِ شَهْرٍ ط

মা লাইলাতুল্ ক্বাদ্‌র। ৩। লাইলাতুল্ ক্বাদ্‌রি খাইরুম্ মিন্ আল্‌ফি শাহ্‌র।

শবে ক্বদর কি ? (৩) শবে ক্বদর সহস্র মাস অপেক্ষা শ্রেষ্ঠ।

---

٤ - تَنَزَّلُ الْمَلٰٓئِكَةُ وَالرُّوْحُ فِيْهَا بِإِذْنِ رَبِّهِمْ

৪। তানায্‌যালুল্ মালা-ইকাতু ওয়ার্‌রূহু ফীহা বিইজ্‌নি রাব্বিহিম্,

(৪) তন্মধ্যে ফেরেশ্‌তাগণ ও জিব্রাইল তাঁহাদের প্রভুর হুকুমে অবতরণ করে

---

مِّنْ كُلِّ أَمْرٍ لا ٥ - سَلٰمٌ قف هِيَ حَتّٰى مَطْلَعِ الْفَجْرِ ع

মিন্ কুল্লি আম্‌র। ৫। ছালা-মুন্, হিয়া হাত্তা মাত্ব্‌লা'য়িল্ ফাজ্‌র্। ع

প্রত্যেক বস্তুকে লইয়া। (৫) শান্তিময় এক রাত, উহা ফজরের উদয় পর্যন্ত থাকে।

ع ১/১ রুকু

---

| | | |
|---|---|---|
| ছুরা—বাইয়্যিনাহ্‌ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝ | ইহাতে ৮ আয়াত |
| ইহা মক্কায় অবতীর্ণ। | বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম্। পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | এবং ১ রুকু। |

---

١ - لَمْ يَكُنِ الَّذِيْنَ كَفَرُوْا مِنْ أَهْلِ الْكِتٰبِ وَالْمُشْرِكِيْنَ مُنْفَكِّيْنَ

১। লাম্ ইয়াকুনি ল্লাজীনা কাফারূ মিন্ আহ্‌লিল্ কিতা-বি ওয়াল্ মুশ্‌রিকীনা মুন্‌ফাক্কীনা

(১) আহ্‌লে কিতাব যাহারা কাফের ও মোশ্‌রেকগণ বিচ্ছিন্ন হয় নাই,

---

حَتّٰى تَأْتِيَهُمُ الْبَيِّنَةُ لا ٢ - رَسُوْلٌ مِّنَ اللّٰهِ يَتْلُوْا

হাত্তা তা'তিইয়াহুমুল্ বায়্যিনাহ্। ২। রাছুলুম্ মিনাল্লা-হি ইয়াৎলু

যে পর্যন্ত না তাহাদের কাছে আসিয়াছে স্পষ্ট প্রমাণ। (২) আল্লাহর নিকট হইতে একজন রাসূল,

যিনি পাঠ করিতেন

---

صُحُفًا مُّطَهَّرَةً لا ٣ - فِيْهَا كُتُبٌ قَيِّمَةٌ ط ٤ - وَمَا تَفَرَّقَ الَّذِيْنَ

ছুহুফাম্ মুত্বাহ্‌হারাহ্। ৩। ফীহা-কুতুবুন্ ক্বাইয়্যিমাহ্। ৪। ওয়ামা তাফার্‌রাকা ল্লাজীনা

পবিত্র ছহীফা সমূহ। (৩) যাহাতে খাঁটি বিধান সমূহ রহিয়াছে। (৪) বস্তুতঃ বিভক্ত হইয়া পড়িয়াছে

أُوتُوا الْكِتَابَ إِلَّا مِن بَعْدِ مَا جَاءَتْهُمُ الْبَيِّنَةُ ط ٥ - وَمَا أُمِرُوا إِلَّا

উতুল্ কিতা-বা ইল্লা মিম্বা'দি মা-জ্বা-আৎহুমুল্ বাইয়্যিনাহ্। ৫। ওয়ামা উমিরূ ইল্লা

কিতাবীগণ স্পষ্ট প্রমাণ আসিবার পরেই ; (৫) অথচ তাহারা আদিষ্ট হয় নাই এই ব্যতীত যে,

لِيَعْبُدُوا اللَّهَ مُخْلِصِينَ لَهُ الدِّينَ لا حُنَفَاءَ وَيُقِيمُوا الصَّلَاةَ

লিইয়া'বুদুল্লা-হা মুখ্লিছীনা লাহুদ্দীন, হুনাফাআ' ওয়া ইউকীমুছ্ছালা-তা

তাহারা যেন নিষ্ঠার সহিত আল্লাহর এবাদত করে ঐকান্তিকভাবে নামাজ আদায় করে,

তাহাও আনুগত্যের নিদর্শন হিসাবে

وَيُؤْتُوا الزَّكَاةَ وَذَٰلِكَ دِينُ الْقَيِّمَةِ ط ٦ - إِنَّ الَّذِينَ كَفَرُوا

ওয়া ইউ'তুয্যাকা-তা ওয়া জা-লিকা দীনুল কাইয়্যিমাহ্। ৬। ইন্না ল্লাজীনা কাফারূ

এবং জাকাত প্রদান করে, এবং ইহাই হইতেছে খাঁটী ধর্ম। (৬) নিশ্চয়ই

مِنْ أَهْلِ الْكِتَابِ وَالْمُشْرِكِينَ فِي نَارِ جَهَنَّمَ خَالِدِينَ فِيهَا ط

মিন্ আহ্লিল্ কিতা-বি ওয়াল্ মুশ্রিকীনা ফী নারি জ্বাহান্নামা খা-লিদীনা ফীহা ;

কিতাব হইতে বিচ্যুত কাফের ও মোশ্রেকগণ দোজখের অগ্নিতে চিরস্থায়ীভাবে থাকিবে।

أُولَٰئِكَ هُمْ شَرُّ الْبَرِيَّةِ ط ٧ - إِنَّ الَّذِينَ آمَنُوا وَعَمِلُوا الصَّالِحَاتِ لا

উলা-ইকা হুম্ শার্রুল বারিইয়্যাহ্। ৭। ইন্নাল্লাজীনা আ-মানু ওয়া আ'মিলুছ্ছা-লিহা-তি

তাহারাই সৃষ্টির অধম। (৭) নিশ্চয় যাহারা মু'মিন ও নেককার,

أُولَٰئِكَ هُمْ خَيْرُ الْبَرِيَّةِ ط ٨ - جَزَاؤُهُمْ عِندَ رَبِّهِمْ جَنَّاتُ

উলা-ইকা হুম্ খাইরুল বারিইয়্যাহ্। ৮। জ্বাযা-উহুম্ ই'ন্দা রাব্বিহিম্ জ্বান্না-তু

তাহারাই সৃষ্টির উত্তম। ৮। তাহাদের প্রভুর কাছে তাহাদের প্রতিফল হইতেছে চিরস্থায়ী স্বর্গোদ্যান,

عَدْنٍ تَجْرِي مِن تَحْتِهَا الْأَنْهَارُ خَالِدِينَ فِيهَا أَبَدًا ط رَضِيَ اللَّهُ

আ'দ্নিন্ ত্বাজ্রী মিন্ তাহ্তিহাল্ আন্হা-রু খা-লিদীনা ফীহা আবাদা ; রাদ্বিইয়াল্লা হু

যাহার তলদেশ দিয়া নহর সমূহ প্রবাহিত হয়, তাহারা তাহাতে অনন্তকাল স্থায়ীভাবে অবস্থান করিবে।

আল্লাহ্ তাহাদের প্রতি সন্তুষ্ট,

ع ১ — ১ রুকু

عَنْهُمْ وَرَضُوْا عَنْهُ ؕ ذٰلِكَ لِمَنْ خَشِيَ رَبَّهٗ ع

আ'নহুম্ ওয়া রাদ্বু আ'নহু ; জা-লিকা লিমান্ খাশিইয়া রাব্বাহ্। ع

তাহারাও তাঁহার প্রতি সন্তুষ্ট ; ইহা এইজন্য সে স্বীয় প্রভুকে ভয় করে।

| | | |
|---|---|---|
| ছূরা—যিল্যাল<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম্।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | ইহাতে ৮ আয়াত<br>এবং ১ রুকু। |

١- اِذَا زُلْزِلَتِ الْاَرْضُ زِلْزَالَهَا ۙ ٢- وَاَخْرَجَتِ الْاَرْضُ اَثْقَالَهَا ۙ

১। ইজা যুল্যিলাতিল্ আর্দ্বু যিল্যা-লাহা। ২। ওয়া আখ্রাজাতিল্ আর্দ্বু আছ্কা-লাহা।

(১) যখন জমিন কঠিন আলোড়নে আলোড়িত হইবে। (২) জমিন তাঁহার অভ্যন্তরস্থ বস্তুসমূহ উদ্গীরণ করিবে।

٣- وَقَالَ الْاِنْسَانُ مَالَهَا ۚ ٤- يَوْمَئِذٍ تُحَدِّثُ اَخْبَارَهَا ۙ ٥- بِاَنَّ رَبَّكَ

৩। ওয়া কা-লাল্ ইন্ছা-নু মা লাহা-। ৪। ইয়াউমাইজিন্ তুহাদ্দিছু আখ্বা-রাহা।

৫। বি আন্না রাব্বাকা।

(৩) মানুষ বলিবে : উহার কি হইল ? (৪) সেদিন তাহার খবরসমূহ বিবৃত করিবে। (৫) এজন্য যে, তোমার প্রভু

اَوْحٰى لَهَا ۙ ٦- يَوْمَئِذٍ يَّصْدُرُ النَّاسُ اَشْتَاتًا ۙ لِّيُرَوْا اَعْمَالَهُمْ ۙ

আউহা-লাহা। ৬। ইয়াউমাইজিই ইয়াছ্দুরুন্না-ছু আশ্তা-তাল লিইউরাউ আ'মা-লাহুম্।

তাহাকে আদেশ দিবেন। (৬) সেদিন মানুষগণ তাহাদের কার্য-লিপি প্রদর্শিত হইবার জন্য দলে দলে প্রত্যাবর্তন করিবে।

٧- فَمَنْ يَّعْمَلْ مِثْقَالَ ذَرَّةٍ خَيْرًا يَّرَهٗ ۙ ٨- وَمَنْ يَّعْمَلْ

৭। ফামাই ইয়া'মাল্ মিছ্কা-লা জার্রাতিন্ খাইরাই ইয়ারাহু। ৮। ওয়া মাই ইয়া'মাল্

(৭) ফলে যে বিন্দুমাত্র নেক কাজ করিবে, উহা দেখিতে পাইবে। (৮) এবং যে

ع ১ — ১ রুকু

مِثْقَالَ ذَرَّةٍ شَرًّا يَّرَهٗ ع

মিছ্কা-লা জার্রাতিন্ শার্রাই ইয়ারাহু। ع

বিন্দুমাত্র বদ কাজ করিবে, উহাও দেখিতে পাইবে।

| ছুরা—আ'দিয়াত<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○<br>বিছ্মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম্।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | ইহাতে ১১ আয়াত<br>এবং ১ রুকু। |
|---|---|---|

١- وَالْعٰدِيٰتِ ضَبْحًا ۙ ٢- فَالْمُوْرِيٰتِ قَدْحًا ۙ ٣- فَالْمُغِيْرٰتِ صُبْحًا ۙ

১। ওয়াল্ আ'দিইয়া-তি দ্বাব্হা। ২। ফাল্ মুরিইয়া-তি ক্বাদ্হা। ৩। ফাল্ মুগ্বীরা-তি ছুব্হা।

(১) কছম হাঁপাইতে হাঁপাইতে ধাওয়াকারীর। (২) ক্ষুরাঘাতে অগ্নিৎক্ষেপণ কারীর। (৩) ও প্রত্যুষে লুণ্ঠনকারীদের।

٤- فَاَثَرْنَ بِهٖ نَقْعًا ۙ ٥- فَوَسَطْنَ بِهٖ جَمْعًا ۙ ٦- اِنَّ الْاِنْسَانَ لِرَبِّهٖ

৪। ফাআছার্না বিহী নাক্আ'। ৫। ফাওয়াছাত্না বিহী-জ্বাম্আ'। ৬। ইন্নাল্ ইন্ছা-না লিরাব্বিহী

(৪) এবং যাহারা তৎসঙ্গে ধুলি উড়ায় ও (৫) শত্রু দলে প্রবেশ করে, (৬) নিশ্চয়ই মানুষ তাহার প্রভুর প্রতি

لَكَنُوْدٌ ج ٧- وَاِنَّهٗ عَلٰى ذٰلِكَ لَشَهِيْدٌ ج ٨- وَاِنَّهٗ لِحُبِّ الْخَيْرِ لَشَدِيْدٌ ۙ

লাকানুদ। ৭। ওয়া ইন্নাহু আ'লা জা-লিকা লাশাহীদ্। ৮। ওয়া ইন্নাহু লিহুব্বিল্ খাইরি লাশাদীদ্।

বড়ই কৃতঘ্ন। (৭) এবং ইহা সে নিশ্চয়ই অবহিত আছে। (৮) এবং সে সম্পদ প্রিয়তায় অত্যন্ত দৃঢ়।

٩- اَفَلَا يَعْلَمُ اِذَا بُعْثِرَ مَا فِى الْقُبُوْرِ ۙ ١٠- وَحُصِّلَ مَا فِى الصُّدُوْرِ ۙ

৯। আ ফালা- ইয়া'লামু ইজা বু'ছিরা মা ফিল্ কুবুর। ১০। ওয়া হুছ্ছিলা মা ফিছ্ছুদুর।

(৯) তবে কি সে জানে না, যখন কবরস্থগণকে উত্থাপিত করা হইবে। (১০) এবং অন্তরস্থ বিষয়সমূহ প্রকাশিত করা হইবে,

١١- اِنَّ رَبَّهُمْ بِهِمْ يَوْمَئِذٍ لَّخَبِيْرٌ ع

১১। ইন্না রাব্বাহুম্ বিহিম ইয়াউমাইজিল্ লাখাবীর। ع

(১১) তাহাদের প্রভু তাহাদের সম্পর্কে সেদিন সম্পূর্ণ অবহিত থাকিবেন।

ع ১ / ১ রুকু

| ছুরা ক্বারিয়াহ্‌<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্‌ রাহ্‌মা-নির্‌ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ১১ আয়াত<br>এবং ১ রুকু |
|---|---|---|

١ - اَلْقَارِعَةُ ۝ ٢ - مَا الْقَارِعَةُ ۝ ٣ - وَمَآ اَدْرٰىكَ مَا الْقَارِعَةُ ۝ ٤ - يَوْمَ

১। আল্‌ ক্বা-রিআ'হ্‌। ২। মাল্‌ ক্বারিআ'হ্‌। ৩। ওয়ামা আদ্‌রা-কা মাল্‌ ক্বা-রিআ'হ্‌।
৪। ইয়াউমা

(১) বিকট গর্জনকারী। (২) বিকট গর্জনকারী বস্তু কি? (৩) কিসে তোমাকে জ্ঞাত করিল, কি সেই বিকট গর্জনকারী (৪) যে দিন

يَكُوْنُ النَّاسُ كَالْفَرَاشِ الْمَبْثُوْثِ ۝ ٥ - وَتَكُوْنُ الْجِبَالُ كَالْعِهْنِ الْمَنْفُوْشِ ۝

ইয়াকূনুন্‌ না-ছু কাল্‌ ফারা-শিল্‌ মাব্‌ছুছ্‌। ৫। ওয়া তাকূনুল্‌ জ্বিবা-লু কাল্‌ ই'হ্‌নিল্‌ মান্‌ফুশ।

মানুষ বিক্ষিপ্ত পতঙ্গের মত হইবে। (৫) এবং পাহাড়সমূহ হইবে নানা রং-এর ধুনিত পশমের মত।

٦ - فَاَمَّا مَنْ ثَقُلَتْ مَوَازِيْنُهٗ ۝ ٧ - فَهُوَ فِيْ عِيْشَةٍ رَّاضِيَةٍ ۝ ٨ - وَاَمَّا مَنْ

৬। ফাআম্মা মান্‌ ছাকুলাৎ মাওয়া-যীনুহূ। ৭। ফাহুওয়া ফী ঈ'শাতির্‌ রা-দ্বিইয়াহ্‌।
৮। ওয়া আম্মা মান্‌

(৬) অতঃপর যাহার ওজন ভারী হইবে। ৭। সে সন্তোষজনক জীবনযাত্রায় থাকিবে। ৮। এবং যাহার

خَفَّتْ مَوَازِيْنُهٗ ۝ ٩ - فَاُمُّهٗ هَاوِيَةٌ ۝ ١٠ - وَمَآ اَدْرٰىكَ مَا هِيَهْ ۝

খাফ্‌ফাৎ মাওয়া-যীনুহূ। ৯। ফাউম্মুহূ হা-বিইয়াহ্‌। ১০। ওয়ামা আদ্‌রাকা মা হিইয়াহ্‌।

ওজন হাল্‌কা হইবে। ৯। তাহার আশ্রয়স্থল হইবে হাবিয়া। ১০। এবং কে তোমাকে জ্ঞাত করিল, হাবিয়া কি?

ع ১ — ১ রুকু

١١ - نَارٌ حَامِيَةٌ ۝ ع

১১। না-রুন্‌ হা-মিইয়াহ্‌। ع

১১। উহা অতি উত্তপ্ত অগ্নি।

| ছুরা তাকাছুর<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্‌ রাহ্‌মা-নির্‌ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৮ আয়াত<br>এবং ১ রুকু |
|---|---|---|

١- اَلْهٰكُمُ التَّكَاثُرُ ۙ ٢- حَتّٰى زُرْتُمُ الْمَقَابِرَ ۗ ٣- كَلَّا سَوْفَ تَعْلَمُوْنَ ۝

১। আল্‌ হা-কুমুৎ তাকা-ছুর। ২। হাত্তা যুর্‌তুমুল্‌ মাকা-বির। ৩। কাল্লা ছাউফা তা'লামূন।

(১) প্রাচুর্য্যের নেশা তোমাদিগকে ভুলাইয়া রাখিয়াছে। (২) এযাবৎ যে, তোমরা কবরস্থানসমূহের সাক্ষাতে পৌঁছিয়াছ। (৩) না, সত্বরই তোমরা বুঝিতে পারিবে।

٤- ثُمَّ كَلَّا سَوْفَ تَعْلَمُوْنَ ۗ ٥- كَلَّا لَوْ تَعْلَمُوْنَ عِلْمَ الْيَقِيْنِ ۗ

৪। ছুম্মা কাল্লা ছাউফা তা'লামূন। ৫। কাল্লা লাউ তা'লামূন। ই'ল্‌মাল্‌ ইয়াক্বীন।

(৪) অতঃপর না, সত্বরই তোমরা বুঝিতে পাইবে। (৫) না, যদি বিশ্বাসের জ্ঞান অনুভব করিতে।

٦- لَتَرَوُنَّ الْجَحِيْمَ ۙ ٧- ثُمَّ لَتَرَوُنَّهَا عَيْنَ الْيَقِيْنِ ۙ

৬। লাতারাবুন্নাল্‌ জ্বাহীম। ৭। ছুম্মা লাতারাবুন্নাহা আইনাল্‌ ইয়াক্বীন।

(৬) নিশ্চয়ই তোমরা দোজখকে দেখিতে পাইবে। (৭) অতঃপর তোমরা উহাকে বিশ্বাসের দৃষ্টিতেও দেখিতে পাইবে।

٨- ثُمَّ لَتُسْئَلُنَّ يَوْمَئِذٍ عَنِ النَّعِيْمِ ع

৮। ছুম্মা লাতুছ্‌ আলুন্না ইয়াউমাইজিন্‌ আ'নিন্‌ নায়ী'ম।

(৮) তারপর নিয়ামত সম্পর্কে সেদিন তোমরা জিজ্ঞাসিত হইবে।

ع ১/১ রুকু

| ছুরা আছ্‌র্‌<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্‌ রাহ্‌মা-নির্‌ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৩ আয়ায়<br>এবং ১ রুকু |
|---|---|---|

١- وَالْعَصْرِ ۙ ٢- اِنَّ الْاِنْسَانَ لَفِيْ خُسْرٍ ۙ ٣- اِلَّا الَّذِيْنَ اٰمَنُوْا

১। ওয়াল্‌ আ'ছ্‌র। ২। ইন্নাল্‌ ইন্‌ছা-না লাফী খুছ্‌র। ৩। ইল্লাল্লাজীনা আ-মানু

(১) কসম যুগের। (২) নিশ্চয়ই মানুষ ক্ষতির মধ্যে আছে। (৩) কিন্তু মু'মিন, নেককার,

৪ / ১ — ১ রুকু

وَعَمِلُوا الصّٰلِحٰتِ وَتَوَاصَوْا بِالْحَقِّ لا وَتَوَاصَوْا بِالصَّبْرِ ۳

ওয়া আ'মিলুছ্ ছা-লিহা-তি ওয়া তাওয়া-ছাউ বিল্ হাক্‌কি ওয়া তাওয়া-ছাউ বিছ্‌ছাব্‌র্। ৩

পরস্পরকে ন্যায়ের উপদেষ্টা ও পরস্পরকে ধৈর্য্যের উপদেষ্টাগণ ব্যতীত।

| ছুরা হুমাযাহ্<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ○<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৯ আয়াত<br>এবং ৯ রুকু |
|---|---|---|

۱- وَيْلٌ لِّكُلِّ هُمَزَةٍ لُّمَزَةِ ۙ ۲- نِ الَّذِىْ جَمَعَ مَالًا وَّعَدَّدَهٗ ۙ ۳- يَحْسَبُ

১। ওয়াইলুল্লিকুল্লি হুমাযাতিল্ লুমাযাহ। ২। নিল্লাজী জামাআ' মা-লাঁউ ওয়া আ'দ্দাদাহ।
৩। ইয়াহ্‌ছাবু

(১) মহা অকল্যাণ প্রত্যেক নিন্দাকারী ও বিদ্রূপকারীর। (২) যে মালকে সঞ্চয় করে এবং উহাকে গণনা করিতে থাকে। (৩) যেন সে মনে করে

اَنَّ مَالَهٗۤ اَخْلَدَهٗ ۚ ۴- كَلَّا لَيُنْبَذَنَّ فِى الْحُطَمَةِ ؗ ۵- وَمَاۤ اَدْرٰكَ

আন্না মা-লাহূ আখ্‌লাদাহ। ৪। কাল্লা লাইউম্বাজান্না ফিল্ হুত্বামাহ্। ৫। ওয়ামা আদ্‌রাকা

যে তাহার মাল তাহাকে চিরজীবি রাখিবে। (৪) না, নিশ্চয়ই সে হুতামাতে নিক্ষিপ্ত হইবে। (৫) এবং কিসে তোমাকে জ্ঞাত করিল,

مَا الْحُطَمَةُ ؕ ۶- نَارُ اللّٰهِ الْمُوْقَدَةُ ۙ ۷- الَّتِىْ تَطَّلِعُ عَلَى الْاَفْئِدَةِ ؕ

মাল্ হুতামাহ। ৬। নারুল্লাহিল্ মূক্বাদাহ্। ৭। আল্লাতী তাত্ত্বালিউ' আলাল্ আফ্‌ইদাহ্।

হুতামা কি? (৬) আল্লাহর এক প্রজ্বলিত আগুন। (৭) যাহা হৃদয়সমূহে উদয় হইবে।

৪ / ১ — ১ রুকু

۸ اِنَّهَا عَلَيْهِمْ مُّؤْصَدَةٌ ۙ ۹- فِىْ عَمَدٍ مُّمَدَّدَةٍ ۳

৮। ইন্নাহা আ'লাইহিম্ মু'ছাদাহ্। ৯। ফী আ'মাদিম্ মুমাদ্দাদাহ। ৩

(৮) নিশ্চয়ই উহাকে তাহাদের উপর পরিবেষ্টিত করা হইবে। (৯) দীর্ঘ স্তম্ভসমূহের মধ্যে।

**ফায়দা ঃ** কারণ এই সকল অবস্থা এই জন্য হইবে যে, তাহারা অহঙ্কার, দীর্ঘাকাঙ্খা ও পৃথিবীর প্রতি আশক্ত ছিল। এইজন্য কখনও তাহাদের অন্তরে মৃত্যুর কথাও উদিত হইত না। তাহারা মনে করিত যে, তাহাদের দিন এই ভাবেই যাইবে। (জামেউল বয়ান)

| ছুরা ফীল্<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৫ আয়াত<br>এবং ১ রুকু |
|---|---|---|

١- أَلَمْ تَرَ كَيْفَ فَعَلَ رَبُّكَ بِأَصْحٰبِ الْفِيْلِ ط ٢- أَلَمْ يَجْعَلْ

১। আলাম্ তারা কাইফা ফাআ'লা রাব্বুকা বিআছ্‌হা-বিল্ ফীল। ২। আলাম্ ইয়াজ্‌আ'ল্

(১) তুমি কি দেখ নাই, তোমাদের প্রভু হাতীওয়ালাদের সঙ্গে কেমন আচরণ করিয়াছেন? (২) তিনি কি

كَيْدَهُمْ فِيْ تَضْلِيْلٍ لا ٣- وَّأَرْسَلَ عَلَيْهِمْ طَيْرًا أَبَابِيْلَ لا ٤- تَرْمِيْهِمْ

কাইদাহুম্ ফী তাদ্ব্‌লীল্। ৩। ওয়া আর্‌ছালা আ'লাইহিম্ ত্বাইরান্ আবা-বীল্। ৪। তার্‌মীহিম্

তাহাদের অভিসন্ধিকে ব্যর্থতায় পরিণত করেন নাই? (৩) এবং তিনি তাহাদের উপর ঝাঁক ঝাঁক পাখী প্রেরণ করিয়াছিলেন। (৪) যাহারা নিক্ষেপ করিতেছিল তাহাদের উপর

بِحِجَارَةٍ مِّنْ سِجِّيْلٍ لا ٥- فَجَعَلَهُمْ كَعَصْفٍ مَّأْكُوْلٍ ع ع

বিহিজ্বা-রাতিম্ মিন্ ছিজ্জীল্। ৫। ফাজ্বাআ'লাহুম্ কাআ'ছ্‌ফিম্ মা-কুল্। ১

কঙ্কর জাতীয় পাথর। (৫) ফলে আল্লাহ তাহাদিগকে চর্বিত ঘাসের ন্যায় করিয়া দিয়াছিলেন। ১ রুকু

**আছ্‌হাবে ফীল্ঃ** ইয়ামেনের শাসনকর্তা আবরাহা কাবা গৃহকে ধ্বংস করিবার জন্য হস্তী বাহিনী-সহ আক্রমন করিয়াছিল। অতঃপর সে ও তাহার সৈন্য দল আল্লাহর কুদরতে প্রেরিত 'আবাবিল' পাখীর আক্রমণে ধ্বংস হইয়া গেল। আবাবিল পাখীরা ঠোঁটে করিয়া কঙ্কর আনিয়া নিক্ষেপ করিত। ফলে উক্ত আঘাতে সবাই ধ্বংস প্রাপ্ত হইল এবং কাবাগৃহ নিরাপদ রহিল। (আজিজী)

**মা'কুলঃ** ঘাস কিংবা তৃণ খণ্ডকে ভালভাবে চর্বিত করিয়া দিলে যে অবস্থার সৃষ্টি হয় তদ্রূপ আল্লাহ্ তাআলার গজবে পড়িয়া হস্তী বাহিনীও ধ্বংস প্রাপ্ত হইয়াছিল। কোন মানুষের অস্ত্রধারণের প্রয়োজন পড়ে নাই অথবা প্রতিরোধ ক্ষমতাও তখন কাহারও ছিল না। জালেমের জুলুম হইতে আল্লাহ স্বীয় ঘরকে রক্ষা করিয়াছিলেন এবং এই রূপ অক্ষত অবস্থায়ই উক্ত ঘর বেহেশ্‌তে নীত হইবে।

(মানাফিউল কোরআন)

| ছুরা ক্বুরায়েশ<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম্।<br>অতি দয়াময় পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৪ আয়াত<br>এবং ১ রুকু |
|---|---|---|

١- لِاِيْلٰفِ قُرَيْشٍ ۙ ٢- اٖلٰفِهِمْ رِحْلَةَ الشِّتَآءِ وَالصَّيْفِ ۚ ٣- فَلْيَعْبُدُوْا

১। লিঈলা-ফি ক্বুরাইশিন। ২। ঈলা-ফিহিম্ রিহ্‌লাতশ্‌ শিতা-ই ওয়াছ্‌ ছাইফ। ৩। ফাল্‌ইয়া'বুদু

(১) আশ্চর্য, কোরায়েশদের অনুরাগ। (২) শীত গ্রীষ্মের প্রবাস যাত্রায় তাহাদের অনুরাগ। (৩) অতএব তাহারা এবাদত করুক

رَبَّ هٰذَا الْبَيْتِ ۙ ٤- الَّذِيْۤ اَطْعَمَهُمْ مِّنْ جُوْعٍ ۙ وَّاٰمَنَهُمْ مِّنْ خَوْفٍ ۝ع

রাব্বা হা-জাল্ বাইত্। ৪। আল্লাজী আত্‌আ'মাহুম্ মিনজ্বুইউ ওয়া আ-মানাহুম্ মিন্ খাউফ। ৪

এই কা'বা গৃহের প্রভুর। (৪) যিনি তাহাদিগকে ক্ষুধায় অন্নদান করেন ও ভয় হইতে রক্ষা করেন।

১/১ রুকু

| ছুরা মা-উন<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৭ আয়াত<br>এবং ১ রুকু |
|---|---|---|

١- اَرَءَيْتَ الَّذِيْ يُكَذِّبُ بِالدِّيْنِ ؕ ٢- فَذٰلِكَ الَّذِيْ يَدُعُّ الْيَتِيْمَ ۙ

১। আরাআইতাল্লাজী ইউকাজ্জিবু বিদ্দীন। ২। ফাজা-লিকাল্লাজী ইয়াদুউ'ল্ ইয়াতীম্।

(১) বিচারের দিনকে যে অবিশ্বাস করে তাহাকে দেখিয়াছ কি? (২) সে ঐ ব্যক্তি, যে এতীমকে তাড়াইয়া দেয়

**কোরায়েশ ঃ** মহানবী (সঃ -এর উর্দ্ধতন দ্বাদশতম পুরুষ হইলেন নজর বিন্ কেনানা। তাহার আওলাদকে কোরায়েশ বলে। তাহারা সবাই মক্কায় বসবাস করিত। তাহারা ছিল কাবা গৃহের খাদেম। অন্যান্য আরববসীগণ তাহাদিগকে অত্যন্ত সম্মান ও ইজ্জত করিত। তাহাদের পেশা ছিল ব্যবসা। শীতকালে তাহারা ইয়ামেন প্রদেশে সফরে যাইত। অধিকন্তু গ্রীষ্মকালে শামদেশে বাণিজ্য করিতে যাইত। তাহারা কাবা গৃহের খেদমত করিত বলিয়া অনেক টাকা পয়সা পাইত। এই ছুরায় আল্লাহ তাআলা আক্ষেপ করিয়া বলিতেছেন যে, কাবা গৃহের বদৌলতে তাহারা এহেন শান্তি, নিরাপত্তা ও সুখময় জীবন যাপন করিতেছে। কিন্তু এই গৃহের মালিকের এবাদত বন্দেগী করিতেছে না। এমনকি দান খয়রাতের প্রতিও উৎসাহ বোধ করিতেছে না। সুতরাং তাহাদের উচিৎ এক আল্লাহর এবাদতে মনোনিবেশ করা। (মোজেহুল কোরআন)

٣- وَلَا يَحُضُّ عَلٰى طَعَامِ الْمِسْكِيْنِ ط ٤- فَوَيْلٌ لِّلْمُصَلِّيْنَ لا ٥- الَّذِيْنَ

৩। ওয়ালা ইয়াহুদ্দু আ'লা ত্বাআ'-মিল্ মিছ্কীন। ৪। ফাওয়াইলুল্ লিল্ মু'ছাল্লীন। ৫। আল্লাজীনা

(৩) এবং মিস্কীনকে আহার্যদানে উৎসাহিত করে না। (৪) অতএব মহাক্ষতি সেই নামাজীদের জন্য। (৫) যাহারা তাহাদের

---

هُمْ عَنْ صَلَاتِهِمْ سَاهُوْنَ ج ٦- الَّذِيْنَ هُمْ يُرَاءُوْنَ لا ٧- وَيَمْنَعُوْنَ الْمَاعُوْنَ ع

হুম্ আ'ন্ ছালা-তিহিম্ ছা-হূন্। ৬। আল্লাজীনা হুম্ ইউরা-উন। ৭। ওয়া ইয়াম্নাউ'নাল্ মাউ'ন। ع

নামাজ হইতে ভুলিয়া থাকে। (৬) যাহারা লোক দেখানোর জন্য কাজ করে। (৭) এবং জাকাত আদায়ে বিরত থাকে।

ع ১ — ১ রুকু

---

| ছুরা কাউছার<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ০<br>বিছ্মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৩ আয়াত<br>এবং ১ রুকু |
|---|---|---|

١- اِنَّا اَعْطَيْنٰكَ الْكَوْثَرَ ط ٢- فَصَلِّ لِرَبِّكَ وَانْحَرْ ط

১। ইন্না আ'ত্বাইনা-কাল্ কাউছার। ২। ফাছাল্লি লি রাব্বিকা ওয়ান্ হার।

(১) আমি তোমাকে প্রচুর কল্যাণ দান করিয়াছি। (২) অতএব তোমার প্রভুর উদ্দেশ্যে নামাজ আদায় কর এবং কোরবানী প্রদান কর।

---

٣- اِنَّ شَانِئَكَ هُوَ الْاَبْتَرُ ع

৩। ইন্না শা-নিয়াকা হুওয়াল্ আব্তার। ع

(৩) নিশ্চয়ই তোমাকে আবতর বলিয়া অভিহিতকারী তোমার শত্রুই আঁটকুড়ো।

ع ১ — ১ রুকু

---

(৫) নামাজ হইতে ভুলিয়া থাকার অর্থ হইল। (১) বিনা কারণে নামাজ কাজা করা। (২) নামাজকে সময় মত আদায় না করিয়া সংকীর্ণ সময়ে আদায় করা এবং (৩) নামাজকে হুজুরে কল্‌বের সহিত আদায় না করা বরং অমনোযোগী হইয়া নিজের খেয়াল বিভিন্ন দিকে ঘুরাইয়া ফিরাইয়া নামাজ আদায় করা এবং ছুরা, কেরাআত ও রুকু সেজ্‌দাহ ঠিক মত আদায় না করা। সুতরাং নামাজের প্রতি যত্নবান হওয়া প্রতিটি মুসলমানের অবশ্য কর্তব্য। কেননা নামাজ হইল বেহেশ্‌তের চাবি ও মু'মিনের জন্য মেরাজ স্বরূপ।

( মানাফিউল কোরআন )

| | | |
|---|---|---|
| ছুরা কাফিরূন<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছ্‌মিল্লা-হির্‌ রাহ্‌মা-নির্‌ রাহীম।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৬ আয়াত<br>এবং ১ রুকু |

١- قُلْ يٰٓاَيُّهَا الْكٰفِرُوْنَ لا ٢- لَآ اَعْبُدُ مَا تَعْبُدُوْنَ لا ٣- وَلَآ اَنْتُمْ

১। কুল্‌ ইয়াআইয়্যুহাল্‌ কা-ফিরূন্‌। ২। লা আ'বুদু মা তা'বুদুন। ৩। ওয়ালা আন্তুম্‌

(১) বল, হে কাফেরগণ! (২) আমি এবাদত করি না, যাহাকে তোমরা এবাদত কর। (৩) না, তোমরা

عٰبِدُوْنَ مَآ اَعْبُدُ ج ٤- وَلَآ اَنَا عَابِدٌ مَّا عَبَدْتُّمْ لا ٥- وَلَآ اَنْتُمْ

আ'-বিদূনা মা আ'-বুদ। ৪। ওয়ালা আনা আ'-বিদুম্‌ মা আ'বাত্তুম্‌। ৫। ওয়ালা আন্তুম্‌

এবাদতকারী, যাহাকে আমি এবাদত করি। (৪) এবং না আমি এবাদতকারী, যাহাকে তোমরা এবাদত করিয়াছ। (৫) না, তোমরা

ع
১
—
১ রুকু

عٰبِدُوْنَ مَآ اَعْبُدُ ط ٦- لَكُمْ دِيْنُكُمْ وَلِيَ دِيْنِ ع

আ'-বিদূনা মা আ'বুদ। ৬। লাকুম্‌ দীনুকুম্‌ ওয়া লিইয়াদীন। ع

এবাদত কর, যাহাকে আমি এবাদত করি। (৬) তোমাদের জন্য তোমাদের ধর্ম এবং আমার জন্য আমার ধর্ম।

**কাফিরূন**ঃ অলীদ বিন্‌ মুগিরা ও কতিপয় মোশরেক একবার মহানবী (সঃ)-কে বলিল যে, "হে মোহাম্মদ (সঃ)! আপনি আমাদের উপাস্যদিগকে মন্দ বলা পরিত্যাগ করুন এবং আমরা পরস্পর মিলিয়া মিশিয়া থাকিব। এক বৎসর আপনি আমাদের মূর্তির উপাসনা করিবেন, পর বৎসর আমরা আপনার খোদার এবাদত করিব।" উহাতে আল্লাহ এই আয়াত নাজিল করেন। তবে জেহাদের আয়াতের দ্বারা এই ছুরার হুকুম মানছুখ হইয়া গিয়াছে। (মানাফিউল কোরআন)

| | | |
|---|---|---|
| ছুরা নাছর<br>ইহা মক্কায় অবতীর্ণ | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ٥<br>বিছ্‌মিল্লা-হির্‌ রাহ্‌মা-নির্‌ রাহীম্‌।<br>অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে। | ইহাতে ৩ আয়াত<br>এবং ১ রুকু |

١- اِذَا جَآءَ نَصْرُ اللّٰهِ وَالْفَتْحُ لا ٢- وَرَاَيْتَ النَّاسَ يَدْخُلُوْنَ فِيْ دِيْنِ اللّٰهِ

ইজাজা-আ নাছ্‌রুল্লাহি ওয়াল্‌ ফাৎহ্‌। ২। ওয়া রাআইতান্না-ছা ইয়াদ্‌খুলুনা ফী দীনিল্লাহি

(১) যখন আল্লাহর সাহায্য ও জয়লাভ ঘটিয়া গেল। (২) এবং লোকদিগকে দেখিতে পাইলে দলে দলে আল্লাহর ধর্মে প্রবেশ করিতেছে।

اَفْوَاجًا لا ۳- فَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ وَاسْتَغْفِرْهُ ط

আফ্ওয়া-জ্বা। ৩। ফাছাব্বিহ্ বিহাম্দি রাব্বিকা ওয়াছ্তাগ্ফিরহ।

(৩) তখন তোমার প্রভুর প্রশংসার সহিত তছবীহ পাঠ কর ও তাঁহার কাছে ক্ষমা প্রার্থনা কর।

اِنَّهٗ كَانَ تَوَّابًا ع

ইন্নাহূ কা-না তাউওয়া-বা। ع

৪। নিশ্চয়ই তিনি তওবা কবুলকারী।

ع ১ ১ রুকু

ছুরা লাহাব্

ইহা মক্কায় অবতীর্ণ

بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ۝

বিছ্মিল্লা-হির্ রাহ্মা-নির্ রাহীম্।

অতি দয়ালু পরম কৃপাময় আল্লাহর নামে।

ইহাতে ৫ আয়াত

এবং ১ রুকু

١- تَبَّتْ يَدَآ اَبِىْ لَهَبٍ وَّتَبَّ ط ٢- مَآ اَغْنٰى عَنْهُ مَالُهٗ وَمَا كَسَبَ ط

১। তাব্বাৎ ইয়াদা আবী লাহাবিঁউ ওয়া তাব্বা। ২। মা আগ্না আন্হু মা-লুহূ ওয়ামা কাছাব।

(১) আবু লাহাবের হস্তদ্বয় ভঙ্গ হউক ও ধ্বংস হউক! (২) তাহার মাল ও উপার্জন তাহাকে রক্ষা করিতে পারিল না।

٣- سَيَصْلٰى نَارًا ذَاتَ لَهَبٍ ج صلے ٤- وَّامْرَاَتُهٗ ط حَمَّالَةَ الْحَطَبِ ج

৩। ছাইয়াছ্লা নারান্ জা-তা লাহাব। ৪। ওয়াম্ রাতুহ ; হাম্মা লাতাল্ হাত্বাব।

(৩) সত্বরই সে শিখাযুক্ত অগ্নিতে প্রবেশ করিবে। (৪) এবং তাহার স্ত্রী ইন্ধনবাহিনী।

٥- فِىْ جِيْدِهَا حَبْلٌ مِّنْ مَّسَدٍ ع

৫। ফী জ্বীদিহা হাব্লুম্ মিম্ মাছাদ। ع

(৫) তাহার গলায় দৃঢ়বদ্ধ রজ্জু থাকিবে।

ع ১ — ১ রুকু

আবু লাহাব ঃ আবু লাহাব হুজুর করিম (সঃ)-এর আপন চাচা। সে কুফুরীতে অত্যন্ত নিমগ্ন ছিল। মহানবীর ক্ষতি সাধন করা ও শত্রুতা পোষণ করাই ছিল তাহার অন্যতম ও প্রদান কাজ। এই জন্য তাহার উপর আল্লাহর লানৎ পতিত হইয়াছিল। (লুবাব)

| ছুরা ইখ্‌লাছ<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ع<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | ইহাতে ৪ আয়াত<br>এবং ১ রুকু। |
|---|---|---|

١ - قُلْ هُوَ اللّٰهُ اَحَدٌ ع ٢ - اَللّٰهُ الصَّمَدُ ع ٣ - لَمْ يَلِدْ لا وَلَمْ يُوْلَدْ لا

১। কুল্ হুওয়াল্লাহু আহাদ। ২। আল্লাহুছ্‌ছামাদ। ৩। লাম্ ইয়ালিদ্ ওয়া লাম্ ইউলাদ।

(১) বলিয়া দাও যে, আল্লাহ এক। (২) আল্লাহ সর্বনিরপেক্ষ। (৩) তিনি না জনন করিয়াছেন, না জনিত হইয়াছেন।

ع ১/১ রুকু

٤ - وَلَمْ يَكُنْ لَّهٗ كُفُوًا اَحَدٌ ع

৪। ওয়া লাম্ ইয়াকুল্লাহূ কুফুওয়ান্ আহাদ। ع

(৪) এবং না কেহ তাহার সমকক্ষ আছে।

| ছুরা ফালাক<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ع<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | ইহাতে ৫ আয়াত<br>এবং ১ রুকু। |
|---|---|---|

١ - قُلْ اَعُوْذُ بِرَبِّ الْفَلَقِ لا ٢ - مِنْ شَرِّ مَا خَلَقَ لا ٣ - وَمِنْ شَرِّ غَاسِقٍ اِذَا وَقَبَ لا

১। কুল্ আউ'জু বিরাব্বিল্ ফালাক। ২। মিন্ শার্‌রি মা খালাক। ৩। ওয়া মিন্ শার্‌রি গ্বা-ছিকিন্ ইজা ওয়াকাব।

(১) বল, আমি প্রত্যুষের প্রভুর আশ্রয় গ্রহণ করিতেছি। (২) সৃষ্টির অনিষ্ট হইতে। (৩. অন্ধকার রাতের অনিষ্ট হইতে; যখন উহা আগমন করে।

**ইখ্‌লাছ :** সূরায়ে ইখ্‌লাছের শানে নুযুল সম্পর্কে তিরমিজি শরীফ, মোছনাদে ইমাম আহমদ, তারিখ-ই-বুখারী, ছহীহ্ ইবনে খুজাইমা, মুস্তাদরেকে হাকেম ইত্যাদি কিতাবে হজরত উবাই ইবনে কা'ব ও অন্যান্য ছাহাবাগণ হইতে যে সকল রেওয়াত আছে, সেইগুলির সারমর্ম এই যে, মক্কার মোশ্‌রেকগণ আঁ হজরত (সঃ) কে একদিন বলিল, "আপনি আমাদিগকে যেই আল্লাহর এবাদত করিতে বলিতেছেন, সেই আল্লাহর পরিচয় জ্ঞাপক কিছু গুণাবলী বর্ণনা করুন দেখি?" তাহাদের এই কথার উত্তরে আল্লাহ তাআলা এই আয়াত নাযিল করেন। অধিকন্তু বোখারী শরীফে আছে, "এই সূরা পাঠ করার ছওয়াব পবিত্র কোরআন শরীফের এক-তৃতীয়াংশের সমান।" (ইবনে কাছির, খাজেন, মানাফিউল কোরআন)

٤ - وَمِنْ شَرِّ النَّفّٰثٰتِ فِى الْعُقَدِ ۙ ٥ - وَمِنْ شَرِّ حَاسِدٍ اِذَا حَسَدَ ع

৪। ওয়া মিন্ শার্‌রিন্ নাফ্‌ফা-ছা-তি ফিল্ উ'ক্বাদ। ৫। ওয়া মিন্ শার্‌রি হা-ছিদিন্ ইজা-হাছাদ।

(৪) গ্রন্থিসমূহে ফুৎকারকারিণী নারীগণের অনিষ্ট হইতে। (৫) এবং হিংসুকের অনিষ্ট হইতে যখন হিংসা করে।

| | | |
|---|---|---|
| ছুরা নাছ<br>ইহা মক্কায় অবতীর্ণ। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ<br>বিছ্‌মিল্লা-হির্ রাহ্‌মা-নির্ রাহীম।<br>পরম কৃপাময় অতি দয়ালু আল্লাহর নামে। | ইহাতে ৬ আয়াত<br>এবং ১ রুকু। |

ع ১ — ১ রুকু

١ - قُلْ اَعُوْذُ بِرَبِّ النَّاسِ ۙ ٢ - مَلِكِ النَّاسِ ۙ ٣ - اِلٰهِ النَّاسِ ۙ

১। কুল্ আউজু বিরাবিন্না-ছ। ২। মালিকিন্না-ছ। ৩। ইলা-হিন্না-ছ।

(১) বল, আমি মানুষের প্রতিপালক। (২) মানুষের অধিপতি। (৩) মানুষের উপাস্যের আশ্রয় গ্রহণ করিতেছি।

٤ - مِنْ شَرِّ الْوَسْوَاسِ الْخَنَّاسِ ۙ ٥ - الَّذِىْ يُوَسْوِسُ

৪। মিন্ শার্‌রিল্ ওয়াছ্ ওয়া-ছিল্ খান্না-ছ। ৫। আল্লাজী ইউওয়াছ্‌বিছু

(৪) কুমন্ত্রণাদাতা দ্বিধা সৃষ্টিকারীর অনিষ্ট হইতে। (৫) যে মানুষের অন্তরসমূহে

فِىْ صُدُوْرِ النَّاسِ ۙ ٦ - مِنَ الْجِنَّةِ وَالنَّاسِ ع

ফী ছুদুরিন্না-ছ। ৬। মিনাল্-জ্বিন্না-তি ওয়ান্না ছ। ع

কুমন্ত্রণা প্রদান করে। (৬) জ্বিন ও মানুষদের মধ্যে।

ع ১ — ১ রুকু

**শানে নুযুল ঃ** লবিদ বিন আ'ছাম ইহুদীর কন্যাগণ মহানবী সঃ)-এর মাথার চুল ও চিরুণীর দ্বারা তাঁহাকে যাদু করিয়াছিল। ফলে তিনি অত্যন্ত কষ্ট পাইতে লাগিলেন। অতঃপর আল্লাহ তাআলা ১১ আয়াতের এই দুইটি সূরা অবতীর্ণ করিলেন এবং এই সূরাদ্বয় পাঠ করার সঙ্গে সঙ্গে মহানবী (সঃ) হইতে যাদুর আছর বিনষ্ট হইয়া যায়। ( মানাফিউল কোরআন )

**ফায়দা ঃ** জ্বিন এবং মানুষ উভয় দলই মানুষের অন্তরে যে কোন রকম কুমন্ত্রণা ও মিথ্যা ধারণা সৃষ্টি করিবার জন্য যথেষ্ট। সুতরাং এই দুই সম্প্রদায়ের কুমন্ত্রণা হইতে অন্তরকে মুক্ত রাখিতে হইবে। ( তাফহীম )

تمت بالخير

# ক্বোরআন শরীফ তেলাওয়াতের দোওয়া

صَدَقَ اللّٰهُ صَدَقَ اللّٰهُ الْعَلِيُّ الْعَظِيْمُ ٥ وَصَدَقَ

ছাদা-কা ল্লা-হু ছাদা-ক্বা ল্লা-হুল্ আ'লিয়্যুল্ আ'জীম্। ওয়া ছাদা-কা

আল্লাহর কথা সত্য মহান আল্লাহর কথা সত্য এবং

رَسُوْلُهُ النَّبِيُّ الْكَرِيْمُ ٥ وَنَحْنُ عَلٰى ذٰلِكَ مِنَ

রাছূলুহুন্ নাবিয়্যুল্ কারীম্। ওয়া নাহ্নু আ'লা-জা-লিকা মিনাশ্

তাঁহার প্রেরিত শ্রদ্ধেয় নবীর কথাও সত্য। আমরা ইহার উপর

الشّٰهِدِيْنَ ٥ وَالْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعٰلَمِيْنَ ٥ وَصَلَّى اللّٰهُ تَعَالٰى

শা-হিদীন। ওয়াল্ হাম্‌দু লিল্লা-হি রাব্বিল্ আ'লামীন। ওয়া ছাল্লা ল্লা-হু তাআ'লা

সাক্ষ্যদানকারীদের অন্যতম। সব প্রশংসাই সর্বজগৎস্বামী আল্লাহর। এবং আল্লাহ তাআলার রহমত বর্ষিত হউক

عَلٰى خَيْرِ خَلْقِهٖ وَنُوْرِ عَرْشِهٖ سَيِّدِنَا مُحَمَّدٍ وَّ

আ'লা খাইরি খাল্‌ক্বিহী ওয়া নূরি আ'র্‌শিহী ছাইয়্যিদিনা মুহাম্মাদিঁউ ওয়া

তাঁহার সৃষ্টির শ্রেষ্ঠ, তাঁহার আরশের নূর ও আমাদের নেতা মোহাম্মদ (সঃ

عَلٰى اٰلِهٖ وَاَصْحَابِهٖ اَجْمَعِيْنَ ٥

আ'লা আ-লিহী ওয়া আছ্‌হা-বিহী আজ্‌মাঈ'ন।

ও তাঁহার আওলাদ-আছহাব সবার উপর।

اَللّٰهُمَّ اٰنِسْ وَحْشَتِيْ فِيْ قَبْرِيْ ٥ اَللّٰهُمَّ ارْحَمْنِيْ بِالْقُرْاٰنِ الْعَظِيْمِ ٥

আল্লাহুম্মা আনিছ্ ওয়াহ্ শাতি ফী কাব্‌রী, আল্লাহুম্মার্ হাম্‌নী বিল্ কুর্‌আ-নিল্ আ'জীম।

হে আল্লাহ! আমার কবরের মধ্য হইতে আমার পেরেশানীকে দূর কর।

হে আল্লাহ! মহান কোরআনের বরকতে আমাকে রহম কর।

وَاجْعَلْهُ لِيْ اِمَامًا وَّنُوْرًا وَّهُدًى وَّرَحْمَةً ۝ اَللّٰهُمَّ

ওয়াজ্‌আ'লহু লী ইমা-মাঁউ ওয়া নূরাঁউ ওয়া হুদাঁউ ওয়া রাহ্‌মাহ্।

এবং উহাকে আমার জন্য ঈমাম' নূর, হেদায়েত ও রহমতে পরিণত কর।

---

ذَكِّرْنِيْ مِنْهُ مَا نَسِيْتُ وَعَلِّمْنِيْ مِنْهُ مَا جَهِلْتُ

আল্লাহুম্মা জাক্কির্‌নী মিন্‌হু মা নাছীতু-ওয়া আ'ল্লিম্‌নী মিন্‌হু মা জ্বাহিল্‌তু

হে আল্লাহ! উহার যা কিছু আমি ভুলিয়া গিয়াছি, তাহা আমাকে স্মরণ করাইয়া দাও; আর যাহা আমি জানি নাই, তাহা আমাকে জানাইয়া দাও,

---

وَارْزُقْنِيْ تِلَاوَتَهٗ اٰنَاءَ الَّيْلِ وَاٰنَاءَ النَّهَارِ وَاجْعَلْهُ لِيْ

ওয়ার্‌ যুক্‌নী তিলা-ওয়াতাহু আনা-আ ল্লাইলি ওয়া আনা-আ ন্নাহা-রি, ওয়াজ্‌আ'লহুলী

এবং আমাকে দিবারাত্র তেলাওয়াত করার সৌভাগ্য দান কর এবং উহাকে পরিণত কর আমার

---

حُجَّةً يَّا رَبَّ الْعٰلَمِيْنَ ۝

হুজ্জাতাঁই ইয়া রাব্বাল্‌ আ'লামীন।

পরিত্রাণের দলিলরূপে—হে সর্বজগতের প্রতিপালক।

---

اَللّٰهُمَّ طَهِّرْ قُلُوْبَنَا وَقَرِّ عُيُوْنَنَا وَاسْتُرْ

আল্লাহুম্মা ত্বাহ্‌হির্‌ কুলুবানা ওয়া ক্বার্‌রি উ'ইউনানা ওয়াছ্‌তুর্‌

হে আল্লাহ! আমাদের অন্তরসমূহ পাক কর, আমাদের চক্ষুসমূহকে ঠাণ্ডা কর, গোপন কর,

---

عَوْرَاتِنَا وَاشْفِ مَرْضَانَا وَاقْضِ دُيُوْنَنَا وَبَيِّضْ

আ'উরা-তিনা ওয়াশ্‌ফা মার্‌দ্বা-না ওয়াক্‌দি দুইউনানা ওয়া বাইয়্যিদ্ব্‌

আমাদের দোষসমূহকে, আরোগ্য কর আমাদের রোগসমূহকে, আমাদের ঋণসমূহকে পরিশোধ করাও, উজ্জ্বল কর

---

وُجُوْهَنَا وَارْفَعْ دَرَجَاتِنَا وَارْحَمْ اٰبَائَنَا وَاغْفِرْ لِاُمَّهَاتِنَا

ওয়া বুজ্বূহানা ওয়ার্‌ফাআ' দারাজ্বা-তিনা ওয়ার্‌হাম্‌ আ-বা-আনা ওয়াগ্‌ফির্‌ উম্মুহা-তিনা

আমাদের চেহারাসমূহকে, আমাদের মর্যাদাকে উন্নত কর, আমাদের বাপ-দাদাগণের প্রতি অনুগ্রহ কর, আমাদের মাতৃকুলের প্রতি ক্ষমা প্রদর্শন কর,

وَامْحُ سَيِّئَاتِنَا وَاَصْلِحْ دِيْنَنَا وَدُنْيَانَا وَرَطِّبْ لِسَانَنَا

ওয়ামহু ছাইয়্যিআ-তিনা ওয়া আছ্‌লিহ্‌ দীনানা ওয়া দুন্‌ ইয়া-না ওয়া রাত্তিব্‌ লিছা-নানা

আমাদের গোনাহ্‌সমূহকে মাফ কর, আমাদের দ্বীন দুনিয়াকে দুরস্ত কর, আমাদের জবানকে মধুময় কর,

---

وَقَوِّ اَجْسَادَنَا وَاخْرِبْ اَعْدَاءَنَا وَشَتِّتْ شُمُوْلَ اَعْدَائِنَا

ওয়া কাব্‌বি আজ্‌ছা-দানা ওয়া খার্‌রিব্‌ আ'দা-আনা ওয়া শাত্তিত্‌ শুমূলা আ'দাইনা

আমাদের দেহসমূহকে সবল কর, আমাদের অমঙ্গলকারীগণকে ধ্বংস কর, আমাদের শত্রুসংঘকে বিক্ষিপ্ত কর,

---

وَاحْفَظْ اَهْلَنَا وَاَمْوَالَنَا وَانْظُرْ اَوْلَادَنَا وَثَبِّتْ

ওয়াখ্‌ফাজ্‌ আহ্‌লানা ওয়া আম্‌ওয়ালানা ওয়ান্‌জুর্‌ আউলা-দানা ওয়া ছাব্বিত্‌

আমাদের পরিবারবর্গ ও ধন-সম্পদকে সংরক্ষণ কর, আমাদের আওলাদের প্রতি সুনজর রাখ, আমাদিগকে সুপ্রতিষ্ঠিত রাখ

---

اَقْدَامَنَا عَلٰى دِيْنِ الْاِسْلَامِ وَانْصُرْنَا عَلَى الْقَوْمِ الْكَافِرِيْنَ ۝

আক্‌দা-মানা আ'লা দীনিল্‌ ইছ্‌লামি ওয়ানছুর্‌না আ'লাল্‌ ক্বাউমিল্‌ কা-ফিরীন।

দ্বীন ইসলামের উপর এবং কাফের সম্প্রদায়ের বিরুদ্ধে আমাদিগকে সাহায্য কর

---

بِحُرْمَةِ هٰذَا الْقُرْاٰنِ الْعَظِيْمِ ۝

বিহুর্‌মাতি হাজাল্‌ কুর্‌আ-নিল্‌ আ'জীম।

এই পবিত্র মহান কোরআনের সম্মানের বরকতে।

# আখেরী মোনাজাত

হে আমার খালেক ও মালেক আল্লাহ! আমি তোমার নগণ্য গোনাহ্‌গার বান্দা। আমার সামান্য জ্ঞান দ্বারা তোমার পবিত্র কালামুল্লাহর কিছুটা মাহাত্ম্য মানুষের সামনে তুলিয়া ধরিতে চেষ্টা করিয়াছি। আমার এই ক্ষুদ্র প্রচেষ্টায় যদি আমি ভুল করিয়া থাকি বা অপরাধ করিয়া থাকি, তাহা হইলে তোমার নিজ রহমতে আমার অপরাধ মার্জনা কর। আমাকে তোমার রহমতের সাগরে ডুবাইয়া রাখ।

হে দয়াময় আল্লাহ। তোমার অনেক বান্দা এমনও আছে, যাহারা আরবী ভাষা পড়িতে পারে না এবং উহার অর্থ সম্পর্কেও অবগত নয়। সুতরাং তাহারা যেন উচ্চারণ পাঠের মাধ্যমে মূল আরবী পড়িতে ও শিখিতে আগ্রহী হয় এবং পবিত্র কোরআনের প্রতি মহব্বৎ রাখে, এই নিয়তেই আমি এই কঠিন কাজে আত্মনিয়োগ করিয়াছি। দুনিয়ার কোন গরজ বা মাকছুদ উহাতে আমার নাই। আমার এই নিয়তকে তুমি কবুল কর এবং যাহারা এই পবিত্র কোরআন পাঠ করিবে, তাহাদের সকলকে তুমি পূর্ণ ছওয়াব প্রদান কর।

হে বারে এলাহী। তোমার দয়ার শেষ নাই, তোমার করুণার কিনারা নাই, তোমার পবিত্র কালামের গুণ-গরিমার অন্ত নাই। অতএব যাহারা তোমার কালামকে তেলাওয়াত করিতে ভালবাসে, যাহারা অর্থ বুঝিতে চায়, তাহাদিগকে তুমি সর্ব প্রকার করুণার দ্বারা আচ্ছাদিত করিয়া দাও, তাহাদিগকে তোমার কালামের প্রেম-সাগরে ভাসিয়া যাইতে তৌফিক দান কর। তাহাদিগকে তোমার প্রেমিক বান্দায় সামিল কর।

হে রাহমানুর্ রাহীম! আমরা তোমারই বান্দা। তোমারই কাছে জীবনের সমস্ত অপরাধের ক্ষমা চাই। আমাদিগকে এবং আমাদের মাতা-পিতা, আত্মীয়-স্বজন ও সন্তান-সন্ততীকে মাফ কর। তুমি ছাড়া আমাদের আর কোন উপায় নাই। তুমিই আমাদের একমাত্র ভরসা স্থল। আমিন! আমিন!! আমিন!!!

নাচিজ

**এ· কে· এম· ফজলুর রহমান মুন্সী**

# পৃথিবীর বিভিন্ন ভাষায় পবিত্র কোরআনের অনুবাদ

পবিত্র কোরআনে কারিমের অনুবাদ পৃথিবীর বিভিন্ন ভাষায় করা হইয়াছে। তবে সকল অনুবাদকারীর নাম এবং বিস্তৃত বিবরণ সংগ্রহ করা আমার পক্ষে সম্ভব হয় নাই। তথাপি আমার ক্ষুদ্র অনুসন্ধানে যতখানি সংগ্রহ করিতে সক্ষম হইয়াছি, তাহাই নিম্নে উদ্ধৃত করিলাম। আশা করি আমার এই পরিসংখ্যাণ দ্বারা ইহাই উপলব্ধি করা যাইবে যে, পবিত্র কালামুল্লাহ শরীফের খেদমত কত ব্যাপকভাবে করা হইয়াছে। আমি এই তথ্য সংগ্রহের উদ্যোগ গ্রহণ করিলাম মাত্র। এই পরিসংখ্যাণের প্রতি আগ্রহী হইয়া যদি আল্লাহর কোন আশেক বান্দা পৃথিবীতে প্রচলিত প্রায় আড়াই হাজার ভাষার মধ্যে কোন্ কোন্ ভাষায় পবিত্র কোরআনের কি কি অনুবাদ ও তফ্সীর সম্পাদিত হইয়াছে, তাহা সংগ্রহ করিতে সক্ষম হন; তাহা হইলে ইস্লামের একটি বিরাট খেদমত আঞ্জাম দেওয়া হইবে।

## উর্দু ভাষা

১। মৌলভী আজিজ উল্লাহ হাম্‌যা (১২২৯ হিঃ) দাক্ষিণাত্যের আওরঙ্গাবাদ। তিনি কেবল ৩০শ' পারার উর্দু অনুবাদ করিয়াছেন। ২। হেকিম শরীফ উল্লাহ খান, দিল্লী (মৃঃ ১২২২ হিঃ)। তিনি পূর্ণ অনুবাদ করিয়াছেন। ৩। শাহ আবদুল কাদের দেহলবী (রাঃ) (১২৩০ হিঃ)। তাঁহার অনুবাদ অত্যন্ত প্রামাণ্য। পরবর্তীগণের প্রায় সবাই তাঁহার অনুবাদ হইতে সাহায্য লইয়াছেন। ৪। শাহ রফি উদ্দিন দেহলবী (রাঃ)-এর অনুবাদ। এই অনুবাদও প্রামাণ্য। ৫। মৌলভী ফতেহ মোহাম্মদ জলন্ধরীর অনুবাদ। ৬। মৌলভী ডিপুটি জনাব নাজির আহমদের অনুবাদ। ৭। স্যার সৈয়দ আহমদের অনুবাদ। ৮। মোহাম্মদ হোসেন কুলী খানের অনুবাদ। ৯। ফতেহ উদ্দিন আজহারীর অনুবাদ। ১০। আহমদ উল্লাহ আব্বাছীর অনুবাদ। ১১। মোঃ বাকের-এর অনুবাদ (লক্ষ্ণৌ)। ১২। মোঃ টি, শিরীনের অনুবাদ (লক্ষ্ণৌ)। ১৩। মৌলভী নজমুদ্দীন সিউহারীর অনুবাদ। ১৪। মৌলভী শামসুদ্দীন সায়েমের অনুবাদ। ১৫। খাজা দীন মোহাম্মদের অনুবাদ। ১৬। আগাশায়ের কিজিলবাশের অনুবাদ। ১৭। মৌলভী আবদুর রহীমের অনুবাদ। ১৮। মৌলভী মোহাম্মদ আবু মোহাম্মদ মোছলেহ-এর অনুবাদ। ১৯। মাওলানা শাব্বীর আহমদ ওসমানীর অনুবাদ। ২০। শেখুল হিন্দ মাওলানা মাহমুদুল হাছানের অনুবাদ। ২১। মাওলানা আবুল কালাম আজাদের অনুবাদ। ২২। মাওলানা আশেক ইলাহীর অনুবাদ (মিরাট)। ২৩। মাওলানা আশরাফ আলী থানভীর অনুবাদ। ২৪। মাওলানা আবদুল হক হক্কানীর অনুবাদ। ২৫। খাজা হাসান নিজামীর অনুবাদ (দিল্লী)। ২৬। নওয়াব ভীকার নাওয়াজ জং-এর অনুবাদ। ২৭। মৌলভী আহমদ রেজা খান বেরেলভীর অনুবাদ। ২৮। ডাঃ আবদুল হাকিমের অনুবাদ। ২৯। মাওলানা সানা উল্লাহ অমৃতসরীর অনুবাদ। ৩০। মৌলভী

ফতেহ মোহাম্মদ তায়েব লক্ষ্ণৌবীর অনুবাদ। ৩১। মিঃ মোহাম্মদ লাহোরীর অনুবাদ। ৩২। মির্জা হায়বত দেহলভীর অনুবাদ। ৩৩। মৌলভী ইব্রাহীমের অনুবাদ। ৩৪। আবদুল্লাহ চকরালভীর অনুবাদ। ৩৫। মাওলানা সাইয়েদ আবুল আলা মওদুদীর অনুবাদ। ৩৬। ইকবাল খানশের অনুবাদ। ৩৭। মাওলানা আহমদ আলীর অনুবাদ। ৩৮। আবদুল মাজেদ দরিয়াবাদীর অনুবাদ। ৩৯। সৈয়দ মোহাম্মদ শাহর-এর অনুবাদ। তাছাড়া উর্দুতে অন্যুন ৯২টি অনুবাদ আছে। রাহমাতুল্লাহি তাআলা আ'লাইহিম আজমাঈ'ন।

## ফারসী ভাষা

ফারসী ভাষায় পবিত্র কোরআনের প্রায় ৫২টি অনুবাদ আছে। তন্মধ্যে নিম্ন উল্লিখিত অনুবাদগুলি প্রামাণ্য বলিয়া আলেম সমাজ মনে করিয়া থাকেন ঃ

১। শেখ সাদী সিরাজী (রাঃ)-এর অনুবাদ। ২। আকাই নেয়ামত উল্লাহ তেহরানীর অনুবাদ। ৩। মীর্জা খলিল ইস্পাহানীর অনুবাদ। ৪। শাহ ওয়ালী উল্লাহ দেহলভী (রাঃ)-এর অনুবাদ। ৫। শাহ আবদুল আজিজ দেহলভী (রাঃ)-এর অনুবাদ। ৬। কাজী সানাউল্লাহ পানিপথীর অনুবাদ। ৭। মুহাম্মদ শামসুদ্দীনের অনুবাদ। ৮। আবু আহমদের অনুবাদ এবং ৯। জনৈক অজ্ঞাত ইরানী মৌলভীর অনুবাদ।

## হিন্দী ভাষা

১। পবিত্র কোরআন শরীফের অনুবাদ হিন্দি ভাষায় প্রায় ১৮টি আছে। তবে সর্বপ্রথম অনুবাদ করা হয় ২৫০ হিজরীতে। রাজা সরুগের আবেদন ক্রমে জনৈক ইরাকবাসী প্রখ্যাত আলেম এই অনুবাদ করিয়াছিলেন। তিনি সূরা 'ইয়াছিন' পর্যন্ত অনুবাদ করিয়াছিলেন। তাহার পরে অন্য একজন বিজ্ঞ আলেম বাকী অনুবাদ শেষ করেন। রাজা সরুগ এই অনুবাদ পাঠ করিয়া ইসলাম ধর্ম গ্রহণ করিয়াছিলেন। ২। সম্ভবতঃ ১৩৭০ হিজরীতে সেকেন্দ্রাবাদের বড় সওদাগর খান বাহাদুর আহমদ আল্লাহ দীন অত্যন্ত যত্ন সহকারে হিন্দী ভাষায় কোরআন শরীফের অনুবাদ করাইয়াছিলেন, যাহা অত্যন্ত মকবুল হইয়াছিল। ৩। দিল্লীর খাজা হাসান নিজামী হিন্দী ভাষায় কোরআন পাকের অনুবাদ করেন। এই অনুবাদের একপার্শ্বে বাদশাহ আওরঙ্গজেব আলমগীরের স্বহস্ত লিখিত কোরআন পাকের আরবী ছিল এবং অপর পার্শ্বে দেবনাগরী অক্ষরে ডাঃ নজীর আহমদের উর্দু তরজমা লিখিত ছিল এবং পরবর্তী পৃষ্ঠায় দেবনাগরী অক্ষরে হিন্দী অনুবাদ একত্র করিয়াছিল। এই অনুবাদ প্রায় ৯০০ পৃষ্ঠায় সমাপ্ত হইয়াছিল। উহার সম্পাদনা শেষ হইতে সময় লাগিয়াছিল প্রায় চার বৎসর। খাজা হাসান নিজামী পাঁচজন বিশিষ্ট সংস্কৃত ভাষাভিজ্ঞ পণ্ডিতের সক্রিয় সহযোগিতায় এই কাজ সম্পাদন করিয়াছিলেন। ৪। রেভারেণ্ড ডাঃ আহ্মদ মিশনারীও হিন্দী ভাষায় কোরআন পাকের অনুবাদ করিয়াছিলেন। ৫। প্রখ্যাত 'নূর' পত্রিকার সম্পাদক শায়খ মোঃ ইউসুফ হিন্দী ভাষায় কোরআন পাকের অনুবাদ করিয়াছিলেন। তিনি গুরুমুখী ভাষায়ও একখানা অনুবাদ করিয়াছিলেন।

## মারহাটি ভাষা

মারহাটি ভাষায় বিখ্যাত হেকীম সুফী মীর মোহাম্মদ ইয়াকুব খান কোরআন পাকের অনুবাদ করিয়াছেন। দাক্ষিণাত্যের নিজাম 'হিজ হাইনেস' মীর স্যার ওস্মান আলী খান এই অনুবাদের জন্য হেকীম সাহেবকে পুরস্কার স্বরূপ অনেক অর্থ দিয়াছিলেন। উক্ত অনুবাদের কয়েকশত কপি তিনি মারহাটি স্কুল ও কলেজের জন্য দান করেন এবং অনুবাদকের জন্য আজীবন মাসিক ভাতারও সুবন্দোবস্ত করেন।

## গুজারটি ভাষা

গুজরাটি ভাষায় পবিত্র কোরআন পাকের বেশ কয়েকটি অনুবাদই রহিয়াছে। তন্মধ্যে নিম্নলিখিত অনুবাদগুলিই প্রধান।

১। আবদুল কাদির বিন্ লোকমানের অনুবাদ ( ১৮৭৯ খৃঃ )। ২। হাফেজ আবদুর রশীদের অনুবাদ ( ১২১১ হিঃ )। ৩। মোহাম্মদ ইসফাহানীর অনুবাদ ( ১৯০০ খৃঃ )। ৪। গোলাম আলীর অনুবাদ ( ১৯০৩ খৃঃ )।

## তেলেগু ভাষা

১। গোদাবরী গভর্ণমেন্ট আর্ট কলেজের তেলেগু এবং সংস্কৃত ভাষার অধ্যাপক ছিলেন মিঃ নারায়ণ রায়, এম. এ.। তিনি আহাম্মদী জমায়াতের মৌলভী আহম্মদ আলী সাহেবের ইংরেজী অনুবাদ হইতে তেলেগু ভাষায় পবিত্র কোরআন অনুবাদ করেন। ২। মিঃ অনন্ত রতনও একজন মারহাটি। তিনিও মৌলভী মোহাম্মদ আলীর ইংরেজী অনুবাদ হইতে তেলেগু ভাষায় পবিত্র কোরআন অনুবাদ করেন।

## পাঞ্জাবী ভাষা

পাঞ্জাবী ভাষায় অনুবাদ-এর মধ্যে নিম্নলিখিতগুলিই প্রধান।

১। হাফেজ মোহাম্মদ বারেকের অনুবাদ ( ১৩৯৭ হিঃ ) ২। হেদায়েত উল্লাহ গোলজারীর অনুবাদ ( ১৩০৫ হিঃ )। ৩। শামসুদ্দিন বোখারীর অনুবাদ ( ১৩১২ হিঃ )। এবং ৪। ফিরোজ উদ্দিনের অনুবাদ ( ১৯০৩ খৃঃ )।

## আফগানী ভাষা

আফগানী ভাষায় অনুবাদের পূর্ণ বিবরণ জানা যায় নাই। তবে এই ভাষায় মাত্র একটি অনুবাদ প্রকাশিত হইয়াছিল ( ১৩১৯ হিঃ )।

## পশ্‌তু ভাষা

বাদশাহ শাহজাহানের শাসন আমলে ভূপালের বেগম-এর সুযোগ্য মন্ত্রী মৌঃ জামাল উদ্দিন খান পশতু ভাষায় কোরআন পাকের অনুবাদ করেন।

## সিন্ধি ভাষা

১। সিন্ধি ভাষায় মোঃ আজিজ উল্লাহ আল্‌মোকলবী (১২৯৭ হিঃ) কোরআন পাকের অনুবাদ করেন। ২। অতঃপর মোহাম্মদ সিদ্দিক আবদুর রহমান (১২৯৭ হিঃ) আরও একটি অনুবাদ সিন্ধি ভাষায় প্রকাশ করেন।

## ফরাসী ভাষা

১। ডিউরোয়ার (Due Royre) (১৬৪৭ খৃঃ) ফরাসী ভাষায় কোরআন মজীদের অনুবাদ করিয়া প্যারিসে চারবার এবং অন্যান্য স্থানে কয়েকবার ছাপাইয়াছিলেন। ২। মিঃ সিউরী (Seury) (১৭৮৩ খৃঃ) ফরাসী ভাষায় পবিত্র কোরআনের অনুবাদ করেন। এই অনুবাদের ইটালী ভাষায় অনুবাদ করেন (১৮৭২ খৃঃ) মিঃ হাওয়ার্ড। ১৯১৩ খৃঃ ইহার অনুবাদ কান্তালানী ভাষায় করা হয় এবং (১৯১১ খৃঃ) ইহার অনুবাদ আর্মেনীয় ভাষায় করা হয়। ৩। পোলাণ্ডের বাসিন্দা ছিলেন কাস্‌মিরাস্কী (Kasimirski)। তিনি (১৮৫৪ খৃঃ) ফরাসী ভাষায় কোরআন পাকের অনুবাদ করেন। এই অনুবাদের ইটালী ভাষায় অনুবাদ করেন মিঃ গাল্‌জা (১৮৪৪ খৃঃ)। ৪। জেনেভা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক মিঃ এড্‌ওয়ার্ড মোণ্টার (E. Monter) ১৯২৯ খৃঃ ফরাসী ভাষায় কোরআন পাকের অনুবাদ করেন। ৫। মাড্‌রুস (Mudrus) ১৯২৬ খৃঃ ফরাসী ভাষায় কোরআন পাকের অন্য একটি অনুবাদ করেন। ৬। আল্‌জিরিয় মুসলমান লামীশ্‌ বিন্‌ দাউদ ১৯৩২ খৃঃ ফরাসী ভাষায় কোরআন পাকের অনুবাদ করেন।

## বার্মিজ ভাষা

বার্মিজ মুসলমান আহমদ উল্লাহ পবিত্র কোরআন পাকের বার্মিজ ভাষায় অনুবাদ করেন এবং ৫০ হাজার টাকা ব্যয় করিয়া উহা ছাপাইয়া বিনামূল্যে বিতরণ করিয়া দেন। অধিকন্তু বার্মার জমিয়তে উলামার মিশনারী বিভাগের মৌলভী রহমত উল্লাহ সাহেব পবিত্র কোরআনের অনুবাদ বার্মিজ ভাষায় করিয়াছেন এবং ত্রিশ খণ্ডে উহা প্রকাশ করেন।

## ছুহেলী ভাষা (পূর্ব আফ্রিকা)

ইস্‌লাম বিদ্বেষী খৃষ্টানগণ প্রথমতঃ ছুহেলী ভাষায় কোরআন পাকের অনুবাদ করে। ইহা করিয়াছিল তাহারা স্বীয় উদ্দেশ্য সিদ্ধির জন্য। অতঃপর খৃষ্টানদের বিভ্রান্তি হইতে মুস্‌লমানদিগকে রক্ষা করিবার জন্য পূর্ব আফ্রিকার আঞ্জুমানে ইসলামীর পক্ষ হইতে নাইরুবীতে ছুহেলী ভাষায় কোরআন পাকের অনুবাদ প্রকাশ করা হয়। অতঃপর জাঞ্জিবার হইতেও একটি প্রামাণ্য অনুবাদ বাহির হইয়াছে। এই উভয় অনুবাদ দ্বারা প্রমাণিত হইয়াছে যে, খৃষ্টানদের অনুবাদ মোটেই গ্রহণযোগ্য নয়।

## তুর্কী ভাষা

১। হোসাইন হাবীব আফেন্দীর অনুবাদ। ২। আল্লামা জামাল-এর অনুবাদ। ৩। ভূপালের সেকান্দর জাহাঁন বেগমও তুর্কী ভাষায় একটি অনুবাদ করিয়াছিলেন। ৪। তুর্কী গভর্ণমেন্টের তত্ত্বাবধানে আরও একটি অনুবাদ বাহির হইয়াছে।

## জাভা ভাষা

১। নিয়াও পাহ (Nyaupah) ১৯০৩ খৃঃ কোরআন পাকের অনুবাদ জাভা ভাষায় প্রকাশ করেন।

## গ্রীক ভাষা

১। পেনটাটি (Pentatie) ১৮৮০ খৃঃ গ্রীক ভাষায় কোরআন মজীদের অনুবাদ করেন।

## সুইডিশ ভাষা

১। সুইডিশ ভাষার প্রথম অনুবাদ প্রকাশিত হয় ১৮৪৩ খৃঃ। এই অনুবাদ করেন 'ক্রসনটিস্ টুল্‌ফ'। ২। অতঃপর টুরেন বারগো (Torenbergo) ১৮৪৭ খৃঃ অপর একটি অনুবাদ করেন। ৩। তারপর জিটারেস্‌টীন (Zeiterstien) ১৯১৭ খৃঃ অপর একটি অনুবাদ করেন।

## জার্মান ভাষা

১। শোয়েগার (Sohwigger) ১৬১৬ খৃঃ জার্মান ভাষায় পবিত্র কোরআন অনুবাদ করেন। ২। লংগীর (Longe) অনুবাদ করেন ১৬৮৮ খৃঃ। ৩। ডেভিড নারেটরের (David Narreter) অনুবাদ প্রকাশিত হয় ১৭০৩ খৃঃ। ৪। অর্নল্‌ড (Arnold)-এর অনুবাদ ১৭৪৭ খৃঃ। ৫। মাগরিলীর (Megrili) অনুবাদ ১৭৭২ খৃঃ। ৬। বোয়েসন (Boyson)-এর অনুবাদ ১৭৭৩ খৃঃ। ৭। আলমানা (Almana)-এর অনুবাদ ১৮৪০ খৃঃ। ৮। রোকার্ট (Rokert)-এর অনুবাদ ১৮৮০ খৃঃ। ৯। হেনিং (Haunig)-এর অনুবাদ ১৯০১ খৃঃ। ১০। গ্রীগোল (Grigull)-এর অনুবাদ ১৯০১ খৃঃ। ১১। গোল্ডস্মিথ (Goldsmith)-এর অনুবাদ ১৯১৬ খৃঃ। ১২। কীলামরোথ (Kilamroth)-এর অনুবাদ ১৯১০ খৃঃ। ১৩। গ্রীম (Grimm)-এর অনুবাদ ১৯২২ খৃঃ।

## চীনা ভাষা

বিংশ শতাব্দির প্রথম দিকেই চীনা ভাষায় পবিত্র কোরআনের অনুবাদ প্রকাশিত হয়।

১। লুয়েন জোহুয়া জোজেজ-এর অনুবাদ ১৯২৩ খৃঃ। ২। চেন্-চোক্‌মীর অনুবাদ ১৯৩১ খৃঃ। ৩। পাউমান্ চিন্ চিং (Pawman Chin Ching)-এর অনুবাদ ১৯৩৫ খৃঃ। ৪। জী চেশং-এর অনুবাদ ১৯৩৫ খৃঃ।

## আর্মেনীয় ভাষা

১। আমীর চেন্গীজ ( Amir Changiz ) ১৯০১ খৃঃ পবিত্র কোরআন অনুবাদ করেন।

২। লোরেন্জ ( Lorenze )-এর অনুবাদ ১৯১১ খৃঃ।

৩। কাউর বিটিন্ ( Kaur Betian )-এর অনুবাদ ১৯১২ খৃঃ।

## ইরানী ভাষা

১। রোকনড্রক-এর অনুবাদ ১৮৫৭ খৃঃ।

২। রুলীন ( Roline )-এর অনুবাদ ১৯৩২ খৃঃ।

## জাপানী ভাষা

সেকমাটু ( Sakmoto ) নামক একজন জাপানী পণ্ডিত ১৯২১ খৃঃ পবিত্র কোরআনের কিছু কিছু অংশ জাপানী ভাষায় অনুবাদ করেন। অতঃপর শায়খ আবদুর রহীম ইব্রাহীম জাপানী উলামাদের সাহায্যে পবিত্র কোরআনের পুরা অনুবাদ প্রকাশ করিয়াছেন।

## অষ্ট্রেলিয়ান ভাষা

অষ্ট্রেলিয়া ভাষায় পবিত্র কোরআনের দুইটি অনুবাদ প্রকাশ পাইয়াছে।

১। জেডমায়ার গেডোন ( Sxedmgyer et Gedeon )-এর অনুবাদ।

২। গার্যন ( Gerzon )-এর অনুবাদ।

## হল্যাণ্ড ভাষা

১। শোয়েগর ( Schwegger )-এর অনুবাদ ১৬৪১ খৃঃ।

২। গ্লাম মীটার ( Glammeter )-এর অনুবাদ ১৬৫৬ খৃঃ।

৩। জোলেনস্ ( Zollens )-এর অনুবাদ ১৮৫৯ খৃঃ।

৪। কাইজার ( Keyser )-এর অনুবাদ ১৮৬০ খৃঃ।

৫। আহমদী সম্প্রদায়ের মিঃ মোহাম্মদ আলীর ইংরেজী অনুবাদকেও হল্যাণ্ড ভাষায় অনুবাদ করা হইয়াছে।

## ডেনিস্ ভাষা

১। পেডারসা ( Pedersa )-এর অনুবাদ ১৯১৯ খৃঃ।

২। বুল ( Bull )-এর অনুবাদ ১৯২১ খৃঃ।

## বোহেমী ভাষা

১। ওয়েসলী ( Wesely )-এর অনুবাদ ১৯২৫ খৃঃ।

২। নীকল ( Nykl )-এর অনুবাদ ১৯৩৩ খৃঃ।

## রুমানীয় ভাষা

১। ইউসুফ কুল রুমানীয় ভাষায় ১৯১২ খৃঃ পবিত্র কোরআনের অনুবাদ করেন।

## বুলগেরীয় ভাষা

১। ১৯৩৩ খৃঃ টোমুফ উস্ কোল্‌ফ পবিত্র কোরআনের অনুবাদ করেন।

## ইন্দোচায়না ভাষা

১। আহমদ কোয়েনজু ১৯১৮ খৃঃ পবিত্র কোরআনের অনুবাদ করেন।

## আলবেনীয় ভাষা

১। এ. এম. কে. নামক একজন মুসলমান পণ্ডিত আলবেনীয় ভাষায় পবিত্র কোরআনের অনুবাদ করিয়াছেন।

## ইটালী ভাষা

১। আরিভাবিন ( Aerivabena )-এর অনুবাদ ১৫৪৭ খৃঃ।
২। কেল্‌জো ( Calza )-এর অনুবাদ ১৮৪৭ খৃঃ।
৩। বেনজারী ( Benzeri )-এর অনুবাদ ১৮৮২ খৃঃ।
৪। ভায়লানটি ( Violante )-এর অনুবাদ ১৯১২ খৃঃ।
৫। ব্রান্‌ছি ( Branchi )-এর অনুবাদ ১৯১৩ খৃঃ।
৬। ফারাকোসি ( Faracossi )-এর অনুবাদ ১৯১৪ খৃঃ।
৭। ফ্রাজো ( Frajo ) এর অনুবাদ ১৯২৮ খৃঃ।
৮। বোনেলী ( Bonelli )-এর অনুবাদ ১৯২৯ খৃঃ।

## ল্যাটিন ভাষা

১। বেলইয়নডর ( Belendor )-এর অনুবাদ ১৫৪০ খৃঃ।
২। মারুসী ( Maruci )-এর অনুবাদ ১৬৯৮ খৃঃ।

## স্পেনিস ভাষা

১। ডিরোলস্ ( Deroles )-এর অনুবাদ ১৮৪৪ খৃঃ।
২। অরলিক্স ( Orlix )-এর অনুবাদ ১৮৭২ খৃঃ।
৩। মারগিউন্‌ডু ( Murguindo )-এর অনুবাদ ১৮৭৫ খৃঃ।
৪। ব্রোভো ( Brovo )-এর অনুবাদ ১৯০৭ খৃঃ।
৫। ক্যাটো ( Catto )-এর অনুবাদ ১৯১৩ খৃঃ।

## সার্ভিয়া ভাষা

১। মেকো লোবিলার্টি ( Mic Lubilrate )-এর অনুবাদ ১৮৯৫ খৃঃ।

## পোলিশ ভাষা

১। বোশ্‌কাপিউ ( Buscapio )-এর অনুবাদ ১৮৫৬ খৃঃ।

## পর্ত্তুগীজ ভাষা

ফরাসী ভাষার অনুবাদ হইতে পর্ত্তুগীজ ভাষায় ১৮৮২ খৃঃ পবিত্র কোরআনের একটি অনুবাদ প্রকাশিত হইয়াছে।

## ইংরেজী ভাষা

দ্বাদশ শতাব্দীর মাঝামাঝি সময়ে (১১৪৬ খৃঃ) সর্বপ্রথম ল্যাটিন ভাষায় পবিত্র কোরআনের অনুবাদ করা হয়। তারপর ছাপাখানা আবিষ্কৃত হওয়ার পর বাসেলা নামক স্থানে (১৫৪২ খৃঃ) উক্ত অনুবাদ ছাপা হয়। তারপর উক্ত অনুবাদ হইতে উন্নত মানের অনুবাদ বাহির হয় (১৬৯৮ খৃঃ)। এই অনুবাদ করিয়াছিলেন এল. মারুসী (L. Morocci)। উহা পেডওয়া নামক স্থানে প্রকাশিত হইয়াছিল। অতঃপর ইটালী এবং ফরাসী ভাষায় বিভিন্ন অনুবাদ হইতে থাকে। বস্তুতঃ ১৬৪৮ খৃঃ হইতে ১৬৮৮ খৃঃ পর্যন্ত এই চল্লিশ বৎসর যাবত ইংরেজী ভাষায় যে সকল অনুবাদ বাহির হইয়াছিল, উহা ছিল ল্যাটিন ভাষা হইতে পবিত্র কোরআনের অনুবাদ মাত্র। ঐ সকল অনুবাদ এখন আর পাওয়া যায় না।

১। আলেকজাণ্ডার রস (Alexander Ross)-এর ইংরেজী অনুবাদ ১৬৪৯ খৃঃ লণ্ডন হইতে প্রকাশিত হয়। ১৬৮৮ খৃঃ পর্যন্ত উহা অনেকবার ছাপা হইয়াছিল। আমেরিকা হইতেও এই অনুবাদ (১৭০৬ খৃঃ) বাহির হইয়াছিল।

২। জর্জ সেল (George Sale)-এর অনুবাদ ১৭৪৩ খৃঃ প্রকাশিত হয়। এই অনুবাদ অত্যন্ত সমাদৃত হইয়াছিল। এই অনুবাদের বাইশটি সংস্করণ বাহির হইয়াছে। লণ্ডন ওরিয়েন্টাল স্কুলের প্রধান শিক্ষক স্যার ডন্সরস সাহেব এই অনুবাদের সঙ্গে একটি ভূমিকা জুড়িয়া দেন। এই ভূমিকা সংবলিত সংস্করণ ১৯১২ খৃঃ লণ্ডনে ছাপা হয় এবং আমেরিকাতেও উহার আটটি সংস্করণ ছাপাইয়াছিল।

৩। রড্‌ওয়েলের (Rodwell) অনুবাদ লণ্ডন হইতে ১৮৬১ খৃঃ বাহির হইয়াছিল। উহার অনেকগুলি সংস্করণ ছাপা হইয়াছে।

৪। ই. এইচ. পামার (E. H. Palmer) অক্সফোর্ড ইউনিভার্সিটি হইতে ১৮৮০ খৃঃ দুই খণ্ডে পবিত্র কোরআনের ইংরেজী অনুবাদ প্রকাশ করেন। ইহার অপর একটি সংস্করণ আমেরিকা হইতে ১৯০৯ খৃঃ বাহির হইয়াছিল।

৫। আবদুল হাকিম খান ১৯০৫ খৃঃ পবিত্র কোরআনের ইংরাজী অনুবাদ করেন। জীবনের প্রথম দিকে তিনি ছিলেন কাদিয়ানী মতাবলম্বী। অতঃপর তিনি সেই মত পরিত্যাগ করেন এবং আহ্‌লে সুন্নাত ওয়াল্ জমায়াত ভুক্ত হন।

৬। ১৯১১ খৃঃ মির্জা আবুল ফজল এলাহাবাদীর দুই খণ্ডে পবিত্র কালামে পাকের ইংরাজী অনুবাদ বাহির করেন।

৭। ১৯৩০ খৃঃ অক্সফোর্ড হইতে গোলাম সরওয়ার সাহেবের ইংরাজী অনুবাদ প্রকাশিত হয়।

৮। একজন নও মুস্‌লিম ইংরাজ মার্মাডিউক পীকথল ১৯৩০ খৃঃ পবিত্র কোরআনের ইংরাজী অনুবাদ প্রকাশ করেন। ১৯৩১ খৃঃ এই অনুবাদ নিউইয়র্ক হইতেও প্রকাশিত হয়।

৯। অধ্যাপক আবদুল্লাহ ইউসুফ আলী ১৯৩৫ খৃঃ লাহোর হইতে একটি ইংরাজী অনুবাদ প্রকাশ করেন। এই অনুবাদের ফুট নোটে অনেক মূল্যবান তথ্য সংযোজিত রহিয়াছে। তাহা ছাড়া, ডঃ বেন লেনপুল প্রমুখ পাশ্চাত্য পণ্ডিতগণও পবিত্র কোরআনের ইংরাজী অনুবাদ বাহির করিয়াছিলেন। ১০। আবদুল মাজেদ দরীয়াবাদী ১৯৬০ খৃঃ কোরআন শরীফের ইংরাজী অনুবাদ প্রকাশ করেন। লাহোরের তাজ কোম্পানী লিঃ কর্তৃক উহা প্রকাশিত হইয়াছে।

## বাংলা ভাষা

পবিত্র কোরআনের বাংলা ভাষার অনুবাদগুলিকে মোটামুটি দুই ভাগে ভাগ করা যায়। প্রথমতঃ মূল আয়াতের সংযোজন ছাড়া শুধু বঙ্গানুবাদ। দ্বিতীয়তঃ মূল আয়াত সহ অনুবাদ এবং তফসীর সম্বলিত। বাংলা ভাষায় এই উভয়বিধ অনুবাদ ও তফসীরের বিভিন্ন সংস্করণ রহিয়াছে।

১। বাংলা ভাষায় পবিত্র কোরআনের সর্বপ্রথম অনুবাদ করেন টাঙ্গাইলের সুরুজ গ্রাম নিবাসী জনাব মৌলভী আব্বাস আলী সাহেব।

২। ভাই গিরীশ চন্দ্র সেনের অনুবাদ।

৩। মাওলানা হাফেজ আবদুল মান্নান সাহেবের অনুবাদ।

৪। অধ্যক্ষ আলী হায়দার চৌধুরীর অনুবাদ।

৫। মাওলানা এ. কে. এম. ফজলুর রহমান মুন্সীর অনুবাদ।

৬। আবদুর রহমান খাঁর অনুবাদ।

৭। মাওলানা আকরম খাঁ সাহেবের অনুবাদ ও তফসীর।

৮। আবদুল হাকীম ও আলী হাসান সংকলিত তফসীর।

৯। ইসলামী ফাউণ্ডেশন কর্তৃক প্রকাশিত পবিত্র কোরআনের অনুবাদ। এই অনুবাদের সঙ্গে বাংলাদেশের বিশিষ্ট মনীষীগণ সংশ্লিষ্ট রহিয়াছেন।

১০। আলহাজ্জ নকীব উদ্দীন খাঁর অনুবাদ।

১১। মাওলানা আবদুল মজিদ সাহেবের অনুবাদ।

১২। বয়ানুল কোরআনের বঙ্গানুবাদ তফসীরই আশরাফী।

১৩। তাফহীমুল কোরআনের বঙ্গানুবাদ।

১৪। "মানাফিউল কোরআন" (অপ্রকাশিত) তফসীরে ইবনে কাছির অবলম্বনে রচিত বাংলা ভাষার সর্ববৃহৎ তফ্সীর ৩০ খণ্ডে সমাপ্ত। তাহা ছাড়া আরও অনেকে পবিত্র কোরআনের কোন কোন আয়াত ও কোন কোন ছুরার অনুবাদ ও তফসীর বাংলা ভাষায় করিয়াছেন। তাহাদের সংখ্যা নির্ণয় করা সম্ভব নহে। অধিকন্তু বাংলা ভাষার অনুবাদকারী ও অনুবাদের অনেক নামই হয়ত বাকী থাকিয়া যাইতেছে, সেগুলি আমার নজরে পড়ে নাই কিংবা পড়িবার সুযোগ হয় নাই। সুতরাং উপরোক্ত পরিসংখ্যাণই শেষ নহে। ভবিষ্যতে বাংলা ভাষায় প্রামাণ্য তফসীর হয়ত হইবে। আল্লাহ আমাদিগকে তৌফিক দান করুন।

# ভারতীয় উপমহাদেশে পবিত্র ক্বোরআনের তফসীর

[ ইক্ছির ফী উছুলিৎ তাফ্সীর. তালিফাতে উলামায়ে হিন্দ ও পাক, ফুনুনুৎ তাফ্সীর, গ্রন্থত্রয় অবলম্বনে রচিত ]

পবিত্র ক্বোরআনের ব্যাখ্যা ও তফসীর করিতে গিয়া নীতি ও পদ্ধতির দিক দিয়া তফসীর-কারীগণ কয়েকটি ভাগে বিভক্ত হইয়া পড়িয়াছেন। যথা—(ক) মুহাদ্দেছ মুফাছ্ছের. (খ) মুতাকাল্লিমিন মুফাছ্ছের, (গ) অছুলী মুফাছ্ছের, (ঘ) লোগাতী মুফাছ্ছের, (ঙ) আদ্‌বি মুফাছ্ছের, (চ) ক্বারী মুফাছ্ছের এবং (ছ) ছুফী মুফাছ্ছের। নিম্নে তাঁহাদের কার্যক্রম সম্বন্ধে আলোচনা করা হইল।

(ক) মুহাদ্দেছ মুফাছ্ছের : তাঁহারা আয়াতের অর্থ এবং তাৎপর্য খুঁজিয়া বাহির করিবার জন্য এই ধরনের যত ঘটনা বা বর্ণনা থাকিতে পারে, সবকিছুই বিনা বিচারে জড়ো করিয়া থাকেন। এই প্রসঙ্গে তাঁহারা সত্যাসত্য নির্ণয় বা প্রাসঙ্গিগতা রক্ষার প্রতি দৃষ্টি দেওয়া কোনটিরই নীতি নির্ধারণী পথ অবলম্বন করেন নাই। এইজন্য মুহাদ্দেছ মুফাছ্ছেরদের বর্ণনাকে অত্যন্ত সতর্কতার সহিত চয়ন করিতে হইবে। কেননা তাঁহাদের বর্ণনায় সহীহ্ হাদীস, গাইরে সহীহ্ হাদীস কিংবা কোনও তাবেঈ বর্ণিত অপ্রাসঙ্গিক ঘটনা, এমন কি ইহুদীদিগের প্রচারণাও কোন কোন ক্ষেত্রে স্থান পাইয়াছে।

(খ) মুতাকাল্লিমিন মুফাছ্ছের : আল্লাহর নাম ও গুণাবলীর ব্যাখ্যা দান করাই ছিল তাঁহাদের প্রয়োজনীয় কাজ বা আদর্শ। অবশ্য তাঁহারা অমর্যাদার ভয়ে মূলতত্ত্ব পর্যন্ত অগ্রসর হইতে রাজী হন না। আয়াতে ক্বোরআনের তফসীরের ক্ষেত্রেও তাঁহারা এহ নীতিকে বহাল রাখিয়াছেন। যে আয়াতের সাধারণ অর্থ আল্লাহ তাআলার মর্যাদা হানিকর বলিয়া ভাবিয়াছেন, সেখানে তাঁহারা ঈমান ও আকায়েদের পরিপূরক আয়াতের সাহায্যে নূতন পদ্ধতিতে সুন্দর ব্যাখ্যা প্রদান করিয়াছেন। আকিদার খেলাফ কোন রকম বক্তব্য যাহারা করিয়াছেন, তাহাদিগকে তাঁহারা কঠোর সমালোচনা করিয়াছেন। মুতাকাল্লিমিন মুফাছ্ছেরদিগের ব্যাখ্যা এইজন্য সারা মুস্‌লিম জাহানে মক্‌বুল বলিয়া স্থিরীকৃত হইয়াছে।

(গ) অছুলী মুফাছ্ছের : তাঁহাদের কাজ হইল আয়াতে ক্বোরআন হইতে শরীয়তের হুকুম আহ্কাম বাহির করা। নীতি ও পদ্ধতির মাধ্যমে সঠিক সিদ্ধান্তে উপনীত হওয়া। যে ব্যাপারে তাঁহারা স্থির সিদ্ধান্তে পৌছিয়াছেন, ইহার স্বপক্ষে আয়াতে ক্বোরআনের দ্বারা বিভিন্ন দলিল তাঁহারা পেশ করিয়াছেন। অধিকন্তু স্থিরীকৃত সিদ্ধান্তের বিপক্ষে যত রকম যুক্তি-প্রমাণ হইতে পারে,সবগুলিকে জড়ো করিয়া সেগুলির সঠিক উত্তর প্রদান করিয়াছেন। এইজন্য অছুলী মুফাছ্ছেরদিগের বর্ণনাও মকবুল।

(ঘ) লোগাতী মুফাছ্‌ছের : তাঁহাদের রীতি হইল পবিত্র কোরআনের ভাষাতত্ত্ব ও ব্যাকরণ নিয়া আলোচনা করা। তাঁহারা যে আয়াতের ব্যাখ্যা করিবেন, সেখানে এই আয়াতের ব্যবহারিক ভাষার সমর্থনে আরবী ভাষা ও সাহিত্যে যত প্রকার উদাহরণ থাকিতে পারে, সাধ্যমত সেইগুলি জড়ো করেন। ভাষাতত্ত্ব ও ব্যাকরণের দিক দিয়া এইগুলির প্রয়োজনীয়তা থাকুক, চাই না থাকুক সেই বিচার বিশ্লেষণ তাঁহারা করেন না। ভাষার ব্যঞ্জনা, প্রয়োগ পদ্ধতির স্বরূপ উদ্ধারই তাঁহাদের একমাত্র লক্ষ্য।

(ঙ) আদ্‌বী মুফাছ্‌ছের : তাঁহারা পবিত্র কোরআনের অলঙ্কার এবং সমালোচনা শাস্ত্রের মানদণ্ডে কোথায় কি রহস্য ও সৌন্দর্য লুকাইয়া রহিয়াছে, তাহা খুঁজিয়া বাহির করিয়া থাকেন। তাঁহাদের অনুসন্ধানে তাঁহারা হাজারো রকম নূতন তথ্য জোড়ালো করিয়া তুলিয়া ধরিয়াছেন। এই ক্ষেত্রে তাঁহারা যথেষ্ট অবদান রাখিয়া গিয়াছেন।

(চ) ক্বারী মুফাছ্‌ছের : পবিত্র কালামুল্লাহর নানা ধরনের ক্বেরাত বা পাঠ পদ্ধতি লইয়াই তাঁহারা সাধনা করিয়া গিয়াছেন। বস্তুতঃ তাঁহারা বিভিন্ন উস্তাদগণের নিকট হইতে বর্ণিত ক্বেরাতকেই উদ্ধৃত করেন। কিন্তু তাঁহারা বিভিন্ন পাঠরীতির সূক্ষ্মাতিসূক্ষ্ম ব্যাপার নিয়া কোন রকম বিরোধ সৃষ্টি করাকে যথার্থভাবে অবৈধ মনে করিয়া থাকেন।

(ছ) সূফী মুফাছ্‌ছের : তাঁহারা পবিত্র কোরআনের আধ্যাত্মিক ও চারিত্রিক সূত্র-গুলো খোঁজ করেন। আল্লাহর সহিত বান্দার যোগসূত্র স্থাপনের কোনও উপলক্ষ বা নির্দেশ যেখানেই তাঁহারা দেখিতে পান, সেইখানেই তাঁহারা পূর্ণাঙ্গ ব্যাখ্যা প্রদান করিতে আগ্রহী।

বস্তুত : তফসীর শাস্ত্রের অঙ্গন অত্যন্ত প্রশস্ত ও বিস্তৃত। পবিত্র কোরআনকে বুঝিবার জন্য তাঁহাদের অবদান দ্বীন ও হেদায়েতের মশাল জ্বালিয়া রাখিয়াছে।

ভারতীয় উপমহাদেশের কোরআন প্রেমিক মোহাক্কেক আলেমগণ পবিত্র কোরআনের তফসীর শাস্ত্রে যে অবদান রাখিয়া গিয়াছেন, বিশ্বের জ্ঞান-ভাণ্ডারে তাহা বিশেষ মর্যাদার আসন দাবী করিতে পারে। মূলতঃ এই উপমহাদেশের আলেমগণ পবিত্র কোরআন পাকের যে সমস্ত তফসীর করিয়াছেন, ইহা আমাদের জন্য বিশেষ এক গৌরবের বস্তু। নিম্নে তাঁহাদের নাম ও তফসীর সম্পর্কে আলোচনা করা গেল।

১। সিরাজুদ্দীন ওমর বিন্ ইছহাক হিন্দির (মৃত্যু-৭৭৩ হিঃ) 'তফসীরুল কোরআন'। ইহার পূর্ণ নোছ্‌খা এখন দুষ্প্রাপ্য।

২। শেখ মুহিউদ্দিন আরবীর পীর মোল্লা আলী বিন্ আহমদ মাহায়েমী গুজরাটির 'তাব্‌ছিরুর রহমান ওয়া তাইছিরুল মান্নান'। আল্লামা হক্কানীর মতে ইহা একটি উত্তম তফসীর। 'আল্‌বায়ানে' ইহার ভুয়সী প্রশংসা করা হইয়াছে। এই তফসীরে কালামুল্লাহ শরীফের আয়াতসমূহের পারস্পরিক সম্পর্ক ও যোগসূত্র দেখাইবার বিশেষভাবে প্রচেষ্টা করা হইয়াছে। ইহা ১২৮৬ হিজরীতে দিল্লীতে এবং ১২৯৫ হিজরীতে মিশরে প্রকাশিত হইয়াছিল। অনেকেই মনে করেন যে, মাওলানা আশ্‌রাফ আলী থানবী (রঃ) তাঁহার 'বয়ানুল কোরআনে' ইহার সাহায্য গ্রহণ করিয়াছেন।

৩। মালেকুল উলামা মাওলানা শাহাবউদ্দীন দৌলতাবাদীর ( ৮৪৯ হিঃ ) 'তফ্সীরুল বাহারুল মাওয়াজ'। ইহা আদবী তফসীর। ইহাতে পবিত্র কোরআনের সাহিত্যিকদিকের প্রতি বিশেষভাবে আলোচনা করা হইয়াছে। নবাব ছিদ্দিক হাছান খাঁ সাহেব এই তফসীর সম্পর্কে মূল্যবান অভিমত প্রদান করিয়াছেন। আনুমানিক ৮০৩ হিজরীতে ইহা প্রকাশিত হইয়াছিল।

৪। খাজা হাছান নাগুরীর ( ৯০৯ হিঃ ) 'তফসীরে নূরুন্নবী'।

৫। সৈয়দ আবদুল ওহাব বোখারী হিন্দির ( ৯০৯ হিঃ ) 'তফসীরুল কোরআন'। ইহার বর্ণনা বিন্যাস অত্যন্ত উন্নত মানের।

৬। মাওলানা আবদুল্লাহ বিন্ ইলাহ্দাদ তলবনী মুলতানীর ( ৯২২ হিঃ ) "তফসীরুল কোরআন'!

৭। হাফেজ কুমেলী এবং হাফেজ তাশ্কান্দি মুলতানীর ( ৯৭৭ হিঃ ) তফসীরে ছুরায়ে মুহাম্মাদ'।

৮। মাওলানা হাছান মুহাম্মদ গুজরাটীর ( ৯৮২ হিঃ ) 'তফসীরে মোহাম্মদী'।

৯। শেখ ওয়াজিহুদ্দীন গুজরাটীর ( ৯৯৮ হিঃ ) 'হাশিয়ায়ে তফসীরে বায়জাবী'। এই হাশিয়া অত্যন্ত মকবুল।

১০। দিল্লীর মোঘল সম্রাট আকবরের উজীর আবুল ফজল ও শেখ ফয়জীর পিতা শেখ মোবারক নাগুরীর ( ১০০১ হিঃ ) 'তফসীরে মাম্বাউল উলুম'। ইহা সংক্ষিপ্ত হইলেও একটি মূল্যবান তফসীর।

১১। শায়খ ইয়াকুব ছরফী কাশ্মিরীর ( ১০০৩ হিঃ ) 'তফসীরুল কোরআন'।

১২। সম্রাট আকবরের নবরত্ন সভার অন্যতম রত্ন শেখ আবুল ফয়েজ ফয়জীর (১০০৪ হিঃ) "তফসীরে ছাওয়াতেউল্ ইল্হাম'। ইহাতে কেবল আরবী বে-নোক্তা অক্ষরগুলি দ্বারা শব্দ গঠন করিয়া তফসীর করা হইয়াছে। এই ধরনের তফসীর পৃথিবীর আর কোথাও নাই। ইহা শেখ ফয়জীর অগাধ পণ্ডিত্য ও প্রতিভারই পরিচায়ক। ইহার একটি কপি আমি মাদ্রসা-ই আলিয়া' ঢাকার লাইব্রেরীতে দেখিয়াছি।

১৩। কাজী আবদুশ্ শাহীদ ছিহারুবীর ( ১০১১ হিঃ ) 'তফসীরে বয়ানুল কোরআন"। ইহা একটি বৃহৎ তফসীর। ইহা দশ খণ্ডে সমাপ্ত।

১৪। সম্রাট আকবরের উজীর শেখ আবুল ফজলের ( ১০১১ হিঃ ) 'তফসীরে আয়াতুল কুরছি ও তফসীরে আকবরী'।

১৫। শেখ নিজামুদ্দীন থানেশ্বরী ( ১০২৪ হিঃ ) 'তফসীরে নিজামী।

১৬। মোল্লা আবদুস্ সালাম লাহোরীর ( ১০৩৭ হিঃ ) 'তফসীরে বায়জাবীর হাশিয়া।

১৭। আমীর আবুল মাআলীর ( ১০৪৬ হিঃ ) "তফসীরে ছুরায়ে ইখ্লাছ"।

১৮। হাফেজ দরাজ পেশওয়ারীর (১০৫৮ হিঃ) 'তফসীরে ছুরায়ে ইউছুফ ও দোহা'।

১৯। মোল্লা আবদুল হাকীম শিয়াল কুটীর (১০৬৭ হিঃ) 'তফসীরে বায়জবীর হাশিয়া'।

২০। নওয়াব শেক্‌হুল মুলক আবদুল ওহাব খাঁর (১০৮৭ হিঃ) 'তফসীরে ওহাবী'।

২১। কাজী নছরুদ্দীন সোস্তরীর ১০৯০ হিঃ) 'তা ওকী বর তফসীরে ফয়জী'।

২২। আবুল মজদ মাহবুব আলম গুজরাটীর (১১১১ হিঃ) "তফসীরুল কোরআন" (ফারছি) এই তফসীরটি ছাহাবা ও তাবে তাবেঈনের রেওয়ায়েত অনুসারে লেখা হইয়াছে।

২৩। লেখক ঐ—জালালাইনের ধারায় লিখিত "তফসীরুল কোরআন (আরবী)।

২৪। শেখ আবদুন্নবী সাত্তারীর (১১২০ হিঃ) "দস্তুরুল মোফাচ্ছেরীন"। ইহা নাছেখ মানছুখ বিষয়ক।

২৫। মাওলানা আহমদ বিন্ মোহাম্মদ দেহলভীর (১১২০ হিঃ) তফ্সীরুল কোরআন"।

২৬। শেখ জামালুদ্দিন চিশ্‌তি ও শেখ জম্মন গুজরাটির (১১২৪ হিঃ) "তফসীরে নাছিরী"।

২৭। লেখক ঐ—হাশিয়ায়ে বায়জাবী।

২৮। লেখক ঐ—হাশিয়ায়ে মাদারেক।

২৯। লেখক ঐ—হাশিয়ায়ে তফসীরে হুসাইনী ও তফসীরে মোহাম্মদী।

৩০। গোলাম নক্‌শবন্দ লখ্‌নবীর (১১২৬ হিঃ) "তফসীরুল কোরআন"। ইহা পূর্ণাঙ্গ তফসীর নহে। ইহাতে কোরআনে পাকের অংশ বিশেষের তফসীর করা হইয়াছে।

৩১। মোঘল সম্রাট আওরঙ্গজেব আলমগীরের ওস্তাদ মোল্লা জিওন-এর (১১৩০ হিঃ) "তফসীরাতে আহমদী"। ইহা একটি উত্তম তফসীর। বলিতে গেলে তিনি ছিলেন হানফী মজহাবের একজন ইমাম। এই তফসীরে তিনি ৫০০ আয়াতুল আহকামের তফসীর করিয়াছেন। ইহার একটি কপি আমি কুমিল্লা ভিক্টোরিয়া সরকারী মহাবিদ্যালয়ের লাইব্রেরীতে দেখিয়াছি।

৩২। হাফেজ আমানুল্লাহ বেনারসী এর (১১৩৩ হিঃ) "হাশিয়াতুল বায়জাবী"।

৩৩। মাওলানা আলী আছগর কান্নজীর (১১৪০ হিঃ) তফসীরে ছাওয়াকেবুত্ তান্‌জিল; ইহা জালালাইনের নিয়মে লেখা হইয়াছে। কিন্তু ইহা জালালাইন হইতে অনেক উত্তম।

৩৪। শেখ নুরুদ্দীন আহমদাবাদীর (১১৫৫ হিঃ) "তফসীরে কালামুল্লাহ"। ইহা একটি সংক্ষিপ্ত তফসীর।

৩৫। লেখক ঐ—"তফসীরে রহমানী"। ইহা ১২ হাজার লাইনে ছুরা ফাতেহার পদ্য তফসীর।

৩৬। লেখক ঐ—"তফসীরে রাব্বানী"। ইহা ৩০ হাজার লাইনে ছুরায়ে বাক্বারার পদ্য তফসীর।

৩৭। লেখক ঐ—বায়জাবীর প্রথম অংশের হাশিয়া।

৩৮। মাওলানা মোয়াজ্জাম বিন্ আহমদ সিদ্দিকী লক্ষ্ণৌবীর (১১৫৮ হিঃ) "তফসীরুল ক্বোরআন"। দুঃখের বিষয় এই মূল্যবান তফসীরটি অগ্নিকাণ্ডের ফলে পুড়িয়া গিয়াছে।

৩৯। মাওলানা মোহাম্মদ আবেদ লাহোরীর (১১৬০ হিঃ) হাশিয়াতুল বায়জাবী।

৪০। লেখক ঐ—"উজুহ ইজাজুল ক্বোরআন"।

৪১। শাহ ওয়ালিউল্লাহ দেহ্লবীর (১১৭৬ হিঃ) "ফত হুল খাবীর"। ইহা খুব সংক্ষিপ্ত কিন্তু অত্যন্ত মূল্যবান। ইহাতে শুধুমাত্র পবিত্র ক্বোরআনের দুর্বোধ্য শব্দসমূহের বিস্তৃত অর্থ করা হইয়াছে।

৪২। লেখক ঐ—"ফউজুল কবীর"। ইহা অছুলে তফসীর বিষয়ক অত্যন্ত মূল্যবান কিতাব।

৪৩। লেখক ঐ—"তফসীরুল জাহ্‌রা-ওয়াইন"। ইহা ছুরা বাক্বারাহ ও ছুরা আল্-ইম্‌রানের তফসীর। জনাব কাজী আবদুছ্ ছামাদ ছায়েম সাহেব তাঁহার কিতাব 'তারিখে তফসীর'-এ ইহার নাম উল্লেখ করিয়াছেন।

৪৪। সৈয়দ মুরতজা হোছাইন বিল্‌গারামীর (১২০? হিঃ) 'তফসীরে ছুরায়ে রহমান।'

৪৫। লেখক ঐ -"ছুরায়ে ইউনুছ।

৪৬। মির্জা নূরুদ্দীন নেয়ামত খান আলীর (১২২১ হিঃ) "তফসীরে নেয়ামতে উজ্‌মা" (ফারছি)। ১৩?৩ বাং আজাদ পত্রিকার ঈদ সংখ্যায় অধ্যাপক আদম উদ্দিন সাহেব ইহার সম্পর্কে একটি সুন্দর প্রবন্ধ লিখিয়াছেন।

৪৭। মাওলানা আজিজুল্লাহ হাম্‌রঙ্গ আওরঙ্গাবাদীর (১২২১ হিঃ) "চেরাগে আবাদী"। ইহা উর্দু ভাষায় লিখিত। অনেকেই মনে করেন যে, ইহাই উর্দু ভাষার প্রথম তফসীর।

৪৮। মাওলানা আবদুল বাছেত কান্নুজীর (১২২৩ হিঃ) "তফসীরে জুলফিকার খানা"। ইহা আংশিক তফসীর মাত্র।

৪৯। লেখক ঐ—"তফসীরে আজিজুল বয়ান"। ইহা খুব সংক্ষিপ্ত।

৫০। শাহ আবদুল আজীজ দেহ্‌লবী বিন্ শাহ ওয়ালি উল্লাহর (১১৩৯ হিঃ ?) "তফসীরে ফত্‌হুল্ আজীজ" (ফারছি)। ইহা প্রথম পারা ও শেষ দুই পারার তফসীর। ইহা ওয়াজের ধরনে লেখা। তবে ইহাতে অতি মুল্যবান তথ্যের অপুর্ব সমাবেশ রহিয়াছে।

৫১। কাজী ছানাউল্লাহ পানিপতির (১২২৫ হিঃ) "তফসীরে মাজহারী" ইহা অত্যন্ত মুল্যবান তফসীর।

৫২। মোহাদ্দেছ ছালামুল্লাহ রামপুরীর (১২২৯ হিঃ) "কামালাইন হাশিয়ায়ে জালালাইন"।

৫৩। শাহ আবদুল কাদের বিন ওয়ালি উল্লাহ দেহলবীর ( ১২৪২ হিঃ ) "মুজেহুল কোরআন"। ইহা উর্দু তরজমার সংক্ষিপ্ত নোট মাত্র। কিন্তু অতি মূল্যবান তথ্যের সাগর। যাহারা এই সাগরে ডুব দেয় নাই, তাহারা নিতান্তই অনবগত।

৫৪। মাওলানা আশরাফ লখনবীর (১২৪৪ হিঃ) "তফসীরুল কোরআন" (আরবী)।

৫৫। সৈয়দ ওয়ালী উল্লাহ ফোরকোক্ আবাদীর ( ১২৪৯ হিঃ ) "তফসীরে নজমুল জাওয়াহের"। ইহা তিন খণ্ডে সমাপ্ত।

৫৬। সৈয়দ আওলাদ হোসাইন কান্নুজির ( ১২৫৩ হিঃ ) "তফসীরে ছুরায়ে মুতাফ্ফিফীন"।

৫৭। কাজী আবদুছ ছালাম বাদাউনীর (১২৫৫ হিঃ ) "তফসীরে জাদুল আখেরাহ"। ইহা পদ্যে রচিত।

৫৮। দিল্লীর মিঞা সাহেবের সুযোগ্য শাগরেদ সৈয়দ আহমদ হাছান দেহলবীর ( ১২৫৮ হিঃ ) "আহছানুত্ তাফসীর"।

৫৯। মুফ তী মুহাম্মদ আহমদ মাদ্রাজীর ( ১২৬১ হিঃ ) 'তফসীরে গারায়েব্র রহমান'।

৬০। মাওলানা ওয়ালী উল্লাহ লখনবীর ( ১২৭০ হিঃ ) 'তফসীরে মাদনুল জাওয়াহের'।

৬১। মাওলানা শাহ রউফ আহমদ ভূপালীর ( ১২৭২ হিঃ ) 'তফসীরে রউফী'। ইহা তিন খণ্ডে সমাপ্ত হইয়াছে।

৬২। নওয়াব কুতুব উদ্দিন খান দেহলবীর ( ১২৭৯ হিঃ ) "জামেউত্ তাফাসীর"। তিনি মেশকাত শরীফের উর্দু শরাহ মোজাহেরে হকও রচনা করিয়াছেন। তিনি ছিলেন শাহ মোহাম্মদ ইছহাক সাহেবের শাগরেদ।

৬৩। মাওলানা তোরাব আলী লখনবীর ( ১২৮১ হিঃ ) "হেলালাইন হাশিয়ায়ে জালালাইন"।

৬৪। মুফ্তি মুহাম্মদ ইউছুফ লখনবীর ( ১২৮৬ হিঃ ) "বায়জাবীর হাশিয়া"।

৬৫। মাওলানা ফয়জুল হাছান শাহরান পুরীর ( ১২৮৭ হিঃ ) "তালিকাতে জালালাইন"।

৬৬। মোল্লা আবদুল হালীম লখনবীর ( ১২৮৮ হিঃ ) "তফসীরে বিস্মিল্লাহ"।

৬৭। লেখক—ঐ—তফসীরে বায়জাবীর হাশিয়া।

৬৮। মোঃ লুৎফুল্লাহ বাঙালী ( ১২৯০ হিঃ ) "তফসীরে ছুরায়ে ফাতেহা"।

৭৯। মাওলানা নাছির উদ্দিন বোরহান পুরীর ( ১২৯২ হিঃ ) "আৎতাইছির ফি মুহিম্মাতিৎ তাফসীর"।

৭০। লেখক ঐ—'বুরহানুল হুদা ফি তাফসীরে আর্রাহমানু আলাল্ আরশিছ তারয়া'।

৭১। শাহ আবদুল হাকীম দেহলবীর ( ১২৯৩ হিঃ ) 'আৎতাফসীরুল ওজীজ'।

৭২। মুফ্তি ছাদুল্লাহ মুরাদাবাদীর ( ১২৯৪ হিঃ ) 'তফসীরে নাওয়াদেরুল্ ক্বোরআন'।

৭৩। হাফেজ আবদু। আলী নেগরামীর ( ১২৯৬হিঃ ) "তফসীরে আয়াতুল আহকাম"।

৭৪। মাওলানা নকী আলী খাঁ ব্রেলবীর ( ১২৯৭ হিঃ ) "তফসীরে ছুরা ইন্‌শিরাহ।"

৭৫। কাজী মোহাম্মদ ইছমাইল ছিদ্দিকী নক্‌শবন্দীর ( ১৩০০ হিঃ ) শাগরেদ, মাওলানা হেদায়েত উল্লাহর ( ১৩০০ হিঃ ) "তাইছিরুল কালাম"।

৭৬। সৈয়দ মুঈনউদ্দিন যাশ্‌হাদী কড়বীর ( ১৩০৪ হিঃ ) "রুমুজুল্ ক্বোরআন"।

৭৭। নওয়াব সৈয়দ ছিদ্দিক হাছান খাঁ ভূপালীর ( ১৩ ৭ হিঃ ) "তাফসীরে ফত্‌হুল বয়ান"। ইহাতে তিনি আল্লামা শাউকানীর তফসীরে ফত্‌হুল ক্বাদীরের মূল অনুসরণ করিয়া ইহার সার সংকলন করিয়াছেন।

৭৮। লেখক ঐ- "তরজমানুল ক্বোরআন"। ইহা ষোল খণ্ডে সমাপ্ত। ইহা উর্দুতে লেখা।

৭৯। লেখক ঐ—( ফারসি ) "ইক্‌ছির ফী অছুলিত্‌ তফসীর"। ইহাতে তিনি প্রথমে অছুলে তফসীরের বর্ণনা করিয়াছেন। এবং পরে অনেক তফসীরকারের নাম সংগ্রহ করিয়াছেন। মুফাছ্‌ছিরীনদের নাম সংগ্রহের ক্ষেত্রে ইহা একান্ত মূল্যবান কিতাব।

৮০। শেখ ফতেহ মুহাম্মদ জলন্ধবীর ( ৩১১ হিঃ ) "খুলাছাতুৎ তফসীর"।

৮১। হাকীম মাজহার আলী সাহ্‌ছাওয়ানির ( ১৩.২ হিঃ ) "তফসীরে মাজহারুল বয়ান।"

৮২। মাওলানা ইহতেশাম উদ্দিন মুরাদাবাদীর ( ১৩১৫ হিঃ ) "তফসীরে ইকছিরে আজম"।

৮৩। স্যার সৈয়দ আহম্মদ খাঁ দেহলবীর ( ১৩১৫ হিঃ ) "তফসীরুল ক্বোরআন"। ইহাতে আহলে ছুন্নাত ওয়াল্ জমায়াতের খেলাফ অনেক কথা রহিয়াছে। অনেক প্রখ্যাত আলেম ইহার প্রতিবাদ করিয়াছেন। ইহা ছয় খণ্ডে সমাপ্ত।

৮৪। হাকীম মোহাম্মদ হাছুন আম্রোহীর ( ১৩১৯ হিঃ ) 'গায়াতুল বয়ান ফি তা'বিলিল ক্বোরআন"। ইহা একটি অগ্রহণযোগ্য তফসীর। ইহাতে তিনি পবিত্র ক্বোরআনকে বাইবেলের সহিত মিল করিতে যথেষ্ট চেষ্টা করিয়াছেন, যাহা সর্বোতঃই ভুল।

৮৫। মাওলানা কাছেম দেওবন্দীর ( ১৩২৮ হিঃ ) "আছরারে ক্বোরআনী"। ইহা প্রকৃতই তফসীর কিনা তাহা জানা যায় নাই। তবে অধ্যাপক আদম উদ্দিন সাহেব ইহাকে একটি তফসীর বলিয়া উল্লেখ করিয়াছেন।

৮৬। মাওলানা আবদুল হক হাক্কানীর ( ১৩৩৫ হিঃ ) "তফসীরে ফতহুল মান্নান ওয়া তফ্‌সীরে হাক্কানী"। উর্দু ভাষায় লিখিত তফসীরগুলির মধ্যে ইহা একটি বিরাট ও প্রামাণ্য তফসীর। তিনি 'আল বয়ান' নামে ইহার একটি মুল্যবান ও পৃথক ভূমিকা লিখিয়াছে।

ইহাতে তিনি খৃষ্টানদের এবং স্যার সৈয়দ আহমদ খাঁর ভ্রান্ত মতবাদের দাঁতভাঙ্গা জবাব দিয়াছেন ও সেই মতবাদগুলি খণ্ডন করিয়াছেন। তিনি আল বয়ানে প্রমাণ করিয়াছেন যে, বর্তমানে প্রচলিত বাইবেল অপ্রামাণ্য ও ইহার মূল্য নাই। এই ভূমিকাটির ইংরাজী অনুবাদও রহিয়াছে। কিন্তু আজ পর্যন্ত কোন ইংরেজ পণ্ডিত বা পাদরীর দল এই মূল্যবান ভূমিকার প্রতিবাদে কোন কিছু লিখিতে সাহস করে নাই।

৮৭। মাওলানা আবদুল বাছির 'আজাদ' ছিওয়ারবীর (১৩৩৫ হিঃ) 'তফসীরে ছুরায়ে ফীল"।

৮৮। সৈয়দ ক্বারী আবদুল আজিজের (১৩৪৯ হিঃ) 'আজিজুত্ তফসীর'।

৮৯। কাজী আবদুচ্ছামাদ ছারেম-এর (১৩৫৪ হিঃ) "তফসীরে ছুরায়ে মাউন"।

৯০। নওয়াব ওয়াহিদুজ্জামান খাঁ হায়দরাবাদীর (১৩৫৫ হিঃ) "তফসীরে ওয়াহিদী"।

৯১। লেখক ঐ—"তরতীবুল্ ক্বোরআন"। ইহাতে তিনি ক্বোরআনের আয়াতগুলিকে বিষয় অনুসারে বিন্যাস করিয়াছেন।

৯২। হাকীমুল উম্মত মাওলানা আশরাফ আলী থানবীর (১৩৬২ হিঃ) "বয়ানুল ক্বোরআন"। ইহা এই যুগের শ্রেষ্ঠ তফসীর বলিয়া বিবেচিত হইয়াছে। ইহাতে তিনি বিভিন্ন তফসীরের সার সংগ্রহ করিয়া নানা রকম তথ্যের সমাবেশ করিয়াছেন। "তফসীরে আশরাফী" নামে ইহার ধারাবাহিক বঙ্গানুবাদও প্রকাশিত হইয়াছে।

৯৩। মাওলানা রুহুল আমীন ২৪ পরগনীর (১৩৬৭ হিঃ) 'তফসীরে ক্বোরআন'। ইহা আংশিক তফসীর হইলেও অতীব মূল্যবান। ইহার ভাষা বাংলা।

৯৪। মাওলানা শাব্বীর আহমদ ওছমানীর (১৩৬৯ হিঃ) 'তফসীরুল ক্বোরআন'। শায়খুল হিন্দ মাওলানা মাহমুদুল হাছান দেওবন্দী ইংরেজদের কুটিল চক্রান্তের শিকার হইয়া মাল্টার জেলে বসিয়া পবিত্র ক্বোরআনের একটি উর্দু অনুবাদ করেন এবং প্রথম চারি পারা পর্যন্ত উহার সংক্ষিপ্ত তফসীর করেন। তাঁহার এন্তেকালের পর তাহার সুযোগ্য শাগরেদ মাওলানা শাব্বির আহামদ ওছমানী ইহার বাকী অংশ পূর্ণ করেন। যদিও ইহা সংক্ষিপ্ত তথাপি ইহা একটি প্রামাণ্য তফসীর। শায়খুল হিন্দের অনুবাদ সহ ভারতের বিজনৌর ও হংকং হইতে উহা প্রকাশিত হইয়াছে।

৯৫। মাওলানা ছানাউল্লাহ অমৃতসরীর (১৩৭৫ হিঃ) 'তফসীরুল ক্বোরআন'। ইহা অত্যন্ত মূল্যবান তফসীর। ইহাতে পবিত্র ক্বোরআনের এক আয়াতের তফসীর অন্য আয়াত দ্বারা করা হইয়াছে। ইহার ভাষা আরবী।

৯৬। লেখক ঐ—'তফসীরে ছানায়ী'। ইহাতে তিনি স্যার সৈয়দ আহমদ খাঁ এবং মির্জা গোলাম আহমেদের ভ্রান্ত মতবাদের খণ্ডন ও তীব্র প্রতিবাদ করিয়াছেন।

৯৭। মোহাম্মদ আলী কাদিয়ানী এল. এল. বি. (১৩৭১ হিঃ)-এর "তফসীরুল ক্বোরআন"। ইহা ইংরাজী অনুবাদের ফুটনোট মাত্র। ইহাতে তিনি মোতাজিলা ও

কাদিয়ানী মনের সমর্থন ও পোষকতায় বহু স্থানে পবিত্র কোরআনের অপ-ব্যাখ্যা করিয়াছেন। তিনি লাহোরের কাদিয়ানী শাখার বিশিষ্ট নেতা ছিলেন।

৯৮। লেখক ঐ—"তফসীরুল কোরআন' উর্দু। ইহা তাহার উর্দু অনুবাদের ফুটনোট মাত্র।

৯৯। ইউছুফ আবদুল্লাহ হারুন-এর "তফসীরুল কোরআন" ইংরেজী। কয়েকটি স্থান ছাড়া ইহা একটি মূল্যবান তফসীর।

১০০। মোহাম্মদ আবদুল হাকীম ও মোহাম্মদ আলী হাসান-এর বঙ্গানুবাদ ও তফসীর সম্বলিত কোরআন শরীফ। বাংলা ভাষায় ইহা অত্যন্ত সুন্দর ও মূল্যবান সম্পদে পরিপূর্ণ।

১০১। মাওলানা মমতাজ আলী দেওবন্দীর 'তরতিবুল্ কোরআন'। ইহাতে বিষয় অনুসারে কোরআনকে বিন্যাস করা হইয়াছে।

১০২। মাওলানা আবুল কালাম আজাদ-এর (১৮৮৮—১৯৩৮ খৃঃ) "তরজুমানুল কোরআন"। ইহা তিন খণ্ডে সমাপ্ত। ইহাতে প্রত্যেক ছুরার প্রথমে বিষয়াবলীর বিবরণ, তারপর উর্দুতে অনুবাদ এবং শেষের দিকে সারমর্ম দেওয়া হইয়াছে। উর্দু সাহিত্যের ক্ষেত্রে ইহা একটি সম্পদ। তবে ইহাতে মুতাকাদ্দিমিনের মত ও পথকে অনুসরণ করা হয় নাই বলিয়া অনেকেই অভিযোগ করিয়াছেন।

১০৩। মাওলানা মুফতি দীন মুহাম্মদ খাঁর "তফসীরে ছুরায়ে ইউছুফ" (উর্দু) ইহার বাংলা অনুবাদ করিয়াছেন মাওলানা মুস্তাফিজুর রহমান।

১০৪। মাওলানা মোহাম্মদ আকরাম খাঁর (১৩৭৬ হিঃ) "তফসীরুল কোরআন"। বাংলা ভাষায় প্রথম পূর্ণ তফসীর। তবে এই তফসীরের ২৬টি স্থানের বর্ণনা সম্পর্কে আলেমগণ প্রতিবাদ করিয়াছেন। ইহা পাঁচ খণ্ডে সমাপ্ত।

১০৫। মৌলভী নৈমুদ্দিন সাহেবের "তফসীরুল কোরআন"। ইহা আংশিক তফসীর মাত্র।

১০৬। মাওলানা শামছুল হক সাহেবের "তফসীরে ছুরায়ে ইয়াছিন"।

১০৭। আলহাজ্জ আবদুর রহমান খাঁর (১৯০৫ খৃঃ) বঙ্গানুবাদ কোরআন।

১০৮। তাফহিমুল কোরআন-এর বঙ্গানুবাদ। মূল লেখক সাইয়েদ আবুল আলা মওদুদী। ইহা একটি উত্তম তফসীর।

১০৯। মাওলানা মুস্তাফিজুর রহমানের, ফাতেহা, বাকারা ও ছুরা নেছার বঙ্গানুবাদ ও তফসীর। (কলমী)

১১০। মাওলানা আবদুল মাজেদ দরিয়াবাদীর "তফসীরুল কোরআন।"

১১১। মৌলভী আব্বাস আলীর বঙ্গানুবাদ কোরআন।

১১২। মোহাম্মদ তৈমুরের কোরআন প্রবেশিকা।

১১৩। মাওলানা হামীদুদ্দিন ফারাহীর ( বি, এ, ) 'তফসীরে নেজামুল কোরআন'। তিনি মাওলানা শিবলী নুমানীর অল্প পূর্বে এন্তেকাল করেন। ইহা পৃথক পৃথক ভাবে কয়েকটি ছুরার তফসীর। তিনি ছুরা সমূহের পারস্পরিক সম্পর্ক সম্বন্ধে আলোচনা করিয়াছেন। তবে ইহার ভূমিকা "আকছামুল কোরআন" অত্যন্ত মূল্যবান সম্পদ। মাওলানার সুযোগ্য শাগরেদ মাওালানা আমিন ইছলাহী ইহার উর্দু অনুবাদ করিয়াছেন এবং ১৩টি ছুরার তফসীরকে একত্রে মাজ্‌মুয়ায়ে তফসীরে ফরাহী' নামে প্রকাশ করিয়াছেন।

১১৪। মীর ইব্রাহীম শিয়ালকুটির। 'ওয়াজেহুল কোরআন'।

১১৫। জামেয়ায়ে মিল্লীয়ার অধ্যাপক খাজা আবদুল হাই-এর 'খেলাফতুল পেয়ারা।' কিন্তু ইহা সমর্থন যোগ্য নহে।

১১৬। মাওলানা মানাজির আহ ছান গিলানীর ( ১৩৭৬ হিঃ )। 'তফসীরে ছুরা কাহাফ'।

১১৭। মাওলানা হামিদুদ্দীন ফরাহী ও তাঁহার শাগরেদগণ কর্তৃক সংকলিত (ক) ইম্‌আন কি আকৃছামিল কোরআন, (খ) দালায়েলুন নেজাম, (গ) আছালিবুল কোরআন, (খ) উছুলুত্‌ তাবিল, (ঙ) কিতাবুররুছুল (চ) আসবাবুন্ নুজুল, (ছ) ফেক্বাহুল কোরআন-ও অত্যন্ত মূল্যবান কিতাব। এইগুলিতে কোরআনের কছম সমূহের ব্যাখ্যা ও হাকিকত, আয়াত ও ছুরা সমূহের সম্পর্ক, কোরআনের রচনা রীতি, তাবিল ও তফসীর করিবার নিয়ম, নাছেখ ও মানছুখ্‌ সম্বন্ধে আলোচনা, শানে নুজুল ও কোরআনের ফেক্বহী মাসায়েল সম্পর্কে আলোচনা রহিয়াছে।

১১৮। কতিপয় ওলামায়ে হিন্দের সমবায়ে লিখিত, 'মাজমুয়ায়ে তাফাসীর'। হইাতে প্রথমে উর্দু অনুবাদ এবং পরে তফসীর করা হইয়াছে এবং আল্লামা ফয়জির ছাওয়াতেউল ইল্‌হামের উদ্ধৃতি প্রকাশ করা হইয়াছে। ইহা একটি চমৎকার তফসীর।

১১৯। সৈয়দ আবুল কাছেম লাহোরীর 'লাওয়ামেউত্‌তান্‌জিল'।

১২০। মাওলানা মোশ তাক আহমদ আমিঠুবীর 'তফসীরে ছুরা আলা'।

১২১। মাওলানা ছিব্‌গাতুল্লাহ বিন্‌ মোহাম্মদ গাওছ মাদ্রাজীর 'তফসীরে ফয়জুল করিম'।

১২২। সৈয়দ মোহাম্মদ আবুল মানছুর নাছের উদ্দিন দেহলবীর 'তব্‌জিলুত্‌ তান্‌জিল'।

১২৩। মাওলানা গাওছ মোহাম্মদ ডিকানীর 'তফসীরে গাওছি'।

১২৪। লেখকের নাম অজ্ঞাত—"তকবীহে শোয়ারায়ে তাবীন্‌"। তিনি শাহ ওয়ালী উল্লাহ দেহলবীর শাগরেদ ছিলেন বলিয়া উল্লেখ আছে।

১২৫। মাওলানা মোহাম্মদ হাছান আম্রোহীর 'তফসীরে মোয়ামালাতুল্ আছরার'।

১২৬। মাওলানা মোহাম্মদ ইছ্রাইল সিলেটীর 'হাশিয়ায়ে বায়জাবী।' তিনি একজন বিখ্যাত আলেম ছিলেন।

১২৭। মাওলানা আমীর আলী মলিহাবাদীর, 'তফসীরে কোরআন'।

১২৮। মাওলানা আবদুল করীম টুংকীর, 'ছাবিলুর রাশাদ' ইহা নাছেখ ও মানছুখ বিষয়ক।

১২৯। শেখ মোহাম্মদ আহমদাবাদী ও শেখ হাছান মোহাম্মদ গুজরাটির 'তফসীরে মোহাম্মদী'।

১৩০। লেখকদ্বয় ঐ 'হাশিয়ায়ে বায়জাবী'।

১৩১। শাহ ইছা জুন্দুল্লাহ বোরহান পুরীর, 'তফসীরে আনওয়ারুল আছরার'।

১৩২। শেখ ছা'দুল্লাহ বনি ইস্রাইলী লাহোরীর 'শরহে জাওয়াহেরুল কোরআন তাজ্জালী'।

১৩৩। মাওলানা ইলাহদাদ জৌনপুরীর 'তফসীরে মাদারেকের হাশিয়া'।

১৩৪। শাহ ওলীউল্লাহ সাহেবের শাগরেদ, সৈয়দ মোরতাজা বিল্ গারামীর 'তফসীরে ছুরা ইউনুছ'।

১৩৫। দিল্লীর মুঘল সম্রাট হুমায়ুন বাদশাহর সমসাময়িক, মাওলানা হামীদ সম্বলীর, 'তফসীরে কোরআন'।

আল্লাহ তাআলা তাঁহাদের সকলকে রহম ও করম দান করুন! আমিন! ছুম্মা আমিন!!

———

